রোজই বিকালে সামন্ত সাহেব আর তাঁর মেয়ে সীতাগড় রোড ধরে হেঁটে হেঁটে অনেক দূর এগিয়ে গিয়ে ; তারপর ধানক্ষেতে আলের ওপর কিংবা ছোট্ট নদীটার কিনারা ধরে সন্ধ্যা পর্যন্ত বেড়িয়ে, তারপর বাড়ি ফিরে আসেন। একটা কাঁকর-ছড়ানো আর চোরকাঁটায় ছাওয়া ডাঙা আছে ; তার উপর এক জায়গায় সাত-আটটা বাবলার চেহারা ঘেঁষাঘেঁষি করে একটা কাঁটাকুঞ্জের মত রূপ নিয়ে দাঁড়িয়ে আছে। তারই কাছে মস্ত বড় একটা ঢিবির মত পাথর আছে। সেই পাথরের উপর এসে কিছুক্ষণ বসে থাকা, আর পশ্চিমের আকাশটার দিকে তাকিয়ে সূর্যাস্ত দেখা যেন অর্চনা সামন্তেরও জীবনে একটা অভ্যাসের ব্রত হয়ে উঠেছে।

পাথরটার উপর যখন চুপ করে বসে থাকে অর্চনা, সামন্ত সাহেব তখন এদিকে-ওদিকে ঘুরে বেড়ান, আর হাতের স্টিক চালিয়ে চোরকাঁটার মাথা ভাঙেন, কখনও বা একটা কণ্টিকারীর ঝোপের ফলগুলিকে স্টিক দিয়ে চেপে চেপে থেঁতো করতে থাকেন।

সেদিন বেশ দূরে থেকেই পাথরটার দিকে চোখ পড়তে চমকে উঠেছিল অর্চনা। চমকে উঠেছিল একটা সন্দেহ। কিছুদূর এগিয়ে এসেই বুঝতে পেরেছিল, না, সন্দেহ নয় ; একেবারে একটা খাঁটি সত্য। পাথরটার উপর বসে আছে সামনের বাড়ির ঐ ভদ্রলোক, যার নাম সুচরিত।

সামনের বাড়ির ভদ্রলোককে এদিকে কোনদিন বেড়াতে আসতে দেখেনি অর্চনা। ও ভদ্রলোকের মনে যে বিকালের আলোতে ঘুরে বেড়াবার, কিংবা সন্ধ্যার আকাশের দিকে তাকিয়ে চুপ করে বসে থাকবার কোন তৃষ্ণা আছে ; এটাও তো কল্পনা করা কোনদিন সম্ভব হয়নি।

অর্চনা বলে--আর ওদিকে যাবার কোন দরকার নেই বাবা।

সামন্ত সাহেব--কেন?

প্রশ্ন করতে গিয়েই সামন্ত সাহেবের চোখ দুটোও সেই পাথরটার দিকে তাকায়।--কে? ওটা আবার কে ওখানে বসে আছে?

অর্চনা বলে--যেই হোক, চল, আমরা অন্য দিকে যাই?

--না। আমি লোকটাকে এখনই সরিয়ে দিচ্ছি।

--না না, তুমি যেও না। ভদ্রলোক হয়তো বিরক্ত হবেন।

--ভদ্রলোক? কি রকমের ভদ্রলোক? সামন্ত সাহেব একটু ভাল করে তাকিয়ে বুঝতে চেষ্টা করেন, পাথরটার উপর বসে আছে যেটা, সেটা সত্যিই কোন ভদ্রলোকের মূর্তি কি না?

অর্চনা--চিনতে পারছ না? সামনের বাড়িতে থাকেন যে ভদ্রলোক, তিনিই বসে আছেন।

--কি আশ্চর্য? লোকটা এরকম উপদ্রব করে কেন?

--উপদ্রব কিছু নয়। বেড়াতে এসে জায়গাটাকে ভাল লেগেছে, বোধহয় তাই বসে পড়েছেন।

--জায়গাটাকেই বা ভাল লাগবে কেন? বলতে বলতে এগিয়ে যান সামন্ত সাহেব। ইচ্ছাটা এই যে, সুচরিতকে এখনই অন্য কোন দিকে চলে যেতে বলবেন।

অর্চনা বলে--যেও না বাবা ; ওসব মানুষের সঙ্গে কথা বলার কোন দরকার নেই।

--কিছু বলব না?

--না।

সামন্ত সাহেব কিছু না বলতেই অবশ্য রাজী হলেন ; কিন্তু তাঁর চোখমুখের অপ্রসন্ন চেহারাটা দেখে বুঝতে পারা যায়, তিনি খুশী হলেন না। সামনের বাড়ির সেই মানুষটা এখানে একা-একা বসে সূর্যাস্ত দেখছে, এটাও যেন মানুষটার নিতান্ত গর্হিত একটা অপরাধ ; মানুষটার আত্মাটার একটা অনধিকার চর্চা। রিটায়ার্ড সেসন জজের প্রাণটা যেন এক মুহূর্তেই বিচার করে নিয়ে এখনই রায় দিতে চলেছিলেন--বন্দ্ করো।

তিন

সামন্ত সাহেব না হয় অর্চনার আপত্তির বাধাটা মেনে নিলেন, এবং তাঁর চিন্তার সমস্যাটা সেখানে সেইক্ষণেই মিটে গেল। কিন্তু অর্চনার চিন্তার সমস্যাটা একটু জটিল হয়েই উঠতে চায়। সেদিন সেইক্ষণেই মিটে যায়নি সমস্যা ; বাড়ি ফিরে এসেও ভাবতে হয়েছিল ; আর পর পর অনেকদিন ধরেও মনের মধ্যে যেন এক টুকরো মেঘ ঘনিয়েছিল। খুবই অস্বস্তিকর একটা সন্দেহের মেঘ। সুচরিত কি ইচ্ছে করেই ওখানে গিয়ে আর পাথরটার উপর বসে সূর্যাস্ত দেখছিল? যদি এটা ইচ্ছার কোন ব্যাপার হয়ে থাকে, তবে তো সাবধান হতে হয়। খুবই অভদ্র আর নির্লজ্জ ইচ্ছা। তবে তো বুঝতে হয় যে, সুচরিত নামে ঐ নিরীহতা আর নীরবতা সতিই একটা সাংঘাতিক উদ্দেশ্য। সত্যিই আড়াল থেকে একটা ভয়ানক কৌতূহল অর্চনা সামন্তের মুখটাকে দেখবার চেষ্টা করছে।

কিন্তু এই সন্দেহটা যে নিজের খেয়ালে ছটফট করছে ; কোন প্রমাণ তো দেখতে পাওয়া যাচ্ছে না, সন্দেহ করবার মত কোন কারণ আছে। সেদিনের পরেও পর পর সাত দিন বেড়াতে গিয়ে সীতাগড় রোড ধরে ঐ ডাঙ্গার কাছে গিয়ে দাঁড়িয়েছেন সামন্ত সাহেব ও তাঁর সুন্দরী মেয়ে। বাবলার ছায়ার কাছে পাথরটার দিকে তাকিয়েছে অর্চনা। কেউ বসে নেই পাথরটার উপর। বেশ সুন্দর ও পরিচ্ছন্ন একটা শূন্যতা শুধু বসে আছে। অতএব, এগিয়ে যেতে কোন বাধা নেই। এগিয়ে গিয়েছেন সামন্ত সাহেব ও তাঁর মেয়ে। চুপ করে বসে সূর্যাস্ত দেখেছে অর্চনা। সন্ধ্যার বাতাস মিষ্টি হয়ে ফুরফুর করছে। অর্চনার ফাঁপানো চুলের ভাঙা-ভাঙা গুচ্ছও ফুরফুর করছে। কালো চোখ দুটো আরও ছায়াময় হয়েছে। বাড়ি ফিরে এসেছে অর্চনা।

কই, আর কোনদিনও তো সুচরিতকে এখানে দেখা গেল না? ভয়ানক একটা উদ্দেশ্য বলে যাকে সন্দেহ করা হলো, সে তো, দেখাই যাচ্ছে, নিতান্ত একটা পলাতক ভীরুতা। ওদিকে যাবার মত সাহসই আর হলো না কোনদিন।

অর্চনার মনটা পড়ার ভাবনার মধ্যেই একদিন হঠাৎ একটা প্রশ্নের শব্দ শুনে আনমনা হয়ে যায়। ওদিকে বেড়াতে যায় না সুচরিত, কিন্তু কোন্ দিকে যায়? নিরালায় বসে আকাশের রঙের দিকে তাকানো যার অভ্যেস আছে, সে কি এত শিগগির অভ্যেস ছেড়ে দিল?

কে জানে কেন, অর্চনার মনটা সেদিন যেন কাণ্ডজ্ঞান হারিয়ে এলোমেলো করে অনেক কথা ভেবে ফেলে। কোথা থেকে যেন একটা রাগ এসে অর্চনার সমস্ত ভাবনাগুলিকে এলোমেলো করে দিচ্ছে। সামনের বাড়ির একটা মানুষ, যার শুধু নামটা জানা আছে, যার জীবনের ইতিহাসের আর একটিও কোন কথা জানা নেই, তার একটা সখের অভ্যেসের কথা নিয়ে ভাবতে গিয়ে মনটা যেন একটা তুমুল ঝড়ের মধ্যে পড়ে দিশেহারা হয়ে যাচ্ছে। সুচরিতের সঙ্গে জীবনে কি কোনদিন একটা কথাও বলা যাবে না? বলতে পারা যাবে না? বলবার সুযোগ হবে না?

ত্রিশ বছর বয়সের প্রাণটাও যে হঠাৎ বড় বেশি নির্লজ্জ হয়ে উঠেছে। সিন্ধু নিকটে যদি কণ্ঠ শুখায়ব! ছি-ছি, কেউ শুনতে নাই বা পেল এমন ভয়ানক আক্ষেপের কথাটা, কিন্তু অর্চনা নিজে তো শুনতে পেয়েছে। কোন্ বঞ্চনার দুঃখের বিরুদ্ধে এত রাগ করে আর নির্লজ্জ হয়ে কথা বলছে মনটা? সুচরিত তো বলতে গেলে একেবারে অজানা অচেনা একটা মানুষ। তার কথা এত বেশি করে মনে পড়ে কেন?

প্রশ্ন করে করে আর চিন্তাটাকে হয়রান করেনি অর্চনা। শুধু কল্পনায় একটা ইচ্ছাকে যেন ছবি করে নিয়ে মনের কাছে রেখে আর অলস হয়ে শোফার উপর বসেছিল। সারা শরীরটা যেন অদ্ভুত একটা তৃপ্তির স্বাদে ভরে গিয়েছিল। আর মনে হয়েছিল, এখন যদি সুচরিতের ফটোটা কাছে থাকত, তবে...। আর বেশি ভাবতে পারেনি অর্চনা।

কিন্তু আজ এভাবে একটা স্ট্রেচারের উপর শুয়ে কোথায় চলে গেল সুচরিত? মনবাহাদুর বলেছে, ওটা হাসপাতালের গাড়ি। কিন্তু নীল আলোয়ানে ঢাকা একটা গ্রীক স্ট্যাচুর শরীর কত করুণ হয়ে. হাসপাতালে চলে গেল! অর্চনার সঙ্গে সামনের বাড়ির সুচরিতের কোন সম্পর্ক নেই। সুচরিতের ছায়াটাও কোনদিন অর্চনাকে স্পর্শ করেনি। কিন্তু অর্চনার মনটা যেন মাথা হেঁট করে বলছে, সম্পর্ক আছে। অর্চনার একটা কল্পনার আনন্দ এই সুচরিতের কাছে ঋণী ; অর্চনার এই শরীরের একটা ক্ষণতৃপ্তির তন্দ্রাটা সুচরিতের কাছে ঋণী।

অর্চনা সামন্তর শান্ত সংযত ও গম্ভীর ফ্যাশানের জীবনে এ এক অদ্ভুত দুর্ঘটনা। অর্চনার কোন বান্ধবী ; কোন আত্মীয় বা আত্মীয়া বলতে পারবে না যে. কোনদিন তাঁরা অর্চনার চোখের কোন দৃষ্টি, মুখের কোন কথা. আর দেহের কোন ভঙ্গীতে কোন প্রগল্‌ভতা দেখতে পেয়েছেন। সুন্দর চেহারাটাকে অবশ্যই সুন্দর করে সাজিয়ে রাখতে ভালবাসে অর্চনা সামন্ত। কিন্তু সেই সাজের মধ্যে কোন চটুলতা নেই। যেমন সাজ. তেমনই মুখের ভাব ও ভাষা, সবই যেন একটা পরিপাটি রুচির শাসনে সংযত হয়ে আছে। ঠোঁটে কোনদিন রং মাখেনি অর্চনা ; চোখে কোনদিন কোন শখের কালিমা লেপে দিতে পারেনি।

যেমন সামন্ত সাহেব জানেন, তেমনই তাঁর মেয়েও জানে, এখন অর্চনাকে শুধু কয়েকটা মাস, হয়তো একটা বছর অপেক্ষা করে থাকতে হবে। এরপর যা হবে, অর্চনার সেই জীবনের ছবিটা আঁকা হয়েই আছে। ছবিটা যেন স্কেল দিয়ে মেপে মেপে আর হিসেব করে টানা কয়েকটা রেখা দিয়ে আঁকা একটা ছবি। অর্চনা এম-এ পরীক্ষাটা দিক বা না দিক, রজত দিল্লীতে গিয়ে ছ'মাস থাকবে ; ফিরে এসে এখানে একবার দেখা দিয়েই দার্জিলিং চলে যাবে। তারপর এখান থেকে দার্জিলিং-এ আগে চলে যাবে অর্চনা ; তিন দিন পরে সামন্ত সাহেব। দার্জিলিং-এই রজত আর অর্চনার বিয়েটা হয়ে যাবে। তারপর একটা মাস কলকাতায় থেকে রজত আর অর্চনা দুজনেই একসঙ্গে দিল্লী চলে যাবে। এক দেশী রাজ্যের ছোকরা রাজার প্রাইভেট সেক্রেটারী হয়ে কাজ করবে রজত। কারোলবাগে একটি আধা-প্রাসাদের মত চেহারার বাড়িতে থাকবে রজত আর অর্চনা। এস্টেটের একটা গাড়িও সব সময় ব্যবহার করবার জন্য ঐ আধা-প্রাসাদের মত বাড়িটার গ্যারেজে থাকবে।

হ্যাঁ, সামন্ত সাহেবও প্রায় ছক কেটে তাঁর জীবনের একটা মানচিত্র এঁকে ফেলেছেন। অর্চনার বিয়ে হয়ে যাবার পর তিনি বছরের ছ'মাস এ-বাড়িতে থাকবেন, তিন মাস দার্জিলিং-এ, আর তিনমাস দিল্লীতে গিয়ে মেয়ে-জামাইয়ের বাড়িতে। উইল করে রেখেছেন, তাঁর এই বাড়ি, দার্জিলিং-এর বাড়ি, মধুপুরের বাগান আর ব্যাঙ্কের ফিক্সড ডিপোজিটের সত্তর হাজার টাকা, সবই তাঁর একমাত্র মেয়ে অর্চনা পাবে, তিনি গতায়ু হবার পর। তখন কিন্তু এ বাড়িকে ভাড়া দেওয়া চলবে না, ফাঁকা রাখাও চলবে না। অর্চনাকে এসে এই বাড়িতেই থাকতে হবে। আর, হলঘরের মাঝখানে নিজেরই যে মার্বেল-মূর্তিটা বসিয়ে রেখেছেন, ইতালির মিলান থেকে যেটাকে তৈরী করিয়ে আনা হয়েছে, সে মূর্তির সামনে রোজ সন্ধ্যায় একটি মোমবাতি জ্বালিয়ে রাখতে হবে। উইলের মধ্যে তাঁর এ ধরনের ইচ্ছার কথার একটা উল্লেখও রেখেছেন, যদিও ওটা কোন শর্ত নয়।

জীবনের আর অদৃষ্টের মানচিত্রটা যেমন আঁকা আছে, তেমনই অর্চনার মনটাও যেন মাপজোক করে, বাঁধাছাদা হয়ে, আর তৈরী হয়েই আছে। জানা আছে, হিসেবের এদিক-ওদিক হবে না। হিসেবের এদিক-ওদিক করবার কোন দরকারও নেই। রজত রায়ের সঙ্গে জীবনে যে-কটা দিন দেখাসাক্ষাৎ হয়েছে, সে-কটা দিন এমন একটা ব্যস্ততার মধ্যে কেটে গিয়েছে যে, বুঝতেই পারেনি অর্চনা, সাতটা দিন ফুরিয়ে গেল ; এবার চলে যাবে রজত।

অবশ্য কোনবারই এ-বাড়িতে এসে ওঠেনি রজত। এখান থেকে বেশ একটু দূরে সেই হ্যাম্পটন হোটেলে উঠেছে, যে হোটেলে দেশী রাজারাও এসে মাঝে মাঝে অতিথি হন আর

ভালুয়া জঙ্গলে শিকার খেলে চলে যান।

দেশী রাজার প্রাইভেট সেক্রেটারী হয়ে কাজ করবে যে রজত, তার পৈতৃক ঐশ্বর্যও প্রায় রাজাগোছের এক ভাগ্যবানের ঐশ্বর্য। পাটনাতে তিনটি বিরাট বাড়ি, পূর্ণিয়াতে জমিদারি, গিরিডিতে দুটি অভ্রখনি আর সিমলাতে একটি বাংলো।

যাই হোক, সামনের বাড়িটা একেবারে নীরব হয়ে আছে। সুচরিতের শরীরটা বোধহয় এতক্ষণে হাসপাতালের কোন বিছানায় আশ্রয় নিয়েছে। কি হলো ভদ্রলোকের? কিসের অসুখ? সেরে উঠে ভালয় ভালয় ফিরে আসবে তো ভদ্রলোক?

যদি না আসে তবে অর্চনার জীবনের কোন্ আনন্দ ব্যথিত হবে? চোখের সামনে কিংবা মনের সামনে কোন শূন্যতা দেখা দেবে কি?

অর্চনার চিন্তাটা সাহস করে কিন্তু উত্তর দিতে পারে না। রজত প্রায় আসবে, বিয়ে হবে। ঠিকই ; তবু মনে হয়, কোথায় যেন একটা কাঁটা রয়ে গেল, একটা লজ্জার কাঁটা, সেটা যখন তখন বুকের ভিতরে বিঁধবে। সব চেয়ে বড় ভয়, রজত যখন হাত ধরবে, তখন বোধহয় কাঁটাটা আরও তীক্ষ্ণ হয়ে বিঁধবে।

কি আশ্চর্য, রজতের সঙ্গে হাত ধরাধরি করে কতদিন হ্যাম্পটন হোটেলের লনের উপর বেড়িয়েছে অর্চনা ; কিন্তু অর্চনার হাতটা তো হঠাৎ অলস হয়ে যায়নি ; নিঃশ্বাসও এলোমেলো হয়ে যায়নি, আর শরীরটাও কোন তৃপ্তির স্বাদে ভরে ওঠেনি, সেদিন যেমন একটা তৃপ্তি শুধু একটা কল্পনার ছবি দেখতে পেয়ে...।

আর বেশি ভাবতে গেলে, এই শরীরটাকে সেই সঙ্গে মনটাকেও ঘেন্না করতে হবে। একটা বাতিকে পেয়ে বসবে। বার বার স্নান করতে ইচ্ছে করবে। ছিঃ, পথ চলতে যে এত সাবধান, তারই পায়ে কাঁটা ফুটল! তাও আবার এত কুৎসিত কাঁটা!

চার

ডাক্তার একটু আশ্চর্য হয়েছে। তাই একটু ভাল করে পরীক্ষা করার জন্য সুচরিতকে হাসপাতালে আনিয়েছে। দেখা গেল রোগীর ব্রেন সুস্থ, হার্ট সুস্থ ; লিভারে কোন দোষ নেই, রক্তের চাপও স্বাভাবিক ; এবং জ্বরটাও সামান্য একটা ঠাণ্ডা লাগা জ্বর বলেই মনে হয়। কিন্তু এ জ্বর যে কেন এতদিন ধরে সুচরিতকে ভোগাতে পারছে, বুঝতে অসুবিধে হয়। এই জ্বরে এত কাহিল হয়ে যাবারও তো কারণ নেই। কিন্তু সুচরিত যেন শুধু শরীরের দিক দিয়ে নয় ; মনে-প্রাণে কাহিল হয়ে গিয়েছে। সুচরিত কি সাংঘাতিক কোন রকমের মানসিক আঘাত পেয়েছে? কিংবা খুব কষ্টকর কোন দুশ্চিন্তা সহ্য করতে চেষ্টা করছে?

এ প্রশ্নের উত্তর কে দেবে? সুচরিত নিজেই হেসে হেসে বলেছে, না, কোন ব্যাপার নেই। মা বলেছেন, না, সুচরিত তো মন ভার করে থাকবার ছেলে নয়। ছেলে তো বেশ হেসেখেলেই দিন কাটিয়ে দিচ্ছে। বোন বেণুও বলেছে, দাদাকে কারও ওপর কোনদিন রাগ করতে দেখিনি।

ডাক্তার মিত্র অর্থাৎ সুচরিতেরই কলেজ-জীবনের বন্ধু সোমেশ বেণুকে বলেছে, এমন হতে পারে তোমার দাদা সত্যিই কোন রাগ দুঃখ অথবা অপমান চুপ করে সহ্য করেছে, মনের ভেতরে চেপে রাখতে চেষ্টা করেছে। তোমরা বাইরে সেটা দেখে কিছুই বুঝতে পারনি।

বেণু বলেছে—হতে পারে।

বেণুর যে সত্যিই মনে হয়েছে, হতে পারে। এ-বাড়িতে আসবার পর থেকে এই এক বছরের ইতিহাসে যতই হাসি খুশি খেলা গল্প আর বেহালার সুরের উল্লাস থাকুক না কেন, দাদার জীবনটা যেন ভয়ানক একটা সহ্যের পরীক্ষা সহ্য করে এসেছে। একবার বেণু নিজেই

রাগ করে বলে ফেলেছিল--তার চেয়ে ভাল, এ বাড়ি বিক্রি করে দাও দাদা। জঙ্গলের কাছে গিয়ে একটা বাড়ি তৈরী করে নাও ; যেখানে কোন বড়লোকের বাড়ির ফটক নেই।

সুচরিত হাসে--তোর দেখছি ও-বাড়িটার ওপর ভয়ানক রাগ হয়েছে।

--হয়েছে বইকি। তার চেয়ে বেশি রাগ হয়েছে তোমার কাণ্ড দেখে।

--আমার কাণ্ড আবার কি দেখলি?

--দেখছি, যখন-তখন ওরা গায়ে পড়ে অপমান করে যাচ্ছে ; আর তুমি একটি টুঁ শব্দও না করে সব সহ্য করছ।

--অপমান বলে ধরছিস কেন? ধরে নে না কেন, ওগুলো একরকমের তামাসা।

বেণু বলে--তোমার কথা শুনে ঈশপের সেই গল্পটা মনে পড়ছে। দুষ্টু ছেলের দল পুকুরের জলের ব্যাঙগুলোর গায়ে ঢিল ছুঁড়ছিল। বুড়ো ব্যাঙ বলল, এ কি করছ তোমরা? ছেলেরা বললে, খেলা করছি। বুড়ো ব্যাঙ বললে, কিন্তু তোমাদের কাছে যেটা মজার খেলা, আমাদের কাছে সেটা যে নিদারুণ মরণ।

সুচরিত বেণুকে বোঝাতে চেষ্টা করে।--তবে ধরে নে না, ওগুলো ওদের সতিই একটা দরকারের মত দাবি। সত্যিই ব্যাঘাত হয় বলেই ছুটে এসে দাবি করে ; তার মানে আমাদের কাছে একটু সাহায্য চায়।

হেসে ফেলে বেণু--ওদের পক্ষ নিয়ে তুমি ওকালতী করছ বটে, কিন্তু তোমার কথাগুলোর কোন মানে দাঁড়াচ্ছে না।

--কি বললি?

--ওদের সাহায্য করবার জন্যেই কি আমরা এখানে এসেছি? আমাদের কোন দরকার নেই? আমাদের কোন ব্যাঘাত হচ্ছে না? ওখানে কোন্ এক রাজকন্যের মাথা ধরেছে বলে আমরা এখানে একটু চেঁচিয়ে হাসতে পারব না, এরকমের হুকুমের কথা যে কেনা চাকরকেও কেউ বলে না। আর কেনা চাকরও এমন হুকুম শোনে না।

সুচরিত--তুই কি বলতে চাস, ওরা নিতান্ত মিছিমিছি এসব কাণ্ড করে? সামন্ত সাহেবের মেয়ের জ্বরই হয় না? কিংবা পড়াশোনাও করে না?

বেণু--মানছি, খুব জ্বর হয় ; আর খুব পড়াশোনা করতেও হয়। কিন্তু তাতে আমাদের কি আসে-যায়? সেজন্যে তুমি বেহালা বাজাতে পারবে না, আমি গান গাইব না ; বাঃ আবদারের আর সীমা নেই!

সুচরিতও হেসে ফেলে--ওরা একটু বাড়াবাড়ি করে ঠিকই।

বেণু--একটু বলছ কেন? বড় বেশি, খুব অভদ্র আর ভয়ংকর বাড়াবাড়ি।

সুচরিত বলে--আমার কি মনে হয় জানিস?

--কি?

--আমরা চুপ করে থাকলেও ওরা জব্দ হয়ে যাবে।

কিন্তু চুপ করে থেকে থেকে যে আমরাও জব্দ হয়ে যাচ্ছি।

--কেন?

--তোমার বেহালা তো ঠাণ্ডা হয়েই গেছে। আর আমার পড়াশোনাও চুলোয় যেতে বসেছে।

--তোর পড়াশোনার আবার কিসের ব্যাঘাত হলো?

--আমি মনে মনে কিংবা গুনগুনিয়ে পড়তে পারি না। চেঁচিয়ে না পড়লে আমার পড়া মুখস্থই হয় না।

--খুব হবে। অভ্যেস করলেই হয়ে যাবে।

বেণু রাগ করে--দেখতেই পাবে। পরীক্ষার ফল বের হোক, তখন কিন্তু আশ্চর্য হতে

পারবে না, আর জিজ্ঞাসাও করতে পারবে না, কেন থার্ড ডিভিশন হলো।

সুচরিত তবুও দমে যায় না। অদ্ভুতভাবে হাসে, আর অদ্ভুত একটা কথা বলে।--তাই যদি হয়, তবে বুঝতে হবে, তুই ওদেরই ওপর রাগ করে পরীক্ষার ফল খারাপ করেছিস। ওদের তুই বড় বেশি গ্রাহ্য করছিস।

সুচরিতের কথাগুলো যেন একটা এলোমেলো হাওয়ার ভাষা। কখনও শুকনো পাতা উড়িয়ে নিয়ে যাচ্ছে, কখনও গাছের ডালপালা নুইয়ে দিচ্ছে, কখনও বা ফুলের পাপড়ি ঝরিয়ে দিচ্ছে। হাসছে, গম্ভীর হয়ে যাচ্ছে, চমকে উঠছে, আনমনা হয়ে যাচ্ছে। এই এলোমেলো ভাষার মধ্যে যেন কোন ইচ্ছার প্রাণ নেই। বোধহয় নিজেই বুঝতে পারছে না সুচরিতের মন।

আর বেণুকে বুঝিয়ে দিতে পারলেই বা কি হবে? কেউ যদি এসব গল্প শোনে তবে সে কি সুচরিতের মাথার সুস্থতা সম্বন্ধে সন্দেহ না করে পারবে? চেহারাটা দেখতে তো বেশ তেজী, চোখের দৃষ্টিতে তো খুবই তীক্ষ্ণ বুদ্ধির দীপ্তি ঝকমক করছে ; বয়সটাও কারও অকারণ ধমক-ধামক মাথা পেতে নেবার মত বয়স নয়। এমন মানুষ সামন্ত সাহেবের নেপালী চাকরের এক একটা কর্কশ ভাষার দাবিকে এত সহজে মেনে নেয় কি করে?

একদিন হঠাৎ একটা অদ্ভুত কথা বলে ফেলেছিল সুচরিত।--আমার একটা কথা মনে হয় বেণু, সামন্ত সাহেব যে-রকমই মানুষ হোন না কেন, তাঁর মেয়ে বোধহয় অন্য রকমের মানুষ।

বেণু--কি রকমের?

--সামন্ত সাহেবের মেয়ে বোধহয় এসব পছন্দ করে না।

--কি?

--এই যে, যখন তখন এসে ওদের চাকরটা আমাদের উপর এক একটা হুকুমের কথা শুনিয়ে দিয়ে যায়।

--কি দেখে তোমার এমন ধারণা হলো?

--চাকরটার কথা থেকেই বোঝা যায় যে, বাড়ির সাহেবই এসব হুকুম দিয়ে থাকেন, বাড়ির দিদি কোনদিন এরকম করে হুকুম দেননি।

--ভারি দয়া করেছেন মহীয়সী দিদি! যদি ভদ্রতাবোধ থাকত, তবে মহীয়সী কি তাঁর বাবাকে বাধা দিতেন না?

--দেয় কি না দেয়, সেটা আমরা বুঝবই বা কি করে? আমার মনে হয়, সামন্ত সাহেবের মেয়ে আপত্তি করে ঠিকই, কিন্তু সামন্ত সাহেব তাঁর মেয়ের কথা গ্রাহ্যই করেন না।

--সামন্ত সাহেবের মেয়েকে তুমি যত গঙ্গাজল ভাবছ, ততটা গঙ্গাজল সে নয়। তার যথেষ্ট অহংকার আছে।

--কি রকম?

--তা না হলে এই এক বছরের মধ্যে অন্তত একটা দিনও আমাদের বাড়িতে আসত নিশ্চয়। তোমার সঙ্গে কথা-টথা না বলুক অন্তত আমার সঙ্গে কিংবা মা'র সঙ্গে বলত।

--সেটা বোধহয় সামন্ত সাহেবের আদেশ। তাঁর মেয়ে কারও সঙ্গে কথা-টথা বলুক, এটা হয়তো তিনি পছন্দ করেন না।

--কিন্তু তোমার সঙ্গে এক কলেজে পড়তেন যে ভদ্রলোক...কি যেন নামটা...

--রজত রায়।

--হ্যাঁ, রজত রায়ের সঙ্গে তো খুব গল্প করতে পারেন সামন্ত সাহেবের মেয়ে।

এইবার চেঁচিয়ে হেসে ফেলে সুচরিত--এটা আবার কি বললি বেণু। পাগলের মত একটা কথা!

--কেন?

--আরে, রজতের সঙ্গে গল্প-টল্প করবেন সামন্ত সাহেবের মেয়ে, এটাও যে সামন্ত সাহেবের একটা ইচ্ছের আদেশ।

হেসে ফেলে বেণু। হেসে ফেলে সুচরিত।

বেণুর মনেও কোনদিন ভুলেও এ সন্দেহ দেখা দেয়নি যে, দাদার এই হাসির আড়ালে কোন দুশ্চিন্তার কাঁটা মুখ লুকিয়ে বসে আছে। কে জানে, দাদা ও-বাড়ির হুকুমের উপদ্রবগুলিকে সত্যিই হয়তো এ রকমের একটা সহ্যশীল নীরব উপেক্ষা দিয়েই তুচ্ছ করতে চাইছে। দাদাকে যতটুকু চেনে বেণু, তাতে দাদার সম্বন্ধে আর যে-কোন ধারণাই হোক না কেন, কিন্তু এ ধারণা কোনদিনই সম্ভব হয়নি যে, সামন্ত সাহেব নামে একজন বড়লোককে দাদা ভয় করতে পারে। বরং, এই সত্যই জানে বেণু, বড়লোকের কাছে গিয়ে মাথা হেঁট করে দুটো তোষামোদের কথা বলতে পারেনি বলেই সুচরিতকে অনেক ভালভাল রোজগারের চাকরি হারাতে হয়েছে। গত বছরেই তো, কত ভাল একটা সরকারী চাকরির জন্যে ইন্টারভিউ দিতে গিয়ে কি কাণ্ডই না করে চলে এলে সুচিরত। অফিসার ভদ্রলোক প্রশ্ন করেছিলেন, বুদ্ধ আর অশোকের পরেই আর কার নাম আপনার মনে হয়, যার জন্যে ভারতবর্ষের এমন অবনতি হয়েছে?

সুচরিত বলেছিল--আপাতত আপনার নাম মনে হচ্ছে।

প্রশ্নকর্তা অফিসার কটমট করে সুচরিতের দিকে কিছুক্ষণ তাকিয়েছিলেন। তারপরেই বলেছিলেন--আপনি এখন যেতে পারেন।

হাসতে হাসতে চলে এসেছিল সুচরিত। বাড়ি ফিরে এসেই বলেছিল--আমার কপালে সরকারী চাকরি-টাকরি নেই বেণু।

--কেন?

ইন্টারভিউয়ের গল্পটা বলে দিয়ে বেণুকেও হাসিয়ে দিয়েছিল সুচরিত।

একবার কোন্ এক জমিদারের এক দুর্দান্ত পুত্র মাতাল হয়ে গাড়ি চালাতে গিয়ে পথের এক বুড়োকে চাপা দিয়ে মেরে ফেলেছিল। ঘটনাটা সুচরিতের চোখের সামনেই হয়েছিল। দুর্দান্ত জমিদারপুত্র এসে সুচরিতকে শাসিয়ে দিল, যেন তার বিরুদ্ধে সাক্ষী দিতে সাহস না করে সুচরিত। ভুলে যায়নি বেণু, সেই দুর্দান্ত জমিদারপুত্রকে দুটো চড় মেরে বাড়ির বারান্দা থেকে নামিয়ে দিয়েছিল সুচরিত।

সুতরাং সামন্ত সাহেবকে ভয় করবার মত কোন ভীরুতা সুচরিতকে চুপ করিয়ে রেখেছে, এটা অনেকেই বিশ্বাস করবে না। যারা সুচরিতকে সামান্য একটুও জানে, তারাও বিশ্বাস করবে না।

কিন্তু এখন হাসপাতালের একটি কেবিনের বিছানার উপর শুয়ে পড়ে থেকে কি ভাবছে সুচরিত? এত ছটফটই বা করছে কেন? সোমেশ ডাক্তার বলেছে, এরকম ছটফট করবার তো কারণ দেখছি না। জ্বর বিশেষ কিছু নেই, কিন্তু সন্দেহ হয়, ঘুমোতে বোধহয় পারছে না সুচরিত।

ঠিকই সন্দেহ করেছে ডাক্তার ; আর বেণুর কথা থেকেও বোঝা যায়, এই কদিন জ্বরের মধ্যে কোনদিন ঘুমোতে পারেনি সুচরিত। সুতরাং, ডাক্তারের মনে সেই সন্দেহটা আরও স্পষ্ট হয়ে ওঠে, তবে তো কোন মানসিক কারণ আছে বলে মনে হচ্ছে। এবং আপাতত ঘুমের ওষুধ দেওয়া ছাড়া, আর কোন চিকিৎসা নেই। আর, কয়েকটা দিন লক্ষ্য করাও উচিত। একটু অবজারভেশন দরকার। সোমেশ ডাক্তারের চিন্তাটাও বোধহয় একটু এলোমেলো হয়ে গিয়েছে। এবং স্পষ্ট করে কিছু ধরতে পারছে না বলেই এই ব্যবস্থাটা করেছে। অর্থাৎ সুচরিতকে হাসপাতালে রেখে কয়েকটা দিন শুধু অবজার্ভ করতে চায় সোমেশ। তা না হলে,

এ রোগী হাসপাতালে আটক করে রাখবার মত কোন রোগী নয়।

সোমেশও সোজাসুজি সুচরিতের মুখের দিকে তাকিয়ে একটি প্রশ্ন জিজ্ঞাসা করে।—তোমার কি মনে হয় বল ; কেন ঘুম হয় না?

সোমেশ ডাক্তারের এই সামান্য সাধারণ প্রশ্নটা যেন একটা হঠাৎ চিৎকারের মত সুচরিতের কানের কাছে বেজেছে। চমকে উঠেছে সুচরিতের কান দুটো ; এবং সেই সঙ্গে বোধহয় বুকটাও। কেন ঘুম হয় না, কারণটাকে এতদিন যেন ইচ্ছে করে ভুলে থাকতে চেয়েছে সুচরিত। সোমেশ ডাক্তারের প্রশ্নটা সেই কপট বিস্মৃতির আবরণ ছিন্ন করে দিয়েছে। আর সুচরিতের চোখ দুটো এবার স্পষ্ট করে দেখতে পেয়েছে একটা মুখের ছবিকে ; ছবিটা যেন সুচরিতের ভাবনার অদ্ভুত একটা লজ্জা দিয়ে আড়াল করে রাখা একটা প্রাপ্তি।

বুঝতেই পারেনি সুচরিত, কেন আর কবে থেকে আর কেমন করে সামন্ত সাহেবের মেয়ের মুখের ছবিটা সুচরিতের মনের ঘরের একটি নিভৃতে এসে ঠাঁই নিয়ে ফেলেছে। তর্ক করে বেণুকে বুঝিয়ে আর চুপ করিয়ে দিতে পারা যায়, কিন্তু মনটা তো এ-সত্য অস্বীকার করতে পারে না, অর্চনাকে ভাবতে ভাল লাগে। অস্বীকার করবার উপায় নেই, অর্চনাকে ভাল লাগে বলেই সামন্ত সাহেবের যত হুকুমের আঘাত আর অপমানগুলিকে চুপ করে সহ্য করে চলেছে সুচরিত। মাঝে মাঝে নিজেরই চিন্তার কাছে যেন কশাঘাত খেয়ে ছটফট করেছে সুচরিতের মন ; ছিঃ, এভাবে কেউই শুধু দূর হতে দেখা একটা মুখের জন্য মায়া করে নিজের মনুষ্যত্ব ক্ষয় করে না।

ঐ বাড়ি, ঐ সামন্ত সাহেব, আর, তাঁর ঐ মেয়ে ; সবই তো সুচরিতের জীবনের কাছে একটা অচেনা অজানা আর অনাগাল জগতের যত প্রতিচ্ছবি। ঐ বাড়ির ছায়াটাও সুচরিতকে একটা মানুষ বলে মনে করে না। সুতরাং ঐ বাড়ির মেয়ের পড়াশোনার আর ঘুমের সুখের জন্য বেহালা বন্ধ করা যে নিতান্ত একটা করুণ উৎকোচ ; অর্চনার মত মেয়ের কাছে যার কোন মূল্য নেই। যদি জানতেও পায় অর্চনা, সুচরিতের মত দুরন্ত স্বভাবের মানুষও কেন এমন নিরীহ হয়ে গেল, তবে একটা কৌতুকের লজ্জায় হেসে ফেলবে অর্চনা। সবই বুঝতে পারে সুচরিত, সবই অনুমান করতে পারে ; পৃথিবীটাকে রূপকথার জগৎ বলে কোনদিন ধারণাও করেনি সুচরিত ; তবু কি আশ্চর্য, সামন্ত সাহেবের মেয়ের কথা ভাবতে ভাল লাগে।

কেন ভাল লাগে? এ জিজ্ঞাসারও কোন উত্তর খুঁজে পায়নি সুচরিত। কিন্তু একটা কল্পনা যেন সুচরিতের এই অজ্ঞানতাকেও একটা নিরীহ কপটতা বলে প্রমাণ করে দিয়েছে। চমকে উঠেছে সুচরিত। প্রাণটাই লজ্জা পেয়েছে, নিজেকে চোর বলে মনে হয়েছে। নিতান্ত ভীরু একটা চোর। সামন্ত সাহেবের মেয়ের ছায়াকে নয়, নিছক কল্পনা করা একটা দেহচ্ছবিকে বুকে জড়িয়ে ধরে সুচরিতের নিঃশ্বাসের বাতাস সত্যিকারের বাষ্পে ভরে গিয়েছে। লজ্জা পেয়ে চমকে উঠেছে সুচরিত। নিজেরাই প্রাণটাকে একটা জন্তু-জন্তু ক্ষুধার প্রাণী বলে মনে করে ঘেন্না করেছে।

এই ঘেন্না সহ্য করতে গিয়ে যেন একটা আতঙ্কের মধ্যে সুচরিতের যুক্তিও হারিয়ে গিয়েছে।

মানুষের মনের এমন দুর্গতিও হয়! একটা মিথ্যার কাছে এভাবে জীবনের আগ্রহ উৎসর্গ করে দিতে যে পাগলেও লজ্জা বোধ করবে। এ লজ্জা যেন একটা কুৎসিত কাপুরুষতার লজ্জা। ঘৃণাটা ত্রিশ বছর বয়সের শরীরটার রক্তেরই একটা করুণ অনাচারের ঘৃণা। অপমানটা যেন মনুষ্যত্বের অহংকার হারিয়ে ফেলা একটা অপরাধের অভিশাপ। মাঝরাতের স্তব্ধতার এক-একটি মুহূর্তে ধড়ফড়িয়ে উঠে বসেছে সুচরিত। আলো জ্বেলেছে, বই পড়েছে। লজ্জাকর আতঙ্কটা চোখের ঘুম নষ্ট করে দিয়েছে। একদিন দুদিন তিনদিন...লজ্জাকর আতঙ্কটা সত্যিই সুচরিতকে সারা রাত জাগিয়ে রেখেছে।

জ্বরটা তো আগে আসেনি। মাসের পর মাস এরকম একটা ঘুমছাড়া আর রাতজাগা অভ্যাসের বাতিক দেখা দিয়েছে, তারপর হঠাৎ একদিন জ্বর দেখা দিয়েছে।

সোমেশ ডাক্তারের প্রশ্নটাও যেন একটা কশাঘাত। সুচরিতের একটা করুণ কাঙালপনার প্রাণ ছটফটিয়ে উঠেছে। সন্দেহ হয়, এই ঘুমহারানো আতঙ্ক আর এই জ্বর, সবই যেন চেষ্টা করে তৈরী করা একটা অভিমান। যেন কারও পাথুরে অহংকারের মন গলিয়ে দিতে চাইছে সুচিরত। সুচরিতকে হাসতে গাইতে আর বেহালা বাজাতে দিতে পছন্দ করে না যে শাসন, তারই কাছে নিজেকে একেবারে অসহায় করে তুলে ধরবার চেষ্টা, যেন, সত্যিই, সুচরিতের অসুখের খবর পেয়ে ছুটে আসবে সামন্ত সাহেবের মেয়ে ; আর ব্যথিতভাবে তাকিয়ে জিজ্ঞাসা করে ফেলবে--কেন অসুখ হলো?

ভাবতেও হাসি পায়। কল্পনাটা কত বড় একটা অসম্ভবকে আশা করতে চেষ্টা করেছে। পৃথিবীটাকে সত্যিই যেন একটা রূপকথার সংসার বলে ধারণা করে বসে আছে সুচরিতের পাগল মনে মোহ। সামন্ত সাহেবের ঐ বাড়ি, যে-বাড়িটার শুধু রূপ আছে কিন্তু হৃদয় বলে কোন পদার্থ নেই, তার কাছ থেকে এমন চমৎকার একটা হৃদয়বত্তা আশা করেছে সুচরিতের একটা অপদার্থ মন।

সোমেশ ডাক্তার তখনও কেবিনের ভিতরে একটি চেয়ারে বসে আছে। বোধহয় সুচরিতের কাছ থেকে কোন উত্তর আশা করছে। কিংবা আরও দু'চারটে প্রশ্ন করবে কি না ভাবছে।

সুচরিত বলে--আমারও একটা কথা মনে হচ্ছে সোমেশ। বোধহয় ঘুম না হবার জন্যই এরকম একটা গোলমেলে অসুখ হয়েছে।

সোমেশ ডাক্তার কে-জানে কি ভেবে হঠাৎ হেসে ফেলে--কিন্তু ঘুমটা হয় না কেন?

সুচরিতও হাসে--বোধহয় নানারকম আবোল-তাবোল চিন্তার জন্য।

সোমেশ--আবোল-তাবোল চিন্তাগুলি তাহলে ছাড় এবার।

সুচরিত--নিশ্চয় ছাড়তে হবে।

সোমেশ--তবে আজ অন্তত একটু ঘুমের ওষুধ খাও আর ঘুমোও। কাল আমিও তোমাকে ছেড়ে দেব।

সুচরিত--ভাল কথা।

সোমেশ ডাক্তার চেয়ার ছেড়ে উঠে দাঁড়ায়। কিন্তু চলে যাবার জন্য তৈরী হয়েও চলে যায় না। কারণ, কেবিনের দরজার পর্দা সরিয়ে একটা বিচিত্র কৌতূহলের মুখ উঁকি দিয়েছে।

দেখে চমকে ওঠে বেণু। কিন্তু সোমেশ ডাক্তার চমকে ওঠে না, কারণ মুখটা সোমেশের কোন চেনা মুখ নয়।

আগন্তুক কৌতূহলের মুখটা তেমনই দরজার পর্দার পাশে থেকেই কথা বলে--আপ আচ্ছা হ্যায়?

চমকে ওঠে সুচরিতেরও চোখ। মুখ ফিরিয়ে দরজার দিকে তাকায়। ঠিকই, চেনা-মুখই বটে। সামন্ত সাহেবের চাকর মনবাহাদুর কথা বলছে।

মনবাহাদুরের গলার স্বরেরও এ কি দারুণ দশা হয়ে গিয়েছে! মনবাহাদুরও যে ব্যথিতের মত উদ্বিগ্ন মন হয়ে আর শান্ত স্বরে কথা বলতে পারে। তাছাড়া, মনবাহাদুরের মুখে এটা যে একটা নতুন পৃথিবীর নতুন মানুষজাতির ভাষা। আপ আচ্ছা হ্যায়? মনবাহাদুর যে আজ খোঁজ নিয়ে একটা বার্তা নিয়ে যেতে চায় ; কোন হুকুমের হুংকার ছাড়তে আসেনি। হাসপাতালের কেবিন-ঘরের দরজার উপর যেন একটা নিদারুণ বিস্ময়ের প্রশ্ন এসে করাঘাত করেছে।

সুচরিত বলে--কি বলছ?

মনবাহাদুরের চোখ দুটো যেন একটা নম্র জিজ্ঞাসার ভারে কুঁচকে যায়।--দিদি পুছতা হ্যায়, আপ আচ্ছা হ্যায়?

দিদি জিজ্ঞেস করছেন আপনি ভাল আছেন? বেণুর চোখ দুটো যেন এক জোড়া হতভম্ব বিস্ময়। এরকম একটা নতুন কথা দু'কান দিয়ে শুনতে পেয়েও যেন বিশ্বাস করতে পারছে না বেণু।

সোমেশ--লোকটা কে?

সুচরিত--আমাদের সামনের বাড়ির চাকর।

সোমেশ--সামন্ত সাহেবের চাকর?

সুচরিত--হ্যাঁ।

সোমেশ শুধু একমুহূর্ত কি-যেন চিন্তা করে। তারপরেই মনবাহাদুরের দিকে তাকিয়ে চেঁচিয়ে ওঠে ; আর চেঁচিয়ে ওঠার ভঙ্গীটা যেন একটা রহস্যময় উল্লাসের ভঙ্গী--হ্যাঁ, বাবু বহুৎ আচ্ছা হ্যায়। দিদিকো বোল দে না।

মনবাহাদুর--আপ কওন হ্যায়?

সোমেশ হাসে--হাম ডাক্তার হ্যায়।

--বহুৎ আচ্ছা। একটা সেলাম ঠুকে দিয়েই সরে যায় মনবাহাদুর। মনে হলো, মনবাহাদুরও যেন একটা হন্তদন্ত উল্লাস হয়ে দৌড় দিয়ে চলে গেল।

সোমেশ বলে--আমি চলি ; আর হাসপাতালের গাড়িটাকে এখনই পাঠিয়ে দিচ্ছি।

সুচরিত--কেন?

বেণুর দিকে তাকিয়ে কথা বলে সোমেশ--তোমার দাদা ভদ্রলোককে এখানে আর রাখার দরকার বোধ করছি না।

বেণু--তাহলে আমরা এখন বাড়ি চলে যাব?

সোমেশ--নিশ্চয়।

বেণু--ওষুধ?

সোমেশ--কিছুই দরকার নেই। মনে হচ্ছে, আজ থেকেই বেশ ভাল ঘুম হবে।

পাঁচ

বেণু কি বুঝল কে জানে? সামনের বাড়ির অহংকারের হুকুমটা হঠাৎ কেন এভাবে বদলে গিয়ে একটা মায়ার জিজ্ঞাসা হয়ে গেল, ভাবতে চেষ্টা করলেও কিছুই যেন ভেবে ওঠা যায় না। সোমেশ ডাক্তারের কথাগুলির মধ্যেও যতই মুখচাপা সাবধানতা থাকুক না কেন, বুঝতে অসুবিধে হয়নি বেণুর, কি-যেন একটা অদ্ভুত কথা বলতে চেয়েছিল সোমেশ ডাক্তার, কিন্তু, বেণু সামনে ছিল বলেই হয়তো মুখ খুলে বলে দিতে পারল না।

কে জানে কি বলতে চেয়েছিল সোমেশ ডাক্তার ; কিন্তু এই সত্যটা তো বুঝতে অসুবিধে নেই, সামন্ত সাহেবের বাড়ির সবই অহংকার নয়। অন্তত অর্চনাদির মনটা যে নিরেট অহংকারের মন নয়, সেটা তো বুঝতে পারা যাচ্ছে। কিন্তু একটা রহস্য বুঝতে অসুবিধে হচ্ছে, আজ এতদিন পরে এত হঠাৎ কেন এমন একটা ভদ্রভাষায় খোঁজ নিয়ে ফেললেন অর্চনাদি? এতদিনের ভুলটাকে কি হঠাৎ বুঝে ফেলেছেন? এ-বাড়ির মানুষগুলিকে যে বড় বেশি অপমান করা হয়েছে, সে সত্য বুঝতে পেরেই কি লজ্জা পেয়েছেন অর্চনাদি? কিংবা একটা অনুতাপ? সত্যিই কি ও-বাড়িটা আর এ-বাড়ির বেহালার মুখ বন্ধ করে দিতে চায় না? এ-বাড়ির হাসি-খুশির সাড়া-শব্দ শুনতে চায়।

কিন্তু সুচরিতের মনের বিস্ময় যেন নিদারুণ একটা মাথা হেঁট করা লজ্জার বিস্ময়। মনে হয়, এইবার সত্যিই ও-বাড়ির কাছে ছোট হয়ে গেছে এ-বাড়ির মাথাটা। সামন্ত সাহেবের

মেয়ের কথা ভাবতে গিয়ে এতদিন ধরে যা ভেবে এসেছে সুচরিত, সেটা যে নিছক একটা স্বার্থপর রক্তমাংসের ভাবনা। কল্পনাতেও কোন দিন অর্চনাকে একটা সুন্দর চেহারা বলে মনে করেছে। সেই চেহারাটাকেই শুধু মনে মনে বুকে জড়িয়ে ধরেছে। খুশি হয়েছে সুচরিতের ত্রিশ বছর বয়সের একটা লোভ। আদালতের কুৎসিত মামলার ঘটনাগুলিতে যাদের দেখা যায়, সুচরিতের মনটাও যে তাদেরই মত একটা নীচ চরিত্রের প্রাণী হয়ে অর্চনাকে একটা ক্ষুধার্ত নিঃশ্বাসের বাষ্প দিয়ে ব্যথিত করে অপমান করেছে। মানুষকে ভালবাসতে শেখেনি সুচরিতের মন। অর্চনার মনের জন্যও কোন মায়া নেই, অর্চনার মনটাকে কল্পনায় বুঝতে চেষ্টাও করেনি সুচরিত। সুচরিতের কল্পনা এতদিন যেন শুধু কাদা ছড়িয়ে অর্চনাকে অপমান করেছে।

সুচরিতের বুকের ভিতরের সব অহংকারও যেন ভয় পেয়েছে। যেন একটা প্রায়শ্চিত্ত করতে চাইছে মনটা। এমন কোন চেষ্টাই কি সম্ভব নয়, যাতে শুধু অর্চনার ভালর জন্যই অর্চনাকে ভালবাসতে পারা যায়!

সত্যিই তো অর্চনা এসে সুচরিতের প্রাণের কাছে কোন কৈফিয়ত দাবি করছে না। কিন্তু মনেরই ভেতরে কেউ যেন কৈফিয়ত দাবি করছে ; কেন এরকম অন্যায় করলে? নিজেকে এত ছোট করে ফেললে? যে মেয়ের সঙ্গে কোন পরিচয় নেই, কোন সম্পর্ক নেই ; যার সঙ্গে কোনদিন কোন সম্পর্ক হবেও না, তার সম্পর্কে একটু শ্রদ্ধা নিয়ে কিছুই ভাবতে পারলে না?

দিনগুলি বেশ পার হয়ে যাচ্ছে। সীতাগড় পাহাড়ের পূবে যেমন রোজই সূর্য ওঠে আর ওদিকে ক্ষীরগাঁওয়ের পশ্চিমের শালজঙ্গলের গায়ে হেলে পড়ে ডুবে যায় ; সুচরিতের ঘুমভাঙা আর জেগে-ওঠা জীবনটারও রকম ঠিক তেমনই নিয়মিত। সকালবেলা চাকরির কাজে চলে যাওয়া আর সন্ধ্যাবেলা ঘরে ফিরে আসা। এর মধ্যে একটা দিনও বেহালাটাকে হাতে তুলে নেয়নি সুচরিত। মনে হয়, সন্ধ্যায় ঠিক বেহালার আলাপ শোনবার জন্য পিপাসু হয়ে ওঠে না। কিন্তু কিসের জন্য, কি দেখবার বা কি শোনবার জন্য সন্ধ্যার মনটা ছটফট করে, তাও ঠিক বোঝা যায় না।

মাঝে মাঝে এক-আধবার অবশ্য দেখা যায়, বই হাতে নিয়ে দোতলার ঘরের জানালার কাছে দাঁড়িয়ে আছে অর্চনা ; কিংবা নীচেই লনের উপরে একটি বেতের চেয়ারের উপর বসে আছে ; চুপ করে যেন নিজেরই মনের কোন ধ্যানের ছবি দেখছে। সামন্ত সাহেবের মেয়ের জীবনে নতুন কোন আকুলতা বা ব্যস্ততার ছোঁয়া লেগেছে, তার বিন্দুমাত্র চিহ্নও অর্চনার এই শান্ত চেহারার মধ্যে ফুটে ওঠেনি।

সত্যিই, বিশ্বাস করতেই পারে না সুচরিত, এই মেয়ে একদিন মনবাহাদুরকে পাঠিয়ে সুচরিতের অসুখের খবর নিয়েছে। সে খবর জেনে কি লাভ হলো সামন্ত সাহেবের মেয়ের। আর, এখন যে একেবারে নীরব হয়ে আর একেবারে নির্বিকার একটা প্রাণ হয়ে দিন আর রাতের মুহূর্ত পার করে দিতে পারছে ; এ-বাড়িটার অস্তিত্বটাই যেন চোখে পড়ছে না, এমনই একটা শান্ত তুচ্ছতার চোখ তুলে তাকাতে পারছে ; তাতেই বা অর্চনার জীবনের কোন্ লাভ?

একটা মাসও পার হয়ে যায়। বুঝতে আর অসুবিধে নেই সুচরিতের, কি ভয়ানক জব্দ হয়ে গিয়েছে সুচরিতের আত্মাটা। বেণুর কাছে অনেক গর্ব করে যে কথাটা বলেছিল সুচরিত, সেই কথাটারই অহংকার যেন একটা ঠাট্টার আঘাতে চূর্ণ হয়ে গিয়েছে। সামন্ত সাহেবের হুকুমের অত্যাচার নীরবে সহ্য করে সামন্ত সাহেবের বিরাট বাড়িটার বিরাট অহংকারকে যেন একটা তুচ্ছতা দিয়ে জব্দ করে দিতে পেরেছে সুচরিত : সেই ধারণাটাকে একটি সামান্য মায়ার জিজ্ঞাসা দিয়ে একেবারে ধুলো করে দিয়েছে অর্চনা। সে জিজ্ঞাসা একেবারে নীরব হয়ে গেল, দ্বিতীয়বার আর কোন কথা বলল না ; কি ভয়ানক তুচ্ছতা! সুচরিতের প্রাণের কাঙালপনা বড়লোকের মেয়ের একটি মিষ্টি কথার কাছে মাথা বিকিয়ে দিয়েছিল। বোধহয়

আরও শুনতে পাবে বলে আশা করেছিল। কিন্তু কত বড় ভুলের আশা!

মাঝে সোমেশ ডাক্তার একদিন এসেছিল। এসেই হেসে ফেলেছিল।--তুমি একবার ওঘরে যাও তো বেণু ; আমি তোমার দাদা ভদ্রলোকের সঙ্গে একটু মন খুলে কথা বলি।

বেণু চলে যায়। সোমেশ বলে--সামন্ত সাহেবের মেয়ে তোমার জন্য এত উদ্বিগ্ন হয় কেন?

সুচরিত--সামন্ত সাহেবের মেয়ে জানে।

--তুমি কি জান, সেটা স্পষ্ট করে বল।

--আমি তো জানি, ওটা উদ্বেগ নয় ; উদ্বিগ্ন হবার একটা ফ্যাশন।

--সত্যিই কি তোমার তাই ধারণা?

--হ্যাঁ।

--আমারও তাই মনে হয়। মহিলা তোমাকে পছন্দ করেন ঠিকই কিন্তু বিয়ে-টিয়ে করবেন না।

--বড় ভুল ডায়গনোসিস হলো সোমেশ।

--অ্যাঁ? তবে সত্যিই তোমাকে বিয়ে করবেন মহিলা?

সুচরিত হাসে--মহিলা যাকে বিয়ে করবে তাকে তো তুমিও চেন?

--না। আমি তো তুমি ছাড়া আর কাউকে সন্দেহ করতে পারছি না।

আমাকে সন্দেহ করবার দরকার নেই। পাগলেও এমন সন্দেহ করবে না।

--তবে কাকে সন্দেহ করব?

--সন্দেহ করবার ব্যাপার নয়। রজত রায়ের সঙ্গে সামন্ত সাহেবের মেয়ের বিয়ে অনেকদিন থেকেই ঠিক হয়ে আছে।

--রজত রায়? আমাদের সেই পাটনা কলেজের রজত?

--হ্যাঁ।

--সে তো মাঝে মাঝে এখানে আসে আর হ্যাম্পটন হোটেলে ওঠে।

--হ্যাঁ। সামন্ত সাহেবের সঙ্গে দেখা করতে আসে।

--কিন্তু তোমাকে বিয়ে করলেই তো ভাল করত সামন্ত সাহেবের মেয়ে।

--সামন্ত সাহেবের মেয়ে তার ভাল নিজেই ভাল বোঝে, অন্তত তোমার চেয়ে বেশি ভাল বোঝে।

--রজত লোকটা মন্দ নয়। ভাল চাকরি-টাকরি করে বোধহয় কিন্তু তোমার তুলনায় রজত তো একটা...।

সোমেশ ডাক্তার শুধু নিজের মতটা চেঁচিয়ে বলে দিতে পারে ; কিন্তু সেটা বুঝিয়ে দেবার মত যুক্তি বোধহয় খুঁজে পায় না।

সুচরিত বলে--সামন্ত সাহেবের মেয়ে রজতকে ভালবাসে বলে মনে হয়।

সোমেশ--তা বাসুক না কেন ; তাতে কি আসে-যায়? তোমাকেও বাসতে পারে।

সুচরিত--কেন? কোন্ দুঃখে?

সোমেশ--ইচ্ছে। আমার ধারণা, সামন্ত সাহেবের মেয়ের ইচ্ছেটা এই যে...।

--কি?

--রজতকে বিয়ে করতে চায় ; কিন্তু তোমাকে ছাড়তে চায় না।

--ছিঃ, যার বিষয় কিছুই জান না, তার সম্পর্কে ওরকম একটা বাজে কথা বলে ফেলা উচিত নয় সোমেশ।

--মহিলার সম্পর্কে তোমারই বা হঠাৎ এত শ্রদ্ধার ভাব উথলে উঠল কেন? তুমিও তো মহিলার বিষয় কিছুই জান না। শুধু চোখে দেখেছ এইমাত্র।

--চোখে দেখে যা বুঝেছি, তাই বলছি।

--কি বুঝেছ?

--তুমি যা বলছ, ঠিক তার উল্টোটিই বুঝেছি।

--অর্থাৎ তোমাকে গ্রাহ্যই করে না?

--আমাকে গ্রাহ্য করবার কোন দরকারই হয় না।

--তোমার চেহারাটাকেও কি গ্রাহ্য করে না মহিলা?

সুচরিতের গলার স্বরে এবার প্রতিবাদের ভাষাটা যেন একটু ক্ষুব্ধ হয়ে উঠতে চায়।--তুমি মিছিমিছি মহিলার সম্পর্কে এত খারাপ একটা ধারণার কথা বলছ কেন? খুব খারাপ কথা বলেছ সোমেশ।

--বুঝলাম, তোমার মানস আকাশের কোথায় যেন একটা মেঘ দেখা দিয়েছে ভাই। এক্সকিউজ মি।

--ভুল।

--কথাটা বলতে গিয়েও চমকে উঠলে কেন?

--বলছি, আমার মানস আকাশে যদি সত্যিই মেঘ দেখা দিয়ে থাকে, তবে তার চেয়ে হাসির ব্যাপার আর কিছু হবে না।

--দেখ তাহলে, সে-মেঘ হেসে উড়িয়ে দিতে পার কিনা। মোট কথা...।

--কি?

--আমি আমার সোজা সন্দেহ সোজা করে বলে দিলাম। যদি পার তবে সাবধান হয়ে যাও, ওদিকে ঘেঁষতে যেও না।

--কিসের জন্য সাবধান হব?

--ও মেয়ে তোমাকে না ভালবেসে ছাড়বে না। অথচ...না, তোমার মনের শ্রদ্ধা আবার ব্যথিত হবে। আমি চলি।

ও ঘরের দিকে তাকিয়ে ডাক দেয় সোমেশ--আমি আজ চা খাব না বেণু আমি যাচ্ছি।

## ছয়

সামন্ত সাহেব কোথায় যেন গিয়েছেন। হোসেন সাহেব বললেন, বোধহয় কলকাতা হয়ে দার্জিলিং গিয়েছেন।

সুচরিতের মুখে উর্দু আর ফার্শী কবিতার আবৃত্তি শোনবার জন্যে মাঝে মাঝে সুচরিতকে শরবত খেতে নিমন্ত্রণ করেন হুসেন সাহেব।

হোসেন সাহেব মানুষটাকেও সুচরিতের বেশ ভাল লাগে। সারা জীবন কারবার করে অজস্র টাকা উপার্জন করেছেন। প্রাসাদের মত দেখতে এত বড় একটা বাড়ি তৈরী করেছেন। বাড়ির চেহারাতে যেন শাজাহানী অভিরুচির ছাপ আছে। বারান্দার রেলিং-এ মার্বেলের জালি। সামনের লনের চারিদিকে দামাস্কা গোলাপের ভিড়। লনের মাঝখানে একটা ফোয়ারা। ঝরা গোলাপের পাপড়িও লনের চারদিকে ঘাসের ওপর ছড়িয়ে পড়ে থাকে। বাতাস একটু উতলা হলেই হুসেন সাহেবের গোলাপ ফুলের গন্ধও উতলা হয়ে এই পাড়ার চারদিকে ছুটোছুটি করে উড়ে বেড়ায়।

সুচরিত যখন কবিতা আবৃত্তি করে, তখন হোসেন সাহেবের মুখটাও যেন মুগ্ধ হয়ে লাল গোলাপের মত টুকটুক করে। দু'চোখ বন্ধ করে সুচরিতের মুখের কবিতার আবৃত্তি শুনতে থাকেন হুসেন সাহেব।

এই হুসেন সাহেবও শুনে আশ্চর্য হন।--আজব কথা, সামন্ত সাহেব তোমাকে চেনেন না?

--জী না।

--সামন্ত সাহেব তোমার সঙ্গে কোনদিন কথাও বলেন নি?

--না।

--আমার তো ধারণা, সামন্ত সাহেব তোমার কাছ থেকে রোজই বাংলা কিংবা ইংলিশ কবিতার আবৃত্তি শুনছেন।

সুচরিত হাসে--না।

হুসেন সাহেব--এ কেমন প্রতিবেশী?

সুচরিত উত্তর দেয় না। হুসেন সাহেব আবার বেশ বিস্মিত হয়ে বলেন--সামন্ত সাহেব তো আমার এখানে প্রায়ই আসেন। অথচ আমি একটা ইংলিশ কথাও জানি না, বলতে পারি না। আমাকে তো খুব পছন্দ করেন সামন্ত সাহেব।

--আচ্ছা, আমি আজ চলি।

--আবার কবে আসবে?

--সময় পেলেই আবার আসব।

--এস তবে। কিছু গোলাপ নিয়ে যাও সুচরিত।

হোসেন সাহেব নিজেই লনের চারদিকে ঘুরে-ফিরে আর বেছে বেছে বড় বড় গোলাপ তুলে নিয়ে আর তোড়া বেঁধে সুচরিতের হাতে তুলে দেন। খুশি হয়ে হেসে ওঠেন বুড়ো হোসেন সাহেব--তুমি দিলে কবিতা, আমি দিলাম ফুল।

সুচরিতও হাসে--দুইই এক জিনিস।

হোসেন সাহেব--বেশক্! খোদার কাছে আমার আরজি কবরে যাবার আগের মুহূর্ত পর্যন্ত যেন এই দুটি জিনিস আমার কাছে থাকে।

হোসেন সাহেবের বাড়ির ফটক থেকে যে রাস্তাটা ঝাউয়ের ছায়া নিয়ে আর এঁকেবেঁকে সীতাগড় রোডের সঙ্গে মিশেছে, সে রাস্তাটা বেশ নিরিবিলি বলেই সুচরিতের ভাল লাগে। বাড়ি ফিরতে হলে এই রাস্তা ধরে ঘুরে যাবার কোন দরকার হয় না। কিন্তু নিরিবিলি, নীরবতা, ঝাউয়ের ছায়া আর হোসেন সাহেবের গোলাপবাগের গন্ধভরা বাতাস যে রাস্তাটাকে মুগ্ধ করে রেখেছে, সে রাস্তা দিয়ে হাঁটতেও যেন একটা মুগ্ধতার আবেশ পাওয়া যায়। আনমনা হয়ে চলতেও কোন অসুবিধে নেই ; পিছনে এসে আচমকা কোন ঘণ্টির শব্দ ক্রিং ক্রিং করে ওঠে না ; কোন গাড়ির হর্নও বাজে না। বরং, গাছের পাতার আড়ালে লুকিয়ে থাকা একটা একলা পাখির ডাক শুনে আরও আনমনা হতে পারা যায়।

কিন্তু সুচরিতের আনমনা আবেশের প্রাণটাই যেন চমকে উঠল। মনে হলো, যেন একটা ঝাউয়ের ছায়া হঠাৎ কথা বলে ফেলেছে।

কথা বলেছে অর্চনা সামন্ত ; একটা ঝাউয়ের ছায়ার কাছে একা দাঁড়িয়ে আছে একটা সুস্মিত মূর্তি।

অর্চনা বলে--এদিকে কোথায় গিয়েছিলেন?

সুচিরত--হোসেন সাহেবের বাড়িতে।

অর্চনা--আপনি কি হুসেন সাহেবের চাকরি করেন?

--না।

--তবে?

--আলাপ-পরিচয় আছে, তাই মাঝে মাঝে যাই।

--কার সঙ্গে আলাপ পরিচয়?

--হোসেন সাহেবের সঙ্গে।

--কিন্তু এতদিনের মধ্যে আমার বাবার সঙ্গে তো আলাপ-পরিচয় করলেন না?

--সুযোগ পেলাম না।

—ইচ্ছে থাকলে সুযোগ পেতেন।

—তার মানে?

—তার মানে, বাবার ব্যবহারে যদি রাগ না করে, না হয় একটু যেচেই আলাপ করতেন যদি, তবে বোধহয়...

—রাগ করেছি, এর প্রমাণ পেলেন কোথায়?

—প্রমাণ এই যে, একেবারে চুপ করে আছেন।

—চুপ করে থাকাই কি ভাল নয়।

—না। তাহলে আমিও চুপ করে থাকতে পারতাম। আপনার সঙ্গে যেচে কথা বলতাম না।

—কি বলব বুঝতে পারছি না। আপনাকে অবশ্য বলবার কিছু নেই।

—কেন? আমি কি এমন পুণ্যির কাজ করলাম?

সুচরিত হাসতে চেষ্টা করে।—একটা আশ্চর্যের কাজ তো করেছেন।

—কি?

—ধরুন, প্রতিবেশীর অসুখের খোঁজ নিয়েছেন। আজ আবার নিজেই ইচ্ছে করে তার সঙ্গে কথা বলছেন।

—আপনি খুশি হয়েছেন?

—হয়েছি বইকি।

—আপনি কি কোনদিন ধারণা করেছিলেন যে, সামন্ত সাহেবের মেয়ে এসব কাণ্ড করতে পারে?

—না, কোনদিনও ধারণা করিনি।

—আগে কি ধারণা করেছিলেন? সামন্ত সাহেবের মেয়ে খুব অহংকারী?

—খুব শান্ত।

—একই কথা হলো। যাই হোক...।

কথা বলতে গিয়ে থেমে যায় অর্চনা। সুচরিতের চোখ দুটোও যেন একটা নূতন বিস্ময়ের রূপ দেখে চমকে ওঠে। সামন্ত সাহেবের মেয়ের এতক্ষণের এত চটুল মুখরতার মুখটা কি অদ্ভুত করুণ হয়ে গিয়েছে! চোখের পাতাগুলিও যেন নেতিয়ে পড়েছে।

অর্চনা বলে—আমি ইচ্ছে করেই এখানে এসে দাঁড়িয়ে আছি।

সুচরিত—কেন?

—আপনার সঙ্গে কথা বলবার জন্যে।

—বলে ভালই করলেন ; আমার মনে যেটুকু ভুল ধারণা ছিল, তার সবই মুছে গেল।

—এখন বিশ্বাস করতে পারবেন তো?

—কি?

—অন্তত আপনার কাছে আমার কোন অহংকার নেই।

—বিশ্বাস করতে পারছি।

—তবে দিন।

—কি?

—ফুলের তোড়াটা!

—নিন। অর্চনার হাতের কাছে ফুলের তোড়াটা এগিয়ে দেয় সুচরিত।

অর্চনা হাসে—তবু তো নিজের থেকে দিতে পারলেন না। চেয়ে নিতে হলো।

—আমার মনে হয়েছিল, কিন্তু...।

অর্চনার করুণ চোখ দুটোও যেন হাসতে চেষ্টা করে—তবু সাহস হয়নি, কেমন?

সুচরিত--ঠিক কথা।

অর্চনা--খুব ভুল বুঝেছেন সুচরিতবাবু।

--কাকে?

--আমাকে। আর, এখনও বোধহয় ভুল বুঝছেন আমার এসব বেহায়া কথা শুনে।

--ভুল বুঝতে আর চাই না। আমার শুধু ভাবতে আশ্চর্য লাগছে, সত্যিই কি এটা সম্ভব?

--কি?

--তুমি আমাকে...।

--স্পষ্ট করে বল ; বলতে ভয় পাচ্ছ কেন?

--তুমি কি সত্যি আমাকে ভালবেসে এসব কথা বলছ?

--মিথ্যে বলে সন্দেহ হচ্ছে?

--না ; কিন্তু এত হঠাৎ...।

--তোমার কাছে হঠাৎ বলে মনে হচ্ছে, কিন্তু আমার কাছে নয়।

--কি বললে?

--আমার মন যে তোমাকে অনেকদিন থেকেই খুঁজছে। শুধু জোর করে মনটাকে ধমক দিয়ে এতদিন চুপ করিয়ে রেখেছিলাম।

--তুমি যে আমারই মনের কথাটা বলে দিলে অর্চনা।

--কি? তুমিও মনে মনে আমাকে খুঁজেছ?

--হ্যাঁ।

--কিসের জন্য?

চমকে ওঠে সুচরিত। সুচরিতের বুকের ভিতরে যেন একটা পুরনো লজ্জার ক্ষত ভয় পেয়ে চমকে উঠেছে। সামন্ত সাহেবের মেয়ের এই প্রশ্নের ঠিক উত্তর দিতে হলে সুচরিত নামে নিতান্ত একটা লুব্ধ আকুলতার পরিচয় জানিয়ে দিতে হয়, যে আকুলতা শুধু একটা বাষ্পসিক্ত নিশ্বাসের ইচ্ছাকে তৃপ্ত করতে চায়। সামন্ত সাহেবের মেয়েকে বিয়ে করে জীবনের ঘর সাজাবে সুচিরত, এমন কোন ইচ্ছা আর আশা যে সত্যিই কোন মুহূর্তে সুচরিতের মনের কাছে কথা বলেনি।

সুচরিত বলে--আমাকে মাপ কর অর্চনা। আমি কিছু বলতে পারব না।

অর্চনা--কিন্তু আমি জানি, আমার মন কেন তোমাকে খুঁজেছে।

সুচরিত--কেন?

অর্চনা--মাপ কর। বলতে পারব না।

কি আশ্চর্য, অর্চনা সামন্তর চোখ দুটো যেন ধক্ করে জ্বলে।--আচ্ছা চলি।

চলে যায় অর্চনা সামন্ত।

কি যেন বোঝাতে চেয়েছিল অর্চনা সামন্ত। আর বোঝাতে না পেরে একটা দুরন্ত অভিমান হয়ে চলে গেল। চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে সুচরিত, ঝাউয়ের ছায়ার সারির ভিতর দিয়ে যেন তরতর করে ভেসে চলে যাচ্ছে একটা স্বপ্নাতুর আক্ষেপের ছবি।

## সাত

আরও কতবার তো হেসেন সাহেবের বাড়িতে যাওয়া হলো ; আসবার সময় গোলাপের তোড়াও নিয়ে আসতে ভুল হলো না। কিন্তু সে গোলাপের তোড়া কারও হাতে তুলে দিতে পারা গেল না। যদিও সেই ঝাউয়ের ছায়া আছে, সেই নিরিবিলি রাস্তাটি আছে, একলা পাখির ডাক আছে ; কিন্তু সে-ই নেই। অর্চনা সামন্ত এ রাস্তার কোন ঝাউয়ের ছায়ার কাছে এসে আর দাঁড়িয়ে থাকেনি।

সুচরিতের বুকের ভিতরে যদিও একটা ব্যথিত বিস্ময়ের গুঞ্জরণ সব সময় গুন্‌গুন্ করে, তবু বুঝতে পারে সুচরিত, অর্চনা সামন্ত যেন বুকের ভিতরে একটা সৌরভ ছড়িয়ে দিয়েছে। আর কত স্পষ্ট করে কি-ই বা বলতে পারে কোন মেয়ে? অর্চনা সামন্তর মত মেয়ে, যার মুখে শুধু অহংকারের কথাই ভাল সাজে, তার মুখেও ভালবাসার অভিমান বেজে উঠেছে। অর্চনা সামন্ত আরও একবার প্রমাণ করে দিয়ে চলে গেল, সে শুধু একটা বড়লোকের মেয়ে নয় ; একটা বড় প্রাণের মেয়ে। তা না হলে সুচরিতের মত মানুষকে ভালবাসতে পারবে কেন?

ভাবতেও যে একটা কল্পলোকের বিস্ময়ের মত মনে হয়। অর্চনা সামন্তর মত মেয়ে, যার জীবন পূর্ণিমা চাঁদের মত শুধু আকাশে থেকে হাসবে বলেই লোকের ধারণা হবে, সে মেয়ে একটা মাটির মানুষের হাত থেকে গোলাপের তোড়া নেবার জন্য ঝাউয়ের ছায়ার কাছে এসে দাঁড়িয়েছিল।

কিন্তু সমস্যাটাও যে বেশ ভয়াল বলে মনে হয়। অর্চনা সামন্ত যে-দিন আরও স্পষ্ট করে মুখ খুলবে, সেদিন কি জবাব দেবে সুচরিত? অর্চনা সামন্তর ভালবাসার দুঃসাহস যে আর বেশি দিন চুপ করে থাকবে, তাও যে মনে হয় না। কিন্তু সেদিন কি করবে সুচরিত, যেদিন অর্চনা স্পষ্ট করে বলে দেবে, আমাকে তোমার কাছে চিরকালের জন্য নিয়ে যাও সুচরিত, আমি তোমার ছোট ঘরেই শান্তিতে থাকতে পারব? সামন্ত সাহেবও কি তাঁর মেয়ের সেই দুঃসাহসের উৎসব সহ্য করতে পারবেন? টাউনের মানুষও যে সেই অবিশ্বাস্য উৎসবের কথা শুনতে পেয়ে আশ্চর্য হবে আর এখানে এসে ভিড় করবে। রূপকথার মত একটা গল্পও রটে যাবে, সামন্ত সাহেবের মেয়ে শেষে সুচরিতকেই বিয়ে করল।

একটা মাস ধরে বেণুকে দেখা যাচ্ছে, বেশ খুশি হয়ে পড়াশোনা নিয়ে মেতে আছে। আর, মাঝে মাঝে জানালার কাছে এসেও দাঁড়িয়ে থাকছে। বোধহয় বুঝতে চাইছে, ও-বাড়ির দোতলার জানালার কাছে অর্চনাদি দাঁড়িয়ে আছে কি না। এ-বাড়ির সন্ধ্যাটাও আর নিতান্ত নীরব হয়ে থাকে না। সুচরিতের বেহালা আবার শ্রীরাগ সেধে সন্ধ্যার বাতাস মিষ্টি করে তোলে।

কিন্তু অনেকদিন পরে হঠাৎ একদিন, সেদিনটা রবিবার ; সময়টা বিকেল ; ঘরের ভিতরে বসেই লিখছিল সুচরিত ; মার্টিন লুথারের একটা জীবনকে তিন ভাষায় অনুবাদ করতে হচ্ছে। হঠাৎ দরজার উপর একটা আপত্তির করাঘাতের শব্দ বেজে উঠল।—বাহার আও, জলদি বাহার আও। মনবাহাদুরের কর্কশ গলার স্বরের সঙ্গে কর্কশ একটা হুকুমের দাবির ভাষাও শুনতে পাওয়া যায়।

দরজা খোলে সুচরিত। আর, একটা নতুন বিস্ময়ও দেখতে পায়। একা মনবাহাদুর নয়, সামন্ত সাহেবও এসেছেন।

সামন্ত সাহেব বললেন—আমি একটা প্রস্তাব নিয়ে এসেছি।

সুচরিত—বলুন।

—আগে শুনতে চাই, তোমাদের এই বাড়িটার দাম কত?

—কেন বলুন তো?

—দরকার আছে।

—বাড়িটা তৈরি করতে খরচ পড়েছে আট হাজার টাকা।

—জমিটার দাম?

—দেড় হাজার টাকা।

—তাহলে মোট দাঁড়াল সাড়ে নয় হাজার টাকা?

—আজ্ঞে হ্যাঁ।

--আমি তোমাকে পনর হাজার টাকা দিচ্ছি ; বাড়িটা আমার কাছে বিক্রি করে দাও।

--এ-বাড়িটা কেনবার কি আপনার কোন দরকার হয়েছে?

--সে কথা থাক্ ; মোটকথা, তোমাদের তো টাকার দরকার আছে।

--আছে বইকি।

--সুতরাং, বিক্রি করে দাও। সাড়ে পাঁচ হাজার টাকা লাভও হবে। তোমাদের পক্ষে এটা তো কম লাভের কথা নয়।

--বাড়ি বিক্রি করতে পারব না।

--তোমার এরকম একটা জেদের অর্থ কি?

--কোন অর্থ নেই।

--কিন্তু আমার ইচ্ছা নয় যে, তোমরা এখানে থাক।

--কেন বলুন তো?

--আমার খুবই অস্বস্তি হয়, খুবই অসুবিধে হয়।

--কেন হয়?

--তর্ক করো না। তোমাদের কোন ক্ষতি তো আমি করছি না। বাড়িটা বিক্রি করে দিলে তোমাদের ভাল হবে, আর আমারও সুবিধে হবে ; তোমার রাজি না হবার তো কোন মানে হয় না।

সুচরিত বলে--আচ্ছা, ভেবে দেখি।

--সামন্ত সাহেব--ভেবে দেখবার তো কিছু নেই।

--আছে।

--তবে বেশ তাড়াতাড়ি ভেবে দেখ।

--আচ্ছা।

চলে যান সামন্ত সাহেব।

কে জানে কি শুনেছেন, কি দেখেছেন, আর কি ভেবেছেন সামন্ত সাহেব, যে-জন্যে আজ একেবারে সশরীরে এসে এ-বাড়ির ক্ষুদ্র বারান্দাটার ওপর চড়াও হয়ে অদ্ভুত একটা ইচ্ছার হুকুম শুনিয়ে দিয়ে চলে গেলেন। সামন্ত সাহেবের অসুবিধে আর অস্বস্তিটা তো নতুন কিছু নয় ; এ-বাড়ির বেহালা থেকে শুরু করে ধোঁয়া পর্যন্ত সবই সামন্ত সাহেবের অসুবিধে আর অস্বস্তি সৃষ্টি করেছে। এ-বাড়ির অস্বস্তিটাকেই একটা ব্যাঘাত বলে মনে করেন সামন্ত সাহেব। কিন্তু আজ যেন ধৈর্য হারিয়েছেন সামন্ত সাহেব। সব অসুবিধে আর অস্বস্তির শিকড়টাকেই উপড়ে সরিয়ে দিতে চান।

সামন্ত সাহেবের কথা শুনে সুচরিতের মন বিরক্ত হয়ে উঠলেও কেন যেন রুষ্ট হতে পারেনি। সামন্ত সাহেবের এই অদ্ভুত রূঢ়তার ভাষার সঙ্গে যেন একটা করুণ আবেদনও মুখ লুকিয়ে রয়েছে। দেখে মনে হয়, সামন্ত সাহেবের অহংকার যেন একটু উদ্বেগ হয়েছে। কিন্তু সেই উদ্বিগ্ন সুচরিতের কাছে এসে কথা বলে কেন? সেই উদ্বেগ সামন্ত সাহেবের মেয়ের কাছেই গিয়ে তো কথা বলতে পারে, বুঝিয়ে দিতে পারে, সুচরিতের মত ছেলেকে তোমার ঘেন্না করাই সাজে অর্চনা, ভালবাসা একটুও সাজে না।

মেয়ের কাছেই কি সত্যিই কোন উদ্বেগের আর আপত্তির কথা বলেছেন সামন্ত সাহেব? আর, অর্চনা সে আপত্তির কথায় কান দেয়নি? তাই কি হতাশ হয়ে সামন্ত সাহেবের উদ্বিগ্ন অহংকারের প্রাণটা সুচরিতের কাছে এসে সাহায্য চাইছে।

চমকে ওঠে সুচরিতের চোখ ; আর, মনের ভিতরে যত সাধের প্রশ্নের সব মুখরতা সেই মুহূর্তে স্তব্ধ হয়ে যায়।

দেখতেই পাওয়া যাচ্ছে, সামন্ত সাহেবের উদ্বিগ্ন হবার কোন কারণ নেই। তবে কেন

মাছমাছ সুচরিতের অস্তিত্বটাকে এখান থেকে সরিয়ে দেবার একটা পরিকল্পনা নিয়ে এখানে এসে কত কথা বলে গেলেন সামন্ত সাহেব?

সামন্ত সাহেবের বাড়ির লনের উপর ঘুরে বেড়াচ্ছে অর্চনা আর রজত রায়। কখন এল রজত রায়? বোধহয় এখনই এসেছে। কারণ, এই কিছুক্ষণ আগেও দেখা গিয়েছিল, ফটকের কাছে চুপ করে দাঁড়িয়েছিল অর্চনা। এখন বুঝতে পারা যাচ্ছে, রজতেরই শুভাগমন বরণ কববার জন্য সুন্দর হয়ে সেজে ফটকের কাছে একটা প্রতীক্ষার মূর্তি হয়ে দাঁড়িয়ে ছিল।

ঠিকই, রজত আর অর্চনা ; যদিও হাত ধরাধরি করে হাঁটছে না ; কিন্তু হাসছে আর গল্প করছে। দু'জনের মাঝখানের ব্যবধানটুকু সত্যিই যে অনেক হাসি আর গল্পের মায়া দিয়ে তৈরী একটা মুগ্ধতা ; দু'জনকে দুটো ভিন্ন সত্তা বলে মনে হয় না।

সুচরিতের চোখ দুটো যে অপমানে আহত দুটো জ্বালার চোখ : সেদিন ঝাউয়ের ছায়ায় দাঁড়িয়ে কথা বলল যে মুখ, সে মুখ কি সত্যিই ঐ মুখ, যে-মুখ এখন হেসে হেসে রঙীন হয়ে রজত রায়ের সঙ্গে কথা বলছে?

ঘরের ভিতর ঢুকে চেঁচিয়ে ডাক দেয় সুচরিত--মা কি করছেন রে বেণু?

সুচরিতের মা উত্তর দেন--এই যে আমি এখানে। কেন?

সুচরিত এসে বলে--বাড়িটা বিক্রি করে দাও মা।

--কেন?

--এখানে থাকতে খুবই অস্বস্তি বোধ করছি।

--কেন রে?

--সামনের ঐ বড়-বাড়ির অভ্যেসটা দিন দিন একটু বেশি ভয়ানক হয়ে উঠছে।

--আবার কি করেছে?

--কিছু করেনি ; তবে মনে হচ্ছে, আমাদের ওপর উপদ্রব করা, যখন-তখন হুকুম ফলানো আর অপমান করা ওদের একটা আনন্দের ফ্যাশন হয়ে দাঁড়িয়েছে।

--আমিও তো এতদিন ধরে তাই দেখছি। তুই কিছুই বলিস না বলে আমিও কিছু বলিনি।

--ঠিকই বলেছ ; ওদের সঙ্গে ঝগড়া করতেও আমার ঘেন্না হয়। কাজেই...।

--কি?

--ঝগড়া-টগড়া যখন করতে পারব না, তখন মানে মানে চুপচাপ সরে যাওয়াই ভাল।

--ভাল।

বেণু এসে চেঁচিয়ে ওঠে--খুব ভাল। এখানে আমার আর একটি দিনও থাকতে ইচ্ছে হয় না।

সুচরিত--আমাদের বাড়িটাকে ওরাই কিনতে চায়।

বেণু--কিনে নিক তাহলে।

সুচরিতের মা বলেন--হ্যাঁ, আমার আপত্তি নেই।...কিন্তু কোথায় যাবি? একটা বাসা আগে ঠিক করে নিয়ে তারপর...।

সুচরিত--একটা বাসা আছে। এখান থেকে বেশ একটু দূরেই বাসাটা, অথচ আমার মিশন-অফিসের কাছে।

বেণু--কতদূর?

সুচরিত--মনোহরবাবু বলছিলেন, সীতাগড় রোডের একেবারে শেষে ওঁদের যে বাংলোটা আছে, সেটা প্রায় খালি পড়ে থাকে, ভাড়া হয় না। বাংলোটাকে পঁচিশ টাকায় ভাড়া দিতে রাজি আছেন মনোহরবাবু।

বেণু--নিয়ে ফেল দাদা। আমি বাংলোটা দেখেছি। বাংলোটার গা ঘেঁষে তিন-চারটে কমলালেবুর গাছ আছে ; তাই না?

সুচরিত—হ্যাঁ।...আর একটা কথা।

সুচরিতের মা—কি?

সুচরিত—আজই এই রাতের মধ্যেই উঠে যাওয়া কি সম্ভব নয়? তোমার কোন অসুবিধে হবে না?

সুচরিতের মা—আমার আবার কিসের অসুবিধা? সন্ধ্যের জপ সেরে ফেলতে পারলেই হলো। তারপর চল্ না, কোথায় যাবি।

সন্ধ্যা হয়ে আসছে। সামন্ত সাহেবের বাড়ি চিলে-কোঠার জানালার কাচের উপর পশ্চিম আকাশের লালচে আভা থমথম করছে।

সামনের বাড়ির ফটকের কাছ থেকে একটা মোটরগাড়ি ছুটে চলে গেল। চলে গেল রজত রায়।

ও-বাড়ির লনের উপর কোন হাসির মূর্তি এখন আর ঘুরে বেড়াচ্ছে না।

সামন্ত সাহেবের মেয়ে বোধহয় এখন কোন ঘরের নিভৃতে বসে স্বপ্ন দেখছেন আর হাসছেন।

বারান্দার উপর শুধু একা বসে আছেন সামন্ত সাহেব। হাতে চুরুট ; আর চোখে-মুখে একটা কঠোর সংকল্পের ছাপ শান্ত হয়ে ফুটে রয়েছে।

সামন্ত সাহেব বলেছেন, একটু তাড়াতাড়ি ভেবে দেখতে, কিন্তু ভাববার আর কিছুই নেই।

বড় বাড়ির ফটক পার হয়ে সামন্ত সাহেবের কাছে এসে দাঁড়ায় সুচরিত—বাড়িটা বিক্রি করতে চাই।

সামন্ত সাহেব—বিক্রি কর তাহলে।

সুচরিত—হ্যাঁ, এখনই বিক্রি করতে চাই। আপনি টাকা দিন ; যাঁর বাড়ি তিনি একটা রসিদও এখনই দিয়ে দেবেন। তারপর একদিন বিক্রির দলিল রেজিস্টারী করে নিলেই চলবে।

সুচরিত—হ্যাঁ, আজকেই বাড়ি ছেড়ে চলে যেতে চাই।

সামন্ত সাহেব—খুব ভাল কথা। তোমাদের সুবুদ্ধির পরিচয় পেয়ে আমি খুশি হয়েছি। সত্যিই একবার সন্দেহ হয়েছিল, বোধহয় গোঁয়ার্তুমি করে সাড়ে পাঁচ হাজার টাকার লাভ তুচ্ছ করে বসবে।

—কি বললেন?

—আমি তো তোমাদের বাড়িটার প্রকৃত দামের প্রায় দেড়গুণ দাম দিচ্ছি, কাজেই...।

আপনি প্রকৃত দামটাই দিন।

—অ্যাঁ?

—হ্যাঁ, সাড়ে নয় হাজার হলেই হবে।

—কেন? আমি তো পনের হাজার দিতে চেয়েছি।

—দরকার নেই।

—দরকার নেই? এরকম মেজাজ করে কথা বলছ কেন?

—আজ্ঞে না, দরকার নেই। লাভ রাখবার জন্যে বাড়ি বিক্রি করছি না।

—তবে কিসের জন্য?

—চলে যাবার জন্য।

সামন্ত সাহেবের চোখ আর মুখের কঠোর দৃষ্টি হঠাৎ যেন একটু চমকে ওঠে। সুচরিতের মুখের দিকে বেশ কিছুক্ষণ তাকিয়ে থাকেন। এজলাসে বসে কঠিন আসামীর মুখের দিকে এর চেয়েও বেশিক্ষণ তাকিয়েছেন প্রাক্তন দায়রা জজ সামন্ত সাহেব। কিন্তু ঠিক এরকম একটা কঠিন আর দুর্বোধ্য মুখ কখনও দেখতে পাননি। তাই বোধহয় বুঝতে একটু অসুবিধে হচ্ছে। তাই একটু অদ্ভুতভাবে তাকাতে হচ্ছে।

তারপরেই ব্যস্তভাবে চেক লেখেন সামন্ত সাহেব। এবং চেক লিখেই বলেন—রসিদটা? বাড়িটা তো তোমার মায়ের নামে আছে। তোমার মায়ের সই করা একটি রসিদ যে চাই।

পকেট থেকে রসিদ বার করে সুচরিত—রসিদ সঙ্গে নিয়েই এসেছি।

চেক হাতে নিয়ে আর রসিদ দিয়ে চলে যায় সুচরিত।

তারপর কয়েকটা ঘণ্টা পার হয়েছে। রাতের বাতাস নীরব হয়ে গিয়েছে। সামন্ত সাহেবের মেয়ের ঘরেও আলো নিবেছে। কিন্তু সামন্ত সাহেব রাত বারোটার সেই স্তব্ধতার সঙ্গে শরীরটাকে যেন মিশিয়ে দিয়ে আর বারান্দার উপর দাঁড়িয়ে একটা বিচিত্র অন্তর্ধানের দৃশ্য দেখতে থাকেন।

একটা মোটর ট্রাক এসে দাঁড়িয়েছে। সুচরিতদের ক্ষুদ্র বাড়িটার ক্ষুদ্র সংসারের যত ক্ষুদ্র উপকরণ ট্রাকের উপর তোলা হচ্ছে। কোন শব্দ ধুপধাপ করে না। কোন আক্ষেপ আক্রোশ বা প্রতিবাদ ফিসফিস করে না। যেন-একটা ভয়াল বানের জলের শব্দ শুনতে পেয়ে কয়েকটা আতঙ্কিত মানুষ বোঁচকা-বুঁচকি নিয়ে ছুটে পালিয়ে যাচ্ছে।

মোটর ট্রাকের ইঞ্জিনটা শুধু একবার শব্দ করে উঠল ; তারপরেই চলে গেল।

সামন্ত সাহেব আস্তে আস্তে ডাকেন—মনবাহাদুর!

ঘুমন্ত মনবাহাদুর জেগে উঠেই চেঁচিয়ে ওঠে—হুজুর।

সামন্ত সাহেবে বলেন—সামনের ঐ বাড়িটার দরজায় তালা লাগিয়ে এস।

—বহুৎ আচ্ছা হুজুর। তালা আর চাবি হাতে নিয়ে ছুটে চলে যায় মনবাহাদুর।

## আট

দোতলার জানালার কাছে এসে দাঁড়িয়েছে অর্চনা। সকাল হয়েছে অনেকক্ষণ। চা খাওয়া হয়েছে। সাজ বদলও হয়েছে। আর দু'চোখে দুটো উজ্জ্বল পিপাসার হাসি নিয়ে দূরের সীতাগড় পাহাড়ের মাথাটারও দিকে একবার তাকিয়েছে অর্চনা। তারপরেই চোখে পড়ে, সামনের ঐ বাড়িটার ঐ ঘরের জানালাতে কোন পর্দা নেই। ভিতরটা স্পষ্ট দেখতে পাওয়া যাচ্ছে।

কিন্তু কিছুই যে দেখতে পাওয়া যাচ্ছে না। ঘরের ভিতরে নিরেট একটা শূন্যতা ছাড়া যে আর কিছুই নেই। দরজার কড়ায় একটা বন্ধ তালা ঝুলছে। কেষ্টকলির আশেপাশে যত কাগজের কুচি আর টুকরো ছড়িয়ে পড়ে আছে। বাড়িটাকে দেখলে যে ভয়ংকর একটা কবর বলে মনে হয়।

কি হলো? সুচরিত কি পাগল হয়ে গেল? সেই সঙ্গে সুচরিতের মা আর বোনটাও পাগল হয়ে কোথাও চলে গিয়েছে!

মনবাহাদুরকে জিজ্ঞাসা করে অর্চনা। মনবাহাদুর বলে—হাম রাতমে উস দরজামে তালা লাগায়া।

—কে বলেছিল তালা লাগাতে?

—সাহেব বোলা।

মনবাহাদরের প্রভু সামন্ত সাহেবও কি পাগল হয়ে গিয়েছেন? তা না হলে এরকম একটা কাণ্ড করলেন কেমন করে? অর্চনার চোখের হাসি যেন হঠাৎ আগুনের আঁচ লেগে ঝলসে গিয়েছে। দপ্‌দপ্ করে চোখের তারা দুটোর দুঃসহ জ্বালা। মনে হয়, হঠাৎ কোথা থেকে নিষ্ঠুর একটা চক্রান্ত এসে ও-বাড়িটার মানুষগুলোকে যেন খুন করেছে আর লাস সরিয়ে দিয়েছে।

কতক্ষণ জানালার কাছে এভাবে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছে অর্চনা তাও বুঝতে বোঝহয় ভুলেই গিয়েছে। বুঝতে পারে তখন, যখন দেখতে পায়, সামন্ত সাহেব টাউন থেকে

ফিরলেন। এক হাতে চুরুট, এক হাতে খবরের কাগজ, সামন্ত সাহেব মালীর সঙ্গে কথা বলছেন আর বাগানের কাজ বুঝিয়ে দিচ্ছেন।

অর্চনার চোখ দুটোও একটু শান্ত হয়ে এতক্ষণ পরে কি-যেন বুঝতে চেষ্টা করছে। বোধহয়, বেশ একটু আশ্চর্যও হয়েছে অর্চনা। শান্ত স্বভাবের মেয়ে বলে যার এত সুনাম আছে, সে-মেয়ের মনের ভিতরে এমন রাগের আগুন কেমন করে এতদিন লুকিয়েছিল? অর্চনার হৃৎপিণ্ডের ভিতরে একটা জ্বালা যেন রুষ্ট সাপের মত ফণা তুলেছে। অর্চনার চোখের কাছ থেকে সুচরিতকে সরিয়ে দিল কে? অর্চনার নিঃশ্বাসের তৃষ্ণা যাকে খুঁজছে, কল্পনাতে যার মাথাটাকে বুকের উপর পড়ে থাকতে দেখতে পায় অর্চনা, তার মূর্তিটাকে আড়ালে টেনে নিয়ে গেল কোন্ অভিশাপ?

অর্চনার আক্রোশের আত্মাটা যেন আস্তে আস্তে ক্লান্ত হয়ে আসতে থাকে। কল্পনাতে যেন একটা সন্দেহের ছায়াকে দেখতে পেয়েছে অর্চনা। হতে পারে, সুচরিত নিজেই চলে গিয়েছে। নিজেরই সুখের একটা সুবিধার জন্য। একটা চক্ষুলজ্জার গ্লানি থেকে রেহাই পাওয়ার জন্য। সুচরিতের প্রাণের কাছে আপন হয়ে হেসে কথা বলবার মত একটি মানুষ এসে গিয়েছে। বোধহয় আগে থেকেই ছিল। সেই ভালবাসার হাত ধরবার জন্য একটি নিরাপদ জগৎ খুঁজে নিয়েছে সুচরিত ; আর সেখানেই চলে গিয়েছে।

তার মুখটা একবার দেখতে ইচ্ছে করে। সামন্ত সাহেবের মেয়ের চেয়ে সে কত বেশি সুন্দর, তাও একবার জানতে ইচ্ছে করে কিন্তু...।

অর্চনার বুকটা যেন ভয় পেয়ে ধড়ফড়িয়ে ওঠে। সে মেয়ে যদি সত্যিই অর্চনাকে পাল্টা জিজ্ঞেসা করে বসে, আপনি তো সুচরিতের চেয়েও অনেক চালাক ভালবাসার খেলায়। আপনি আরও সাংঘাতিক একটা অহংকারের ফ্যাশন। সুচরিত তবু তো একটা চক্ষুলজ্জার আবরণ রেখে আর লুকিয়ে লুকিয়ে আমাকে ডেকেছে। কিন্তু আপনি কি করলেন? সুচরিতের চোখ দুটোকে যে একেবারে স্পষ্ট করে দেখিয়ে দিলেন, রজত রায় আপনার কত প্রিয়। লজ্জা করেনি আপনার, যার হাত থেকে গোলাপের তোড়া নিলেন, তারই চোখের সামনে দাঁড়িয়ে রজত রায়ের সঙ্গে হেসে হেসে গল্প করলেন?

অর্চনার প্রাণটা এবার যেন বোবা হয়ে গিয়েছে। অভিযোগটার উত্তর দেবার মত ভাষা নেই, কিছুই বলবার সাহসও নেই। রজত রায়ের সঙ্গে বিয়ে হবে যার, বিয়ের জন্য প্রস্তুত হয়ে আছে যার জীবন, সে কেন সুচরিতের ভালবাসা আশা করে? কোন্ সাহসে আর কোন্ লজ্জায়?

ছিঃ, সামন্ত সাহেবের মেয়ের প্রাণে এত বড় আবদার কেমন করে দেখা দিল? রজত রায়ের সঙ্গে বিয়ে হোক ; কিন্তু সুচরিতের প্রাণটা যেন পৃথিবীর মধ্যে একেবারে একলা হয়ে, কারও ভালবাসার ছায়ার কাছেও না গিয়ে শুধু অর্চনাকেই ভালবেসে জীবন কাটিয়ে দেবে ; অদৃষ্টের কাছে যেন এই রকমের একটা প্রতিশ্রুতি আশা করে বসে আছে অর্চনা।

দোতলা থেকে নীচে নেমে আসে অর্চনা। কোনদিন যে-কথা বলবার দরকার হয়নি, আজ যেন সে-কথা না বলতে পারলে শান্ত হতে পারবে না অর্চনা সামন্তর মনের এই এলোমেলো যত জঞ্জালের ঝড়। শুধু জানতে হবে, সুচরিত নিজেই ইচ্ছে করে চলে গিয়েছে। বাস্, তারপর অর্চনা সামন্তর জীবনে আর কোন জিজ্ঞাসার দ্বন্দ্ব থাকবে না। বুঝতে পারা যাবে, সুচরিত একটা চমৎকার প্রতিশোধ মাত্র। অর্চনা সামন্তকে শুধু বুঝিয়ে দিয়ে গেল যে তুমি যা করছ অর্চনা, সেটা আমি করলে তোমার প্রাণে কি-ভয়ানক অপমানের জ্বালা লাগে, সেটা একটু বুঝে দেখ।

—বাবা!

—কি?

--ও-বাড়ির লোকগুলো কোথাও চলে গেল নাকি?

--হ্যাঁ।

--কোথায়?

--তা জানি না। ও-বাড়িটা আমি কিনে নিয়েছি।

--ওরা বিক্রি করে দিল?

--হ্যাঁ।

--ইচ্ছে করে?

--না, ঠিক তা নয়। আমিই কিনতে চেয়েছিলাম।

চমকে ওঠে অর্চনার ক্লান্ত চোখের দৃষ্টিটা।--তুমি চেয়েছিলে বলেই ওরা রাজি হয়ে গেল?

--হ্যাঁ।

--ভাল দাম দিয়েছ বোধহয়?

--না। বাড়ি তৈরী করতে যত টাকা লেগেছে, ঠিক তত টাকাই দিয়েছি।

--ওরা কিছু বেশি চেয়েছিল নিশ্চয়?

--না। আমি অবশ্য কিছু বেশি দিতে চেয়েছিলাম। কিন্তু নিতে রাজি হলো না।

--রাজি হলো না? কম টাকাতেই বিক্রি করল?

সামন্ত সাহেব চুরুটটাকে শক্ত করে কামড়ে ধরে হাসতে চেষ্টা করেন--হ্যাঁ।

নয়

--ম্যায় হুঁ মুশতাকে জফা, মুঝ পে জফা অওর সহি ; তুম হো বেদাদ সে খুশ, ইস্‌সে সিওয়া অওর সহি। গয়ের কে...।

সুচরিতের মুখে গালিবী কবিতার আবৃত্তি শুনে চমকে ওঠেন হোসেন সাহেব। সুচরিতের মুখের দিকে কিছুক্ষণ তাকিয়ে থাকেন। মুশতাকে-জফা! আঘাতের অত্যাচার বরণ করে নেবার জন্য উৎসুক হয়েছে একটা প্রাণ। কার প্রাণ? সন্দেহ হয় ; কবিতার আড়ালে থেকে সুচরিতেরই প্রাণের কোন আক্ষেপ কথা বলতে চাইছে। এভাবে, এমন অদ্ভুতস্বরে আর এত গম্ভীর হয়ে তো কবিতা আবৃত্তি করে না সুচরিত।

হোসেন সাহেব বলেন--ক'দিন আগে সামন্ত সাহেব এসেছিলেন। তাঁর কাছে একটা অদ্ভুত কথা শুনলাম। কথাটা কি সত্যি?

--কি কথা?

--তুমি সামন্ত সাহেবের কাছে বাড়ি বিক্রি করে দিয়েছ।

--হ্যাঁ।

--সামন্ত সাহেব কিছু বেশি দাম দিতে চেয়েছিলেন, তুমি তা নাওনি?

--জী হাঁ।

--সামন্ত সাহেব বোধহয় একটু আশ্চর্য হয়েছেন।

--তা জানি না ; তবে বেশ খুশি হয়েছেন।

--খুশি কেন হবেন?

--তিনি চেয়েছিলেন, আমরা যেন ওখানে না থাকি।

চোখ বড় করে তাকান হোসেন সাহেব ; আর সেই বড় করে তাকানো চোখ দিয়ে যেন একটা রহস্যকে দেখতে চেষ্টা করেন। গলার স্বরে একটা বিস্ময়ের শব্দও বেজে ওঠে।--ইয়ে বাত?

হোসেন সাহেবের গোলাপ বাগিচার উপর রঙীন ফড়িং উড়ে বেড়ায়। ঘাসের উপর ঝরে

পড়া পাপড়িগুলি দমকা বাতাসে মাঝে মাঝে ধড়ফড়িয়ে ওঠে। সুচরিতের গলার স্বরও যেন হঠাৎ ধড়ফড়িয়ে ওঠে।--কোই উম্‌মিদ বর নহিঁ আতি, কোই সূরত নজর নহিঁ আতি ; মওত কা এক দিন মুআয়য়ন হ্যায় ; নিঁদ কেওঁ রাত নহিঁ আতি। আগে...।

হোসেন সাহেব আবার চমকে ওঠেন।--কি ব্যাপার সুচরিত? তোমাকে যেন একটু বেচয়েন মনে হচ্ছে।

সুচরিত হাসে--জী নেহি ; ভাল করে বলতে গিয়ে কেমন যেন এলোমেলো হয়ে যাচ্ছে।

হোসেন সাহেব হাসেন--লেকিন কেওঁ? কেন এলোমেলো হয়ে যাচ্ছে সুচরিত?

সুচরিত হাসে--দিল কে খুশ রখনে কো গালিব, ই'য়ে খেয়াল আচ্ছা হ্যায়। যাই হোক, অনেক দিন হলো গালিব ছেড়ে দিয়েছি ; পড়বার সুযোগই হয়নি। চর্চা না থাকলে যা হয়।

হোসেন সাহেব--সেটা একটা কথা বটে।...হ্যাঁ একটা কথা, সামন্ত সাহেবের মেয়ের বিয়ে কবে?

--তা জানি না।

--যার সঙ্গে বিয়ে হবে, তাকে নিশ্চয় দেখেছ?

--হ্যাঁ।

--কেমন ছেলে?

--আমি তো জানি, বেশ ভাল ছেলে।

--খুব দৌলতমন্ত ছেলে?

--দৌলত আছে বলে শুনেছি।

--ইয়েভি এক বাত হ্যায়।

--কি বললেন?

--কুছ নেহি। একটা কথার কথা। যাই হোক, তুমি তো যথেষ্ট আকিলমন্ত ছেলে। কাজেই আপসোস করবার কিছু নেই।

হোসেন সাহেবের ভাষাও যেন একটা কবিতার হেঁয়ালি। কি যেন বলতে চাইছেন, কিন্তু স্পষ্ট করে বলতে চাইছেন না।

কিন্তু সুচরিতের মনের ভিতরে যেন একটা অনুমানের চেষ্টা ছটফট করে, সত্যই কি স্পষ্ট করে কিছু বলতে চাইছেন হোসেন সাহেব? ঐ গোলাপবাগের দিকে তাকিয়ে সর্বক্ষণ এখানেই বসে আছেন, আলখাল্লার উপর শাল জড়িয়ে, চুপ করে আর চোখ বন্ধ করে বসে আছেন যে বুড়ো মানুষটা, ফুল আর কবিতা ছড়ানো একটা স্বপ্নের জগতের মধ্যে ঠাঁই নিয়েছেন যিনি, তিনি কেমন করে ভয়ানক বাস্তব একটা জগতের এমন একটা বঞ্চনার ঘটনাকে কেমন করে দেখতে পাবেন? সামন্ত সাহেবের মেয়ে যে সুচরিতের জীবনটাকে একটা পলাতক পরিহাস করে ছেড়ে দিয়েছে, সে-খবর হোসেন সাহেবের জানবার কথা নয়।

হোসেন সাহেব বলেন--তোমার চেহারা বেশ খারাপ হয়েছে সুচরিত। একদিনেই চেহারাটা যেন এক বছরের রোগে ভুগেছে বলে মনে হচ্ছে।

উত্তর দেয় না সুচরিত। বোধহয় হোসেন সাহেবের কোন ধারণার কথাকে এর চেয়ে আর বেশী স্পষ্ট করে শুনতে চায় না। বোধহয় আর এক মুহূর্তও দেরি না করে সরে পড়তে চাইছে সুচরিত।

হোসেন সাহেব বলেন--কি বলব বুঝতে পারছি না। এরকম হয়েই থাকে। রুমি বলছেন, হাফিজও বলেছেন...আর আমীর খুশরুও বলেছেন...

উঠে দাঁড়ায় সুচিরত। হোসেন সাহেব একটু বিষণ্ণ স্বরে বলেন--এখনই যাবে?

--জী হাঁ।

--একটু শরবত খাবে না?

--না।

--আচ্ছা, এস তবে,...হ্যাঁ, কথাটা মনে পড়েছে।

--কি?

--জুদাই কা, এক রোজ কেয়া, এক বরষ কেয়া!

ব্যস্তভাবে চলে যায় সুচরিত। কিছুই না জেনে শুনেও কি ভয়ানক একটা সত্য বলে ফেলেছেন হোসেন সাহেব। বিচ্ছেদের একদিনের বেদনা যা, এক বছরের বেদনাও তাই, সমান দুঃসহ। কিন্তু কথাটা কি ভয়ানক একটা ঠাট্টার কথা! ভালবাসা থাকলে তবে তো বিচ্ছেদ হয়। কিন্তু সামন্ত সাহেবের মেয়ে যে একটা নিদারুণ বিদ্রূপ ; সুচরিতের অদৃষ্টটা সেই বিদ্রূপের কাছ থেকে দূরে সরে গিয়েছে। এই বিচ্ছেদ যে একটা মুক্তি। সে জন্য সুচরিতের চেহারা শুকিয়ে যাবে কেন?

সে জন্য নয় ; রাতজাগা খাটুনি পড়েছে। অনেক লিখতে হচ্ছে। সে খবর জানেন না হোসেন সাহেব। তাই ভাবতেও হাসি পায়, হোসেন সাহেব সুচরিতের দিকে তাকিয়ে মনে করেছেন, একটা মজনুর চেহারা বুঝি লায়লীর কথা ভেবে শুকিয়ে গিয়েছে।

## দশ

কিন্তু, এ কোন্ আবির্ভাব? জানালাটার পাশের কমলালেবুর গাছের ফুল তোলবার জন্য বেণুর কাঁধে এক হাতে ভর দিয়ে, আর একটা হাত একেবারে টান করে উঠিয়ে দিয়ে গাছের মাথা হাতড়াচ্ছে কে?

চোখে দেখতে পাওয়া যাচ্ছে, অগত্যা বিশ্বাস না করে উপায় নেই। এসেছে সামন্ত সাহেবের মেয়ে। সীতাগড় রোডের ঐ প্রান্তে যার বাড়ি, সে-মেয়ে এই দেড় মাইল দূরের এ-প্রান্তে আসতে পারল কেমন করে? আর পঁচিশ টাকা ভাড়ার একটা বাংলো বাড়ির কমলালেবুর গাছের কাছে এসে দাঁড়াতে পারলই বা কেমন করে?

সুচরিতকে দেখতে পেয়েই চেঁচিয়ে হেসে ওঠে অর্চনা--অনেকক্ষণ এসেছি। বেণুর সঙ্গে অনেক গল্প করেছি। চা-ও খেয়েছি। তবু চলে যাইনি।

বেণু বলে--আমি যেতে দিইনি।

অর্চনা--একই কথা হলো। যাই হোক ; আপনি এবার আপনার কর্তব্য করুন।

সুচরিত--তার মানে?

অর্চনা--সন্ধ্যে হয়ে আসছে, আমি এতটা পথ একা ফিরে যেতে পারব না।

সুচরিত--সঙ্গে যেতে হবে?

অর্চনা--ভেবে দেখুন।

বেণু বলে--ভেবে দেখবার কি আছে? অর্চনাদিকে পৌঁছে দিতেই হবে।

সুচরিত বলে--বেশ।

বেণুর দিকে তাকিয়ে অর্চনা বলে--আজ তবে চলি বেণু, কেমন?

বেণু--আবার কবে আসবেন?

অর্চনা হাসে--সেটা বলা কিন্তু সম্ভব হচ্ছে না। কিছু মনে করো না।

আর বেশি দেরি নেই ; সন্ধ্যাটা আর একটু পরেই একটা আবছায়ার কুহকের মত সীতাগড় পাহাড়ের মাথাটাকে ঢেকে ফেলবে। আর, রোডের প্রথম কালভার্টের কাছে পৌঁছবার আগেই পথের কোন মানুষ পাশ দিয়ে হেঁটে গেলেও ঠিক চিনতে পারবে না, এরা কারা দু'জন এভাবে চুপ করে, নিরালা জগতের দুটি সাথী বন্ধুর মত একসঙ্গে হেঁটে চলে যাচ্ছে। কারণ সন্ধ্যাটা তখন আরও ঘনিয়ে একেবারে কালো হয়ে যাবে।

ঠিকই, অনেকক্ষণ কথা বলতে পারেনি অর্চনা। কালভার্টের কাছে পৌঁছবার পর, প্রথম

ল্যাম্পপোস্টের আলোর কাছে এসে যেন পরিশ্রান্তের মত একটা হাঁপ ছাড়ে অর্চনা। আর সুচরিত দেখে আশ্চর্য হয়, সামন্ত সাহেবের মেয়ের চোখেও যেন দুঃসহ একটা শ্রান্তির ব্যথা গলে গিয়ে ছলছল করছে।

অর্চনা হাসতে চেষ্টা করে--কিছুই বলবার ছিল না, তবু কেন যে এত ব্যস্ত হয়ে চলে এলাম, মাথামুণ্ডু কিছু বুঝতে পারছি না।

সুচরিত--আমিও তো এতক্ষণ তাই ভাবছিলাম।

--কি?

--আমার কাছে তোমার আর কি-ই বা বলবার মত কথা থাকতে পারে?

--একটা কথা জিজ্ঞেস করবার ছিল।

--বল।

--তুমি বাড়িটা বিক্রি করে দিলে কেন?

--তোমার বাবাকে জিজ্ঞাসা করো।

--জিজ্ঞাসা করেছি।

--তবে আবার আমাকে জিজ্ঞাসা করছ কেন?

--বাবার কথা থেকে তো সব কথা জানতে পারা গেল না।

--আমার কথা থেকেও নতুন কিছু জানতে পারবে না।

--তুমি বললেই জানতে পারব।

--আমি বলব কেন?

--বল সুচরিত। তোমার মুখ থেকে শুনতে না পেলে যে আমি কিছুই বুঝতে পারব না।

--তোমার আর আমার সঙ্গে দেখা করা উচিত হয়নি অর্চনা।

--কেন?

--কেন আবার কি? রজতের সঙ্গে কি তোমার বিয়ে হবে না?

--হবে।

--তবে?

--তবে তোমার সঙ্গে সামান্য একটু দেখা করলেও কি...?

--হ্যাঁ, তাতে খুব অন্যায় করা হয়। তাতে রজতকে অপমান করা হয় ; তোমার নিজেকেও অপমান করা হয়। আর আমাকেও অপমান করা হয়।

সুচরিতের মুখের দিকে তাকিয়ে অর্চনার চোখ দুটো যেন স্তব্ধ হয়ে থাকে। যেন একটা অর্থহীন বিস্ময়ের ভাষা শুনছে অর্চনা। কিসের অন্যায়? কি অন্যায়।

সুচরিতের চোখের বিস্ময়েও যেন একটা সমবেদনার ছায়া ঘনিয়ে উঠতে থাকে। অর্চনা সামন্ত, এই মেয়ে যেন জগৎ ছাড়া একটা স্বপ্নের দোতলার ঘরে বাস করে পৃথিবীর রীতি-নীতির কোন অর্থ বুঝতে পারে না। যেন জীবনটাকে দুটো অদৃষ্ট দিয়ে ইচ্ছেমত দু'ভাগে ভাগ করে নিতে চাইছে অর্চনা সামন্ত। একটা অদৃষ্টের নাম বিয়ে, আর একটা অদৃষ্টের নাম ভালবাসা। একটা অদৃষ্ট অর্চনা সামন্তকে হাসিয়ে হাসিয়ে বিকেলের আলোতে লনের উপর ঘুরিয়ে নিয়ে বেড়াবে আর রজতের সঙ্গে কথা বলাবে ; আর একটা অদৃষ্ট সীতাগড় রোডের কালভার্টের কাছে এক নিরালায় দাঁড় করিয়ে রেখে সুচরিতের সঙ্গে চুপি চুপি কথা বলাবে। ত্রিশ বছর বয়সের একটা লেখাপড়া জানা মেয়ের প্রাণে এমন ভুলও থাকে।

অর্চনা বলে--তোমাকে অপমান করছি, এটা কি রকমের কথা হলো?

চমকে ওঠে সুচরিত। অবাস্তব কল্পলোকের মেয়ের মুখে ভয়ানক কঠিন একটা প্রশ্ন চমকে উঠেছে। আজ মনে মনে নিজেরই বুক ছুঁয়ে এমন একটা মিথ্যা কি বলতে পারবে সুচরিত, অর্চনা সামন্তর এই মুখটাকে এত কাছে দেখতে পেয়ে সুচরিতের প্রাণটা অপমান বোধ

করছে? এখনও রজতের সঙ্গে অর্চনার বিয়ে হয়ে যায়নি ; কিন্তু যেদিন বিয়ে হয়ে যাবে, তার পরেও কোনদিন অর্চনা যদি ঠিক এমনই একটি সন্ধ্যায় এখানে এভাবে সুচরিতের চোখের কাছে এসে দেখা দিয়ে কথা বলে, তবেও কি অপমান বোধ করবে সুচরিতের প্রাণটা? কখ্খনো না। জোর গলায় একটা মিথ্যে অহংকারের চিৎকার দিয়ে সামন্ত সাহেবের মেয়ের ভাবনার যে-ভুল ধরিয়ে দিতে চেয়েছে সুচরিত, সে-ভুল যে সুচরিতের বুকের ভিতরেও মুখ লুকিয়ে বসে আছে।

সুচরিত বলে--না, তাতে আমার কোন অপমান হবে না ঠিকই ; কিন্তু তোমার ক্ষতি হবে।

অর্চনা হাসে--ক্ষতি যা হবার তা তো হয়েই গেছে ; আর মিছে ভয় দেখিও না।

--কিন্তু আমি তোমার কোন ক্ষতি করিনি।

--যে-ই করুক, ক্ষতি হয়েছে। তা না হলে রজত রায়কে বিয়ে করবে যে-মেয়ে, সে আজ তোমার কাছে এসে মনের জ্বালা মেটাতে চাইবে কেন?

সুচরিত বলে--আমার আর কিছু বলবার নেই অর্চনা।

অর্চনা--বেশ। তবে তুমি শুধু একটি কথা দাও।

সুচরিত--কি?

অর্চনা--আমাকে ভালবাসবে।

সুচরিত--কথা দিলে তোমার তাতে কি লাভ হবে?

অর্চনা--আমি তোমার সঙ্গে তাহলে চিরকাল দেখা করতে পারব।

সুচরিত--তাতেই বা তোমার লাভ কি?

অর্চনার চোখ দপ্ করে জ্বলে ওঠে।--আমার লাভ আছে।

সুচরিত--কিসের লাভ?

অর্চনা--বুঝে দেখ।

সুচরিত--বুঝতে পারছি না।

অর্চনা--আমার সব ইচ্ছা তোমার কাছে ছেড়ে দেব।

চমকে ওঠে সুচরিত--কি বললে অর্চনা?

--মিথ্যে কথা বলতে চাই না, পারিও না ; তাই ওকথা বলে দিলাম।

--কোন্ সাহসে এমন কথা বলছ?

--তোমাকে ভালবাসি, এই সাহসে।

--রজত রায়কে...

--না।

--কি বললে?

--আগে মনে হতো, রজত রায়কে ভালবাসি নিশ্চয়। কিন্তু এখন বুঝেছি, সেটা ভুল।

--কিন্তু রজতকেই তো বিয়ে করবে?

--হ্যাঁ, কিন্তু তার হাত ধরতে পারব না বোধহয়।

--কিন্তু রজত কি তোমার হাত ধরবে না?

দু'হাত দিয়ে মুখ ঢেকে ফুঁপিয়ে ওঠে অর্চনা--এই ভয়ই যে আমার মনের সব শান্তি নষ্ট করে দিয়েছে সুচরিত। রজত যে আমাকে সত্যিই ভালবাসে।

সুচরিতের হৃৎপিণ্ডটাই যেন ভয় পেয়ে চমকে ওঠে, তারপরেই একটা অবসাদের ভারে যেন অলস হয়ে যায়। সামন্ত সাহেবের মেয়ের অদৃষ্টের এই অভিশাপের গ্রন্থি মোচন করবার কি উপায় হতে পারে, সুচরিতের জানা নেই। পৃথিবীতে কারও জানা আছে কি না সন্দেহ।

সামন্ত সাহেবের মেয়ের মুখের দিকে এত শ্রদ্ধা নিয়ে সুচরিত কোনদিন তাকাতে পেরেছে

কিনা সন্দেহ। সামন্ত সাহেবের মেয়ে তার ঐশ্বর্যের ঠাঁই থেকে নেমে আসবে আর সুচরিত নামে একটা নিতান্ত সাধারণ মনুষ্যত্বের ঘরণী হবে, এমন কল্পনাকে কোনদিন মনে ঠাঁই দেয়নি সুচরিত। সুচরিতের মনে কোন অভিযোগও নেই যে, কেন এমন অসম্ভব সম্ভব হবে না। সে-জন্য সামন্ত সাহেবের মেয়েকে একটা ছোট প্রাণ বলে অশ্রদ্ধাও করেনি সুচরিত। রজত রায়ের মত মানুষের সঙ্গে অর্চনা সামন্তর বিয়ে হওয়াই যে একটা বাস্তবিক জাগতিক রীতি। কোন স্বপ্নের কান্নাও এই রীতিতে ভাঙতে পারে না। ভাঙলেও সেটা দুদিনের খামখেয়ালের একটা নাটক হবে মাত্র। জীবনের সত্য হয়ে উঠবে না। সামন্ত সাহেবের মেয়ের ভালবাসা আবার ভয় পেয়ে আর ঘেন্না করে কোন ঐশ্বর্যের দোতলার ঘরে গিয়ে শান্তি পেতে চাইবে!

কিন্তু অর্চনা সামন্তর অদৃষ্টের সমস্যা যে আরও কঠিন। রজত রায় অর্চনাকে ভালবাসে। একটা নিরীহ নির্দোষ আর প্রসন্ন ভালবাসাকে বঞ্চিত করতে পারছে না অর্চনা। বঞ্চিত করা যে উচিতও নয়। কিন্তু রজতকে স্বীকার করতেও আনন্দ নেই। অর্চনা সামন্তর অদৃষ্টের এই আনন্দকে মিথ্যা করে দিয়েছে সুচরিত নামে একটা অভিশাপ।

সুচরিত বলে--তোমাকে আমি শুধু একটি কথা বলতে পারি ; একটা অনুরোধের কথা।

--বল।

--আগে বল, আমার অনুরোধ তুচ্ছ করবে না।

--তুচ্ছ করব না।

--তুমি আর আমার সঙ্গে দেখা করো না অর্চনা। জীবনে কোনদিনও দেখা করো না।

--কেন?

--দেখা করা উচিত নয়। একটুও উচিত নয়।

--আমি দেখা করলে তুমি ছোট হয়ে যাবে?

--তুমি ছোট হয়ে যাবে।

--ঘেন্না করবে?

--বোধহয়।

--কি বললে?

--হ্যাঁ সেই ভয়েই বলছি অর্চনা ; তুমি আর এসো না।

অর্চনা সামন্তর চোখের তারা দুটো একবার শুধু কেঁপে ওঠে।--আচ্ছা চলে যায় অর্চনা।

## এগার

সামন্ত সাহেব বড় বেশি গম্ভীর হয়ে গিয়েছেন। মাঝে মাঝে এই গম্ভীরতার ভার সহ্য করতে বোধহয় একটু অস্বস্তিও বোধ করেন। তাই এক-একদিন আনমনার মত বেড়াতে বেড়াতে বুড়ো হোসেন সাহেবের বাড়িতে আসেন। হোসেন সাহেবের সঙ্গে কিছুক্ষণ গল্প করে চলে যান।

হতে পারে, রিটায়ার্ড সেসন জজের মনে একটা নতুন সন্দেহের অস্বস্তি দেখা দিয়েছে। আগে এ সন্দেহ ছিল না। আগে শুধু সামনের ঐ বাড়িটাকে সন্দেহ করতে হতো। যেন একটা কাঙাল লোভের বাড়ি, সামন্ত সাহেবের বারান্দার কাচের টবের অর্কিডের দিকে লুব্ধ হয়ে তাকাবার এক চেষ্টা যেন ও-বাড়িতে লুকিয়ে রয়েছে। সামন্ত সাহেবের মেয়ের মনের কাছে যেন আবেদন করে সাংঘাতিক একটা ইচ্ছার কথা বলতে চাইছে একটা বেহালার গৎ। তাই দুঃসহ মনে হতো ; সুচরিত নামে ঐ ছেলেটাকে একটা চতুর আশার ওস্তাদ বলে সন্দেহ হতো। মনে মনে তাই ক্ষুব্ধ না হয়ে পারেননি সামন্ত সাহেব, এ-বাড়ির প্রেস্টিজ আর এ-বাড়ির মেয়ের জীবনের প্রেস্টিজ নিরাপদ করবার জন্য চেষ্টা করতে হয়েছে, সাবধান হতে হয়েছে। আর ও-বাড়ির প্রাণটাকে যথেষ্ট ধমক দিয়ে বুঝিয়ে দেওয়াও হয়েছে যে, সামন্ত

সাহেবের মেয়ের জীবনে কোন ব্যাঘাত সৃষ্টি করবার সাহস যেন ওরা না করে।

কিন্তু এখন যেন নিজেরই চোখ দুটোকে আর বুদ্ধিটাকে বেশ বোকা বলে মনে করতে হচ্ছে। যেন বিচার না করেই রায় দিয়ে ফেলেছে একটা রাগী জজিয়তী অহংকার।

মনবাহাদুরকে জিজ্ঞাসা করে যেটুকু জানতে পারা গেছে, তাতে আর বুঝতেই বা কি অসুবিধা আছে যে, না, এখন অর্চনার জীবনের সমস্যা হলো অর্চনা নিজেই। মেয়ে যে এরই মধ্যে ভুল করে বসে আছে। এ ভুল বোধহয় দিন দিন আরও ভয়ানক হয়ে উঠতেই থাকবে।

কারণ নেই, তবু আড়ালে আড়ালে কেমন চমৎকার জটিল একটা ঘটনা গড়ে উঠছে। মনবাহাদুরকে সোজা হাসপাতালে পাঠিয়ে খবর নিয়েছে অর্চনা, কেমন আছে সুচরিত। দার্জিলিং-এ গিয়ে মাত্র সাতটা দিন ছিলেন সামন্ত সাহেব, কিন্তু এদিকে এই সাতটা দিনেরই মধ্যে একটি দিনকে একেবারে খোলামেলা একটা উৎসবের দিনের মত কাজে লাগিয়ে নিয়েছে অর্চনার ভুলের মন। যেটা একেবারেই অসম্ভব ছিল, সেটা যেন এক নিমেষের সুযোগ পেয়ে সম্ভব হয়ে গেল। মনবাহাদুর বলেছে, সেই বাবুর সঙ্গে দিদি রাস্তায় দাঁড়িয়ে গল্প করেছে। সুচরিতের হাত থেকে গোলাপের তোড়া হাতে নিয়ে বাড়ি ফিরে এসেছে সামন্ত সাহেবের মেয়ে। সত্যিই যে, পর্বতটাই মহম্মদের কাছে ছুটে চলে গেল।

রজতের সঙ্গে হেসে হেসে গল্প করেছে অর্চনা ; দেখে আশ্চর্য হয়েছিলেন সামন্ত সাহেব। বুঝেছিলেন, যাক, খুব বেশি দুশ্চিন্তা করবার কোন মানে হয় না। অর্চনার মন রজতকে অস্বীকার করতে চায় না, করতে পারে না, পারবেও না। সুচরিতের হাত থেকে গোলাপের তোড়া নেওয়া একটা খেয়ালী ভুলের খেলা ; হয়তো বয়সের একটা দুরন্ততার সামান্য খুশির একটা খেলা। অর্চনার জীবনের আসল ইচ্ছাটা নিশ্চয় সুচরিতের হাত থেকে গোলাপের তোড়া তুলে নেয়নি। তবু, এটুকুও না হলেই ভাল হতো। অর্চনার মনের সতর্কতা এলোমেলো হয়ে যায়নি বলেই মনে হয় ; কিন্তু এমন হতে পারে, অর্চনার খেয়ালের সাহসটাকে ভুল বুঝেছে সুচরিত। একশো টাকা মাইনের একটা চাকরি করে, বেচারা হয়তো মনে করে ফেলতে পারে যে, সামন্ত সাহেবের মেয়ে নিজেই এসে একটা প্রতিশ্রুতির আভাস জানিয়ে দিয়ে চলে গেল। মনে করলে ভুল হবে কেন সুচরিতের? এরকম কাণ্ড দেখলে কোন্ ছেলেরই বা মনে এমন ধারণা না হয়ে থাকতে পারে?

তবে এটাও অবশ্য বুঝতে পারা গিয়েছে, একশো টাকা মাইনের একটা মানুষ হয়েও সুচরিতের গর্বটা বেশ একটা কঠিন গর্ব। সে গর্ব কোন উৎকোচে নরম হতে চায় না। সে গর্ব নিজেও যে বেশ সাবধান। তা না হলে ওভাবে এক-কথায় বাড়িটা বিক্রি করে দিয়ে আর কোন লাভ-টাভের পরোয়া না করে অত দূরের একটা নিরালায় গিয়ে ঠাঁই নেবে কেন সুচরিত? সুচরিত যে চমৎকার একটি তুচ্ছতা দিয়ে প্রমাণ করে দেখিয়ে দিয়েছে, সামন্ত সাহেবের এত বড় বাড়িটার দিকে তাকাবার জন্য ছিটেফোঁটা লোভও নেই সুচরিতের মনে। সুচরিতের একরোখা জেদের কাণ্ড দেখে বরং এই কথাই মনে হয়েছে, সামন্ত সাহেবের বাড়িটাকেই সে তার জীবনের একটা সাংঘাতিক ব্যাঘাত বলে মনে করেছে।

ভালই করেছে সুচরিত। কিন্তু একটুও ভাল করল না, করতে পারছেও না যে, সে হলো তাঁরই মেয়ে অর্চনা। আজ আবার এ কি করল অর্চনা? অর্চনা যে চক্ষুলজ্জাও ছেড়ে দিয়েছে ; সামন্ত সাহেব যে বাড়িতে আছেন, এই বাস্তব সত্যটাকেও যে ভয় করতে ভুলে গিয়েছে সামন্ত সাহেবের মেয়ে। এই তো কিছুক্ষণ আগে মনবাহাদুর এসে বলে গেল, দিদি আজ বেড়াতে বেড়াতে পাহাড়তলীর কাছে সেই বাবুর বাড়িতে গিয়েছে।—ও বাড়িকা ছোটা দিদিকা সাথ বহুৎ হাসি কিয়া দিদি।

—সেই বাবুর সঙ্গে দিদির মোলাকাত হয়েছে?

—জী হাঁ হুজুর। বহুৎ মোলাকাত হুয়া।

--কোথায়?

--ও বাড়িমে, রাস্তানে, নদীকা পুলকা পাস।

—তুম দেখা?

--হাম আবি দেখ কর আতা।

শুনে সামন্ত সাহেবের হৃৎপিণ্ডটাই গম্ভীর হয়ে গিয়েছে। আর, সমস্যাটাকে বুঝতে গিয়ে ভাবনাটাও যেন ক্লান্ত হয়ে পড়ছে। কিছুই ঠিক বুঝতে পারা যাচ্ছে না। এখন শুধু যদি একটা পরম দৈব এসে সমস্যাটার সমাধান করে দেয়, তবেই সমাধান হতে পারে।

পরম দৈবটাই বা কি-করে সমস্যার সমাধান করবে? এমন যদি হয়, রজত রায় আর অর্চনাকে বিয়ে করতে চায় না, পছন্দও করে না ; আর, অর্চনাও রজতকে পছন্দ করে না, বিয়েও করতে চায় না ; আর, সুচরিত নামে ঐ ছেলেটা অন্তত পাঁচশো টাকা মাইনের একটা সার্ভিস, দুটো বাড়ি, একটা গাড়ি আর অন্তত হাজার পঞ্চাশ টাকার একটা ব্যাঙ্ক-ব্যালেন্স তৈরী করে ফেলেছে, তবে সমস্যাটা সহজেই মিটে যেতে পারে। তখন সুরচিতের সঙ্গে অর্চনার বিয়ে হলে খুশিই হবেন সামন্ত সাহেব।

কিন্তু ভাবতে গিয়ে সামন্ত সাহেবের হৃৎপিণ্ডটা যেন নিজেরই একটা ঠাট্টার শব্দ শুনে হেসে ফেলেছে। কল্পনাটা যে তিনটে অলৌকিক কাণ্ড আশা করতে চাইছে, তার কোনটার একটাও কি সম্ভব?

দুটো কাণ্ড অবশ্য নিতান্ত সম্ভব নয়। জজিয়তী জীবনে কত রকমের কত বিচিত্র প্রেমের খুনোখুনির মামলার বিচার করেছে যে মানুষ, সে মানুষ জানে, কবিরা যে ব্যাপারটাকে একেবারে একটা অক্ষয় সত্য বলে বাখান করে গান করেছেন, সেটা কত ঠুন্‌কো একটা সত্য। যতক্ষণ বাতাসে কোন ঝড় থাকে না, ততক্ষণ পাতার শিশিরকে কত বড়, কত চমৎকার আর কত শান্ত একটা রূপের সত্য বলে মনে হয়। কিন্তু বাতাসের সামান্য একটা ঝাপটা লাগলেই সে শিশির টুপ করে ঝরে পড়ে যায়। ভালবাসার মন যে পাতার শিশিরের চেয়ে খুব বেশি কঠিন কোন বস্তু, এমন প্রমাণ তো পাওয়া যায় না।

হতে পারে, একটুও অসম্ভব নয় ; রজত হয়তো অর্চনাকে ভুলে যেতেই চাইবে। অর্চনাও রজতকে ভুলে যাবে ; কিন্তু তারপর? সমস্যার এই দুটি গ্রন্থি না হয় খুলে গেল ; কিন্তু কোন্ দৈব এসে সুচরিতকে হঠাৎ একটা ঐশ্বর্যের মানুষ করে দিয়ে চলে যাবে? সে যে নিতান্ত অসম্ভব। আর, একশ টাকা মাইনের সুচরিতকে বিয়ে করা যে অর্চনার পক্ষে আত্মহত্যা। অর্চনা যদি সম্ভব মনে করে, তবুও অসম্ভব। ভালবেসে বিয়ে করলেও সে বিয়ের পর ভালবাসাই টিকে থাকবে কি না সন্দেহ। ভুল ভাবছে অর্চনা ; মনে করেছে, ভালবাসার কাছে সবই ফুল হয়ে যায়। জানে না, কল্পনাও করতে পারে না অর্চনা, এমন কাঁটা আছে যার কাছে ভালবাসাটাই সবার আগে জখম হয়। সে কাঁটা হলো বাড়ি-গাড়ি আর টাকা দিয়ে তৈরী একটা সৌভাগ্যের কাঁটা। সুচরিতকে বিয়ে করলে একদিন দেখতে পাবে অর্চনা, সুচরিত ওর ভালবাসার মানুষ নয়. ভালবাসার দয়ার আশ্রিত একটা মানুষ। সেদিন সুচরিতকে একটা অনুগ্রহের গলগ্রহ বলে মনে হবে। সম্পর্কের মধ্যে সে শ্রদ্ধা আর থাকবে না, সে শ্রদ্ধা ভালবাসার মধ্যে না থাকলে যে-কোন মেয়েরই মনের কাছে তার স্বামীও শুধু একটা পুরুষ হয়ে যায়।

কিন্তু অর্চনা কি এই খাঁটি বাস্তব সত্যটাকে বুঝবে? বুঝতে চাইবে? বুঝতে পারবে? বিশ্বাস হয় না। ওকে যে একটা স্বপ্নে পেয়েছে ; আর স্বপ্নের ঘোরে যে-কোন অসম্ভবই যে একেবারে সম্ভব হয়ে চোখের কাছে দেখা দেয়।

সামন্ত সাহেবের এত বড় আশার ছবিটার সব রঙ মুছে দিয়েছে একটা দৈবেরই হাত। তা না হলে এমন অসহায় বোধ করতে হবে কেন? বাধা দেবার কোন উপায়ই যে আর চোখের

কাছে দেখতে পাওয়া যাচ্ছে না। সুচরিতকে ধমক দিয়ে থামিয়ে দেবার সেই অবাধ সাহসটাই যে আর মাথা তুলতে পারছে না। সে মাথাকে হেঁট করিয়ে দিয়েছে অর্চনা। সুচরিতের অহংকার আজ সকল প্রতিশোধের খুশিতে মনে মনে হাসছে। একশ টাকা মাইনের একটা ছেলের কাছে কি-ভয়ানক জব্দ হয়ে গেল সামন্ত সাহেবের প্রেস্টিজ!

দৈব নয়, ইচ্ছে করলে একমাত্র সুচরিতই এই সমস্যার গিঁট ভেঙে দিতে পারে। সামন্ত সাহেবের মেয়ের ভুল স্বপ্নটাকে ভুল মায়ার গ্রাস থেকে মুক্তি দিতে পারে সুচরিত, যদি ইচ্ছে করে।

কিন্তু অসম্ভব। আজ আর সুচরিতের ইচ্ছেটা কোন ভয়ের শাসন মানবে না। ইচ্ছেটা যে সাংঘাতিক ধূর্ত একটা ভালমানুষী উদারতা আর অহংকারের ইচ্ছা। যতদিন আশা করবার সাহস ছিল না, ততদিন সৌজন্যের ভঙ্গী দেখিয়ে আর বিনীত হয়ে একটা আত্মগৌরবের ছলনা সৃষ্টি করেছে। ইচ্ছাটাকে আড়ালে লুকিয়ে রেখেছে। এখন সামন্ত সাহেবের মেয়ে যখন অন্ধ পাখির মত সেই ধূর্ত ভালমানুষীপনার জালে ধরা পড়েছে তখন আর ইচ্ছাটাকে লুকিয়ে রাখবে কেন সুচরিত? একশো টাকা মাইনের সুচরিতের চালাক চক্রান্ত আজ ব্যাধের ইচ্ছার মত লোভী হয়ে হেসে উঠেছে। সুচরিতের ইচ্ছার হাত থেকে সামন্ত সাহেবের মেয়ের পরিত্রাণের কোন উপায় নেই। পরিত্রাণ পেতে দেবে না সুচরিত।

কোন দৈব এসে আজ যদি ঐ ভয়ানক সুচরিতের সুশ্রী মুখটাকে কুষ্ঠক্ষতে ক্লেদাক্ত করে দেয়, যদি ওর সব মনুষ্যত্ব কেড়ে নিয়ে ওকে একটা চোর কিংবা জুয়াচোর করে ছেড়ে দেয়, যদি পাগল হয়ে যায়, অন্ধ হয়ে যায় সুচরিত, তবু অর্চনাকে মুক্তি দেবে না ঐ সাংঘাতিক চক্রান্তের প্রাণীটা, যার নাম সুচরিত।

সামন্ত সাহেবের ভাবনার ভাষাটাকেই যেন রক্তাক্ত করে দিয়ে একটা অসহায় আক্রোশের দংশন হাসতে থাকে। দংশনের মুখটাকেও যেন দেখতে পাওয়া যাচ্ছে ; সুচরিত নামে একশো টাকা মাইনের একটা প্রাণীর মুখ। ওকে কোনদিন কোন মুহূর্তে, মরে যাবার শেষ মুহূর্তেও ক্ষমা করতে পারবেন না সামন্ত সাহেব।

চমকে ওঠে সামন্ত সাহেবের স্তব্ধ-কঠোর চোখ দুটো। অর্চনা এসেছে। সামন্ত সাহেবের চোখের সামনেই একটা কোচের গায়ে হাত রেখে চুপ করে দাঁড়িয়েছে।

—তুমি কোথায় গিয়েছিলে? সামন্ত সাহেবের গলার স্বরে যেন একটা স্নেহহীন শুষ্কতার ধিক্কার বেশ একটু স্পষ্ট হয়ে বেজে ওঠে।

অর্চনা বলে—পাহাড়তলীর দিকে গিয়েছিলাম।

—কেন?

—সুচরিতবাবুদের বাড়িতে।

—কেন?

—দেখা করে এলাম।

—কিসের জন্যে?

—এমনি।

—সুচরিতের সঙ্গে দেখা হয়নি?

—হয়েছে।

—কি বললে সুচরিত?

—তোমার কথা কিছু বলেনি।

—আমার কথা না বলুক, তোমার কথা কিছু বলেছে?

—বলেছে।

—কি?

--যা কখনও ভাবতে পারিনি, তাই বলেছে।

--কি কথা?

--সুচরিত চায় না যে, আমি ওদের বাড়িতে যাই কিংবা ওর সঙ্গে দেখা করি।

--কি বললে? সামন্ত সাহেবের গম্ভীরতার হৃৎপিণ্ডটা যেন একটা নিদারুণ বিস্ময়ের দংশন সহ্য করতে গিয়ে ছটফটিয়ে ওঠে।

অর্চনার মুখ, অর্চনার চোখ আর গলার স্বর কিন্তু একটা শান্ত স্তব্ধতা। সামন্ত সাহেবের বিস্ময়ের প্রশ্নটা এত জোরে বেজে উঠলেও অর্চনার প্রাণের উপর কোন সাড়া কেঁপে ওঠে না। অর্চনা যেন অপমানে আহত আর ক্লান্ত একটা আত্মা। সাপের ছোবল খেয়ে ফিরে আসা একটা আশার শাস্তি।

সামন্ত সাহেব--সুচরিত কি বললে শুনি?

অর্চনা--শুনলেই তো। বলেছে, এখানে আর এসো না।

সামন্ত সাহেব চেঁচিয়ে ওঠেন।--অভদ্র! ইতর! তুমি বোধহয় এতদিনে লোকটাকে ঠিক চিনতে পারলে?

অর্চনা--হ্যাঁ।

সামন্ত সাহেব--তোমারই খুব ভুল হয়েছে ; ঐ ক্লাসের মানুষের সঙ্গে তোমার কথা বলতে যাওয়াই অন্যায় হয়েছে।

অর্চনা--হ্যাঁ।

সামন্ত সাহেব একটা হাঁপ ছাড়েন।--যাক্, এসব কথা আর আলোচনা না কারই ভাল।...হ্যাঁ, রজতের চিঠি পেলাম। রজত খুব সম্ভব এ সপ্তাহেই এখানে আসছে।

--চলে যায় অর্চনা।

সামন্ত সাহেবের ভাবনার সব ভারও যেন হাঁপ ছেড়ে হাল্কা হয়ে যায়। কোচের উপর গা এলিয়ে দিয়ে আর দু' চোখ বন্ধ করে আস্তে আস্তে চুরুট টানতে থাকেন সামন্ত সাহেব। সত্যিই যে একটা দৈব এসে জোর করে অর্চনার অদৃষ্টটাকে এক সাংঘাতিক অভিশাপের মায়ার কাছ থেকে ছাড়িয়ে নিয়ে এসেছে। সত্যিই কে যেন নিশির ডাকে ঘরছাড়া ঐ সুখের মেয়ের পায়ে হঠাৎ কাঁটা ফুটিয়ে তার ভুলের প্রাণটাকে চম্‌কে দিয়েছে। তাই হঠাৎ জ্ঞান ফিরে পেয়ে পালিয়ে এসেছে সেই মেয়ে।

কিন্তু...সামন্ত সাহেবের হাতের জ্বলন্ত চুরুট যেন হঠাৎ চমকে ওঠে, কাঁপতে থাকে, তারপরেই হাত ফস্‌কে পড়ে যায়। সামন্ত সাহেবের ভাবনাহীন আর নির্ভার আর অগম্ভীর হৃৎপিণ্ডের এক কোণে ছোট্ট একটা যন্ত্রণা যেন আর্তনাদ করে উঠতে চেয়েছে। দৈব, ঠিকই একটা দৈব এসে অর্চনাকে বাঁচিয়ে দিয়েছে। কিন্তু দৈবের মুখটা যে সুচরিতেরই মুখটা ; একটা রক্তাক্ত আত্মহত্যার মুখ।

## বার

ভালবাসার দুঃসাহসটা ভাল শিক্ষা পেয়ে গেল। অর্চনা সামন্তর বুকের ভিতরে লুকানো ক্ষতের জ্বালাটা যেন নিজেই ভুল বুঝতে পেরে এইবার শান্ত হয়ে আসছে। অর্চনা যে-ভুল করেছে, কোন মেয়ের ভালবাসা পাগল হয়ে গেলেও সে-ভুল করে কি না সন্দেহ। কাদার মূর্তির গলায় মালা পরাতে গেলে যা হয়, তাই হয়েছে। মালাটাই কাদা লেগে নোংরা হয়ে গিয়েছে।

ভালবাসা নিতে জানে না, ভালবাসার দাবিকে একটুও সম্মান দিতে জানে না, এমন একটা সন্ন্যেসীপনার কাছে অর্চনা সামন্ত তার আসার প্রতিশ্রুতি পাওয়ার জন্য ছুটে গিয়েছিল শুধু অর্চনার ভালবাসাকে নয় ; অর্চনার সেই নিঃশ্বাসের সাধটাকেও যেন টিটকারি দিয়ে

খেদিয়ে দিল একটা ভীরুতার অহংকার। কি আশ্চর্য, লোকটার মনে যেন একটা ব্যাধির রাগ পোষা রয়েছে। ভালবাসাকে অপমান করতে পারলেই লোকটার অন্তরাত্মা যেন ধন্য হয়ে যায়। যে মেয়ে সব ভয়-ভাবনা আর লজ্জা ছেড়ে দিয়ে স্পষ্ট বলে দিল, তোমার কাছে চিরকাল আসব, সেই মেয়েকে কত স্পষ্ট করে বলে দিল একটা নির্বোধ পাথর, তুমি আর কোনদিন এসো না।

ভালই হয়েছে ; হোঁচট খেয়েছে সামন্ত সাহেবের মেয়ের ভুল। অদৃষ্টটা আরও ভয়ানক শাস্তির আঘাত থেকে বেঁচে গেল।

না আর এই দোতলা ঘরের জানালা দিয়ে বাইরের পৃথিবীর কোন মুখের দিকে তাকাবার দরকার হবে না। ভালবাসা নামে কথাটাকে কানে শুনলে কিংবা মনে করলেও বুকটা ঘেন্নায় ভরে যাবে।

বাবা বলেছেন, রজত আর এক সপ্তাহের মধ্যেই আসবে। সপ্তাহের পাঁচটা দিন তো পার হয়েই গেছে। হয়তো সত্যিই আসবে রজত। কিন্তু অসম্ভব। রজত তো দূরের কথা, কোন সোনাকেও আর নয়। অর্চনা সামন্তর প্রাণ আর ভিখারী হতে পারবে না। রজত যদি আসে, তবে এবার ভাল করেই জেনে চলে যাবে রজত ; অর্চনা সামন্ত রজতের ছায়ার কাছেও এসে দাঁড়াতে আর রাজি নয়।

নিজের প্রাণটাকেও আর ভীরু করে রাখতে পারবে না অর্চনা। রজতের ভালবাসাকে দয়া করবারও কোন মানে হয় না। স্পষ্ট করে বলে দিয়ে নিশ্চিন্ত হয়ে যাবে অর্চনা সামন্তর প্রাণটা, তুমি এখানে আর এসো না ; আমার কাছ থেকে ভালবাসা আশা করো না।

অর্চনার কানের কাছে যেন একটা অশরীরী সন্দেহের মুখ খুব স্পষ্ট করে খুব বাস্তব একটা ভয়ের কথা বলছে, কে বললে আর কেমন করে বুঝলে যে, রজত রায় তোমাকে ভালবাসে? অর্চনাকে নয় ; রজত রায় ভালবাসে সামন্ত সাহেবের মেয়েকে ; বড়লোক বাপের অনেক সম্পত্তি পাবে যে মেয়ে, সেই মেয়েকে। তার মানে একটা সম্পত্তিকে ভালবাসে রজত রায়। সামন্ত সাহেবের যদি এত সম্পত্তি না থাকত, তবে অর্চনাকে একটা মানুষ বলেও মনে করত না রজত।

তা ছাড়া, কোন্ সাহসে রজত রায়কে বিয়ে করবে অর্চনা? যার হাত ধরেও অর্চনা সামন্তর নিঃশ্বাসে কোন তৃপ্তির স্বাদ চমকে ওঠেনি ; কল্পনাতে যার মুখটা দেখতে পেলেও সে মুখের কাছে নিজের মুখটাকে কল্পনাতেও এগিয়ে দিতে পারেনি, ইচ্ছেও হয়নি ; তাকে বিয়ে করা যে জীবনের অপমান। একটা শাস্তি।

তার চেয়ে ভাল, এখনও সাবধান হবার সময় আছে, বাবার কাছে গিয়ে স্পষ্ট করে বলে দেওয়াই উচিত ; রজত যেন আর এখানে না আসে। আমাকে শুধু একলা হয়েই বেঁচে থাকতে দাও।

দোতলার ঘর থেকে নেমে নীচের তলার হলঘরে এসেই দেখতে পায়, আতঙ্কিতের মত চমকে ওঠে অর্চনা ; বসে আছে রজত। আর কেউ নেই।

রজত হাসে—তোমার চেহারাটা কেমন যেন দেখাচ্ছে। আবার জ্বরটর হয়েছিল বোধহয়?

অর্চনা—না। বাবা কোথায় গেলেন?

রজত—উনি বললেন, হোসেন সাহেবের বাড়িতে যাবার একবার দরকার হয়েছে। বোধহয় সেখানেই গেছেন।

অর্চনা—তুমিও বাবার সঙ্গে গেলে ভাল হতো।

রজত—তা ভালই হতো। শুনেছি হোসেন সাহেব মানুষটা খুবই ভাল।

অর্চনা—হ্যাঁ, খুব বড় লোক।

রজত—না না, সে জন্যে বলছি না। হোসেন সাহেব মানুষটাই ভাল। শুনেছি ; শুধু কবিতা

ফুল গান আর শরবত নিয়েই বুড়ো বয়সের জীবনটাকে বেশ মিষ্টি করে রেখেছেন।

অর্চনা—শুনেছি।...যাই হোক, বাবা যতক্ষণ ফিরে না আসেন ততক্ষণ তোমাকে কিন্তু একাই বসে থাকতে হবে।

—কেন? তুমিও কি কোথাও যাচ্ছ?

—আমি ওপরে যাচ্ছি।

—কোন কাজ আছে?

—আছে।

—বেশ তো তুমি যাও। আমি এখানে আছি।

—তুমি তো এখন তোমার হোটেলে চলে গেলেও পার।

—এখনই হোটেলে ফিরে যাব কেন? যখন এসেছি তখন বেশ কিছুক্ষণ সময় কাটিয়ে তারপর যাব।

রজতের মুখের দিকে তীব্র চোখের একটা দৃষ্টি হেনে দিয়ে কি যেন বুঝতে আর ভাবতে চেষ্টা করে অর্চনা। বুঝতে অসুবিধে নেই, রজত রায়ের আত্মাটা যেন এখানেই ভয়ানক শক্ত হয়ে বসে থাকবার একটা জেদ। ভালবাসার মুখোস পরা একটা সম্ভ্রান্ত মতলব। এখনই, সামান্য একটা মিথ্যা কথার টোকা দিয়ে রজত রায়ের এই মুখোশ নামিয়ে দিতে পারা যায়। এখানে শক্ত হয়ে বসে থাকবার প্রতিজ্ঞাটা এই মুহূর্তে একটা আতঙ্ক হয়ে পালিয়ে যাবার জন্য ছটফট করে উঠবে। বিয়ে করবার ইচ্ছার আড়ালে যে ইচ্ছাটা লুকিয়ে রয়েছে, একটা মেয়ে-বড়লোকের স্বামী হবার সম্ভ্রান্ত লোভটা, সেটা যে এখনই অর্চনা সামন্তর কাছে ধরা পড়ে যাবে, আর সরে পড়বার জন্য ব্যস্ত হয়ে উঠবে।

তাই ভাল। তা হলে নিশ্চিন্ত হয়ে যায় অর্চনা সামন্তর অদৃষ্ট। সরে যাক এই রজত রায়, এই মুখোশ-পরা ইচ্ছার মূর্তিটা।

অর্চনা বলে—বাবা বোধহয় শিগ্‌গিরই অদ্ভুত একটা কাণ্ড করবেন।

রজত—কাণ্ড?

অর্চনা—হ্যাঁ। তাঁর সব সম্পত্তি, এই বাড়ি, দার্জিলিং-এর বাড়ি আর ব্যাঙ্কে জমানো সব টাকা দান করে দেবেন।

—কাকে দান করবেন?

—বোধহয় গভর্নমেণ্টকে।

—কেন?

—একটা হাসপাতাল কিংবা কয়েকটা স্কুল...কিংবা এ ধরনেরই লোকের উপকারের কোন কাজের জন্য।

রজত যেন উৎফুল্ল হয়ে, একটা উৎফুল্ল শ্রদ্ধারই আবেগে চেঁচিয়ে ওঠে।—বাঃ, তোমার বাবা তা হলে একটা কাজের মত কাজ করবেন।

অর্চনার চোখে ছোট একটা ভ্রূকুটি সিরসির করে—কি বললে?

—এর চেয়ে ভাল কাজ আর কি হতে পারে? সারা জীবনের সঞ্চয় একটা ভাল কাজে উৎসর্গ করে দেওয়া, এমন সৎসাহস ক'জনেরই বা থাকে?

—মেয়ের জন্য কিন্তু দশ আনার পয়সাও রেখে যাবেন না।

রজত হাসে—রেখে যাবার দরকারই বা কি? তাঁর মেয়েকে তো গাছতলায় দাঁড়াতে হচ্ছে না।

অর্চনার চোখের ছোট ভ্রূকুটিটা এবার যেন একটু ভয় পেয়ে চমকে ওঠে।—যদি হয়!

রজত—আমি তোমার কথার কোন মানে বুঝতে পারছি না অর্চনা। তোমার বাবা তাঁর নিজের রোজগারের সম্পত্তি নিয়ে যা-ইচ্ছে-তাই করবেন, নিজের মনের মত কাজে দান করে

আনন্দ পাবেন, তাতে তোমার আর আমার তো কিছু বলবার নেই। বরং খুশি হওয়াই উচিত।

--তুমি খুশি?

--নিশ্চয়। কিন্তু তুমি কি খুশি নও?

চুপ করে রজত রায়ের মুখের দিকে তাকিয়ে থাকে অর্চনা। সত্যিই যে মুখোশ নয় ; সত্যিই যে একটা মুখ দেখতে পাচ্ছে অর্চনা। সামন্ত সাহেবের সব সম্পত্তি ধুলো হয়ে গেল কি ছাই হয়ে গেল, এ প্রশ্ন যে রজত রায়ের কাছে কোন প্রশ্নই নয়। দান-খয়রাতের কাজে সামন্ত সাহেবের সব সম্পত্তি বিলীন হয়ে যাবে, কথাটাকে যেন একটা শুভ ঘটনার বার্তা বলে মনে করে খুশি হয়েছে রজত রায় ; স্নিগ্ধ হয়ে হাসছে রজত রায়ের চোখ দুটো।

জব্দ হয়ে গেছে অর্চনা সামন্তের এত যত্ন করে তৈরী করা মিথ্যার ফাঁদটা। সামন্ত সাহেবের বাড়ির এই হলঘরের কোচের উপর শক্ত হয়ে বসব'র আর অর্চনার মুখের দিকে তাকাবার একটা কঠিন অধিকার পেয়ে গিয়েছে রজত রায়। নড়তে চাইবে কেন, সরেই বা যাবে কেন রজত রায়? এই বাড়ি, এই হলঘর আর এই ভেলভেটের গদি-লাগানো কোচ যদি মিথ্যে হয়ে যায়, আর অর্চনা সামন্ত যদি একটা গাছতলায় দাঁড়িয়ে থাকে, তবু বোধহয় ঠিক এইভাবে শক্ত হয়ে ঘাসের উপর দাঁড়িয়ে রজত ঠিক এই ভাবে অবিচল ইচ্ছার দুটো চোখ নিয়ে অর্চনার মুখের দিকে তাকিয়ে থাকবে।

কিন্তু না, বড় মানুষ রজতের এই হৃদয়বত্তার ভঙ্গীটাকে বিশ্বাস করেও অর্চনা সামন্ত বিশ্বাস করতে পারবে না যে, রজত রায় একটা মুখোশ-পরা আত্মা নয়! এখনই এমন একটি নিদারুণ সত্যের খবর শুনিয়ে দিতে পারে অর্চনা, যা শোনবার পর রজত রায়ের ভালবাসার সাধ নিজেই আছাড় খেয়ে চূর্ণ হয়ে যাবে। এখনি ছুটে পালিয়ে যাবে রজত রায়। সামন্ত সাহেবের মেয়েকে বিয়ে করবার সব দুঃসাহস একটা ভয়ানক আতঙ্ক হয়ে, আর বোধহয় একটা ধিক্কার দিয়ে চলে যাবে।

অর্চনা বলে--তুমি তো সুচরিতকে চেন।

রজত--চিনি বইকি।

অর্চনা--লোকটা বোধহয়...

রজত--ওভাবে কথা বলো না অর্চনা।

চমকে ওঠে অর্চনা--কি বললে?

রজত--সুচরিতকে লোকটা বলা উচিত নয়। সুচরিতের শুধু টাকা-পয়সা নেই ; এ ছাড়া ওর সব কিছুই আছে। আমাদের মত অনেকের চেয়ে অনেক বেশি করে আছে।

অর্চনার চোখ দুটো জোর করে হাসতে গিয়েও যেন একটা লজ্জাহীন হিংস্রতার যন্ত্রণা নিয়ে ছটফট করে ওঠে।--কিন্তু সামন্ত সাহেবের মেয়েকে বিয়ে করবার অধিকার নেই নিশ্চয়।

রজত হাসে--অধিকার আছে নিশ্চয় ; কিন্তু সাহেবের মেয়েই যে ওকে বিয়ে করতে সাহস করবে না।

অর্চনা--এমন সাহস করা কি ভাল হতো?

রজত--খারাপই বা কি হতো?

অর্চনা--ভালই বা কি হতো?

রজত আবার হেসে ফেলে--ভালবাসা থাকলেই সব ভাল হতো। ভালবাসা না থাকলে অবশ্য...।

অর্চনা--সামন্ত সাহেবের মেয়ে কখনো সুচরিতের মত মানুষকে ভালবাসতে পারে, এটা বিশ্বাস করা যায়?

রজত--খুব বিশ্বাস করা যায়।

অর্চনা--সুচরিতের মত মানুষ কখনো সামন্ত সাহেবের মেয়েকে ভালবাসতে সাহস করবে,

এটাও কি...।

রজত--খুব বিশ্বাস করা যায়। এটাই বা কি এমন অসম্ভব? এতে দোষই বা কোথায়?

অর্চনা--তর্ক করবার জন্য এসব কথা বলছ? না, সত্যিই বিশ্বাস কর বলে বলছ?

রজত--মিছে কথা নিয়ে আমি তর্ক করি না অর্চনা। যা ভাল বুঝি আর বিশ্বাস করি, তা স্পষ্ট করে বলে দিতে আমার একটুও বাধে না।

অর্চনা--সুচরিত হঠাৎ বাড়ি বিক্রি করে দিয়ে এখান থেকে অনেক দূরে চলে গিয়েছে, সে খবর শুনেছ নিশ্চয়।

রজত--আমার মনে হয়, এখান থেকে অনেক দূরে চলে যাবার জন্যেই সুচরিত বাড়ি বিক্রি করে দিয়েছে।

অর্চনার সারা মুখ জুড়ে যেন একটা করুণ আতঙ্কের ছায়া ছমছম করতে থাকে।--হঠাৎ দূরে চলে যাবার ইচ্ছাই বা হবে কেন সুচরিতের?

--আমার মনে হয়, তোমারই জন্য।

--কি বললে?

--আমার মনে হয়, মনে মনে তোমাকে ভালবেসে ফেলেছে বলেই নিজের উপর রাগ করে সরে গিয়েছে বেচারা।

যেন একটা আর্তনাদ চাপতে চেষ্টা করে অর্চনা।--তুমি কিন্তু আর একটা খবর জান না। আমি নিজেই সুচরিতের কাছে গিয়েছিলাম।

--কেন?

--কথাটা জিজ্ঞেস করবার জন্য ; কেন দূরে চলে গেল সুচরিত?

--কি বললে সুচরিত?

--যা বলেছে, তা কোন ভদ্রলোক বলে না।

--কি?

--সুচরিত বললে, আমি যেন আর কখনও তার সঙ্গে দেখা না করি, কথা না বলি।

রজত রায়ের উৎফুল্ল হাসির মুখটা যেন একটু ব্যথিত হয়ে কেঁপে ওঠে।--সুচরিত বেচারা সত্যিই তোমাকে ভালবাসে অর্চনা। ওকে কেন মিছিমিছি অভদ্র বলে গাল দিচ্ছ!

অর্চনা সামন্তর মুখটা এবার যেন একটা কান্না চাপতে গিয়ে ছটফট করে ওঠে। গলার স্বরও যেন ফুঁপিয়ে উঠতে চায়।--কিন্তু তুমি কেন সামন্ত সাহেবের মেয়েকে অভদ্র বলে গাল দিতে পারছ না?

রজত--কেন? সামন্ত সাহেবের মেয়ে কি দোষটা করল?

অর্চনা--রজত রায়ের সঙ্গে যে মেয়ের বিয়ে হবে, সে মেয়ে সুচরিতের কাছে গিয়ে কথা বলবে, এমন একটা বিশ্রী কাণ্ড রজত রায় মানুষটাই বা সহ্য করবেন কেন?

রজত যেন হঠাৎ আনমনা হয়ে অর্কিডের টবগুলির দিকে তাকিয়ে থাকে। একটা শান্ত গম্ভীরতার মুখ কি-যেন ভাবছে।

--কি ভাবছ? অর্চনার প্রশ্নটা যেন দম বন্ধ করা একটা নিদারুণ কৌতূহলের প্রশ্ন।

রজত বলে--বিশ্রী কাণ্ড হলে সত্যই সহ্য করতাম না।

অর্চনা--তার মানে?

রজত--তার মানে, একটুও বিশ্রী কাণ্ড নয়। সুচরিতের কাছে গিয়ে তুমি যদি কথাটা না জিজ্ঞেস করতে, তবে সেটা তোমারই একটা ভয়ানক অভদ্রতা হতো।

হঠাৎ চমকে ওঠে রজত। বোধহয় একটু বেশি আনমনা হয়ে গিয়েছিল বলেই চোখে পড়েনি, অর্চনা সামন্তর চোখ দুটো জলে ভরে গিয়েছে। ব্যথিত অপ্রস্তুতের মত বেশ একটু করুণ স্বরে যেন চেঁচিয়ে ওঠে রজত--এ কি? তুমি আবার কোন্ দুঃখের কথা ভেবে বসলে

অর্চনা?

অর্চনা মাথা হেঁট করে।—তুমি সত্যিই আমাকে বিয়ে করবে?

রজত চেঁচিয়ে ওঠে—এ কি অদ্ভুত কথা! মিথ্যে বিয়ে করব কেমন করে? সেটা আবার কেমন ব্যাপার?

অর্চনা—আমাকে বিশ্বাস করতে পারবে?

রজত—কিসের বিশ্বাস?

অর্চনা—আমি তোমাকে সত্যিই ভালবাসি কিনা?

রজত হাসে—কেন ভালবাসবে না? আমি কোন্ অপরাধ করলাম?

অর্চনা—ছিঃ, ওকথা বলো না। তুমি কেন অপরাধ করবে?

সামন্ত সাহেব ফিরেছেন। ফটকের কাছে তাঁর চুরুটের ধোঁয়া উড়ছে।

অর্চনা বলে—একটু সরে বসো রজত।

হলঘরের দরজার কাছে এসে পড়েছেন সামন্ত সাহেব। কোচের উপর থেকে যেন একটা উৎফুল্ল ব্যস্ততার আবেশে উঠে দাঁড়ায় রজত রায়।—শুনে খুব ভাল লাগল। আপনার সব প্রপার্টি আপনি...।

আতঙ্কিতের মত ব্যস্তভাবে আর চোখের ইশারায় রজত রায়ের মুখ বন্ধ করে দেয় অর্চনা—চুপ।

সামন্ত সাহেব হাসতে চেষ্টা করেন—কি হলো? চুপ করলে কেন রজত? কি বলতে চাইছে রজত?

অর্চনা হাসে—কিছুই নয়। আমার একটা ঠাট্টার গল্প শুনে...।

সামন্ত সাহেবও ব্যস্তভাবে বলেন—আচ্ছা, তোমরা এখানেই বসো। আমি ওদিকের ফুলগুলোকে একটু দেখে আসি।

তের

সুচরিতকে দেখতে পেয়ে খুশি হয়ে চেঁচিয়ে ওঠেন হোসেন সাহেব,—এতদিন পরে বুড়োকে মনে পড়ল? অ্যাঁ? কোথায় ছিলে তুমি?

—এখানেই ছিলাম।

—এই ছ'মাস এখানেই ছিলে?

—জী হাঁ।

—তবে? আমার সরবতের পেয়ালা কি দোষ করল যে, এ ছ'মাসের মধ্যে একদিনও এলে না।

সুচরিত হাসে—আপনার শরবতের পেয়ালার দোষ নয়, সাহেব। আমারই...।

হোসেন সাহেব—কি?

সুচরিত—আমারই মনের ময়লা।

চমকে ওঠেন হোসেন সাহেব—কভি নেহি। তোমার মনে কোন ময়লা থাকতে পারে না।

সুচরিত হাসে—কবিতা প্রায় ভুলেই গিয়েছি সাহেব।

হোসেন সাহেব হাসেন—অসম্ভব। ইয়াদ করো সুচরিত। অনেকদিন তোমার মুখের কবিতা শুনিনি।

গোলাপবাগের হাওয়া ফুরফুরিয়ে উড়তে থাকে। হোসেন সাহেব দু'চোখ বন্ধ করে যেন পিপাসিতের মত আবেদন করেন।—ইয়াদ করো সুচরিত।

সুচরিতের চোখের দৃষ্টিটাও সেই মুহূর্তে যেন গোলাপবাগের হাওয়ার সঙ্গে মিশে যাবার জন্যে ফুরফুর করতে থাকে,—উও জো হঁ ম্যায়, তুম মেঁ করার থা, তুমহেঁ ইয়াদ হো কি না

ইয়াদ হো। ওহি ইয়ানি ওয়াদা নিবাহ্ কা, তুমহেঁ ইয়াদ হো কি না ইয়াদ হো।

হোসেন সাহেবের প্রাণটা যেন এক নিমেষেই এক স্বপ্নজগতের গোলাপবাগের কাছে পৌঁছে গিয়েছে। তেমনি নিথর হয়ে আর চোখ বন্ধ করে বসে থাকেন হোসেন সাহেব।

সুচরিতের গলার স্বরেও যেন সেই অপার্থিব গোলাপবাগের এক বুলবুলের পিপাসার অভিযোগ কবিতা হয়ে ঝরে পড়তে থাকে।--উয়ো জো লুৎফ মুঝে পে থে, পেশতার উও করম কিয়া থা মেরি হাল পর ; মুঝে সব হ্যায় ইয়াদ জরা জরা, তুমহেঁ ইয়াদ হো কি না ইয়াদ হো।

কি আশ্চর্য, বুড়ো হোসেন সাহেবের চোখের পাতা ভিজে গিয়েছে। চমকে ওঠে সুচরিতের চোখের দৃষ্টি। কি ভাবলেন, কি বুঝলেন হোসেন সাহেব?

হোসেন সাহেব মৃদুস্বরে কথা বলেন--আওর বোলো সুচরিত। থেমো না।

সুচরিত--গিন্‌তে থে তুম জিসে আশ্‌না, কহতে থে তুম জিসে বেবফা ; ম্যায়ঁ হুঁ মোমিন মুবতল্‌লা, তুমহেঁ ইয়াদ হো কি না ইয়াদ হো।

--সুচরিত। যেন একটা আদরের স্বর লুকোতে গিয়ে ধরা-গলায় ডাক দিয়ে ফেলেন হোসেন সাহেব।

সুচরিত--বলুন।

হোসেন সাহেব--সামন্ত সাহেবের বাড়ির সব খবর খুব ভাল। শুনেছ নিশ্চয়?

সুচরিত--শুনিনি কিছু ; কিন্তু বুঝতে পারছি।

--হ্যাঁ। সামন্ত সাহেবের মেয়ে আর জামাই এখন দিল্লীতে আছে। সামন্ত সাহেবও দিল্লীতে গিয়েছিলেন। দেখে খুব খুশি হয়েছেন যে, মেয়ে-জামাই খুব সুখী হয়েছে।

--খুশি হবারই কথা।

--তোমারও খুশি হওয়া উচিত।

--নিশ্চয়। আমি খুশি হয়েই আছি সাহেব।

--বাস্ বাস্। আর কিছু শুনতে চাই না। তুমিই তো বাহাদুর!...আচ্ছা, ইকবাল সাহেবের লেখা কিছু ইয়াদ করতে পার?

--জী হাঁ।

--তবে বল।

--মিস্‌লে বু কয়দ হ্যায়, গুঞ্চেমেঁ পরেশোঁ হো জা। রখ্‌ত বরদোশ হাওয়া এ চমনস্তাঁ হো জা। হায় তঙ্গমায়া, তু জর্‌রেসে বিয়াবাঁ হো জা।·নগ্ মা-এ মৌজেমে হাঙ্গামা-এ তুফাঁ হো জা।

--বহুৎ খুব! ঠিক হ্যায়! বাস্ বাস্! এই তো চাই। বুড়ো হোসেন সাহেবের লালচে মুখটাকে আরও রঙিন করে দিয়ে যেন একটা খুশির উচ্ছ্বাস চঞ্চল হয়ে ওঠে। বোধহয় একটা সান্ত্বনা পেয়ে আশ্বস্ত হয়ে গেছেন হোসেন সাহেব। কোন সন্দেহ নেই, কোন ছোট আক্ষেপ আর ছোট অভিমান নিয়ে নিজেকে ছোট করে রাখেনি, রাখতে চায় না সুচরিত।

সুচরিত বলে--এবার আমাকে উঠতে আজ্ঞা করুন।

হোসেন--এস।

## চোদ্দ

এটা সেই রাস্তাটা ; আর ঐ তো, সেই ঝাউটা, যার ছায়ার কাছে দাঁড়িয়ে অর্চনা সামন্ত একদিন নিজেই ইচ্ছে করে যেচে আর হাত বাড়িয়ে সুচরিতের হাত থেকে গোলাপের তোড়া তুলে নিয়েছিল। অনেকদিন পর, পুরো ছটা মাসের পর এই রাস্তা দিয়ে হেঁটে চলেছে সুচরিত।

হোসেন সাহেব বলেছেন, সামন্ত সাহেবের মেয়ে আর জামাই এখন চমৎকার দুটি সুখী জীবন হয়ে দিন কাটিয়ে দিচ্ছে। এমন যে হবে, এ সত্য তো আগেই বুঝতে পেরেছিল সুচরিত ; কিন্তু অর্চনা সামন্ত বুঝতে পারেনি। তাই সুচরিতের সে-সন্ধ্যার শক্ত কথাটাকে একটা হৃদয়হীন অভদ্রতা আর অপমানের কথা বলে মনে করেছিল। একটা জ্বলন্ত ধিক্কারের জ্বালা নিয়ে অর্চনার চোখ দুটো সুচরিতের মুখের দিকে তাকিয়ে একটা অভিশাপ হেনেছিল। ভালই করেছিল। তা না হলে রজত রায়ের কাছে গিয়ে একটা সুখী ভাগ্য নিয়ে নিশ্চিন্ত হয়ে যাবার পথটাই খুঁজে পেত না অর্চনা।

সুচরিতের মনের এক কোণে বেশ কঠিন একটা গর্ব যেন প্রসন্ন হয়ে রয়েছে। অর্চনা সামন্ত বুঝতে পারেনি, কোনদিন বুঝতেও পারবে না যে, অর্চনাকে ঐ সহজ আর সুন্দর পথটা সুচরিতই পাইয়ে দিয়েছে।

হোসেন সাহেব কিন্তু বুঝতে পেরেছেন ; তাই সুচরিতকে তারিফ করেছেন। সামন্ত সাহেবের মেয়েকে বুকের কাছে পেয়েও ছেড়ে দিয়েছে সুচরিত ; মস্ত দৌলতের এক মেয়েকে কাছে পেয়েও আটকে রাখতে চায়নি এক মুফলিস। সুচরিতও বড় গলা করে যে-সব কথা বলেছে ; তাতেও হোসেন সাহেব আরও বিশ্বাস করলেন, আর ; আরও খুশি হলেন যে, সামন্ত সাহেবের মেয়ের সঙ্গে এক বড়লোকের বিয়ে হওয়ায় সুচরিতও সুখী হয়েছে। অর্চনাকে সুখী করবার জন্য নিজেকে যে দুঃখ দিল সুচরিত, সেটা যে সুচরিতের জীবনের মস্ত বড় একটা গৌরব।

বুড়ো হোসেন সাহেবও বোধহয় বোঝাতে চেয়েছেন. শহীদ হওয়াই যেন ভালবাসার সব চেয়ে বড় গৌরব। তুমি ভালবাসবে, সে কিন্তু শুধু একটা ফাঁকি রেখে দিয়ে চলে যাবে ; আর তুমি তাতেই সুখী হবে।

বাঃ, সুচরিতের প্রাণটা যেন দুঃসহ একটা জ্বালা সহ্য করতে গিয়ে ছটফট করে ওঠে। এ গৌরবকে এক মুহূর্তের জন্যেও সহ্য করতে ইচ্ছে করে না। রজত রায়কে বিয়ে করেছে আর সুখী হয়েছে অর্চনা ; সুখী হয়েছে সুচরিতের একটা গর্ব। কিন্তু বুঝতে পারেননি হোসেন সাহেব, সুচরিত নামে রক্তমাংসের মানুষটা একটুও সুখী হয়নি।

সুখী হতে পারলে, এই রাস্তাটাকে আজ এত ঘৃণ্য বলে মনে হতো না। রাস্তা দিয়ে হেঁটে যেতে নিজেকে একটা বিদ্রূপের জীব বলে মনে হতো না। এক বড়লোকের মেয়ের খামখেয়ালের কাছে নিজের আত্মাটাকে বিলিয়ে দিয়েছিল সুচরিত। একমাত্র এই অপরাধে কত সহজে কত বড় শাস্তি দিয়ে সুচরিতের জীবনের আনন্দটাকে বিষিয়ে দিয়ে গেল সেই মেয়ে।

পৃথিবীর যেখানে যা ছিল সেখানে সবই ঠিক আছে। ও-বাড়িতে অর্কিডের ফুল ঠিকই ফোটে। দিল্লীতেও একটি বাড়ির সাজানো ঘরে ভালোবাসার আলো জ্বলে। সীতাগড় পাহাড়ের আড়ালে আকাশে সূর্য ওঠে ; ছোট নদীর কালভার্টের কাছে সড়কের বাতিও প্রতি সন্ধ্যায় ঠিকই জ্বলে ওঠে ; সবই ঠিক আছে। এর মধ্যে শুধু সুচরিত নামে একটা মানুষের জীবনটার সব হিসাব ভুল হয়ে গেল ; ভাগ্যটারই ঠিকানা হারিয়ে গেল। হঠাৎ কোথা থেকে বড়মানুষের খেয়ালের এক মেয়ে এসে সুচরিতের নিরিবিলি জীবনটার গায়ে পড়ে আর মায়ার কুহক ছড়িয়ে দিয়ে উধাও হয়ে গেল।

কবিতার কথা দিয়ে কাকে ভোলাতে চাইছে সুচরিত? সুচরিত নামে একটা ভাগ্যকে ভুলিয়ে দিতে পারা যাবে ঠিকই। কিন্তু সুচরিতের প্রাণটা কখনও ভুলতে পারবে না যে, অর্চনা সামন্ত সুচরিতের জীবনের একটা দুঃসহ ক্ষতি। সুচরিত কখনও অর্চনা সামন্তকে ক্ষমা করতে পারবে না।

অর্চনা সামন্ত সুচরিতের জীবনের একটা লজ্জা, একটা বঞ্চনা, একটা পরাভবের জ্বালা। কি আশ্চর্য, যে-মেয়ে সুচরিতকে এত ছোট করে ভাবল, সে-মেয়েরই জন্যে সুচরিতের

ভালবাসা সীমাহারা হয়ে গেল। মনটা একটু সন্দেহ করতেও ভুলে গেল যে অর্চনা সামন্তর মত মেয়ে সুচরিতের মত মানুষকে ভালবাসার ধমক দিতেই ভালবাসে, ভালবাসা দিতে পারে না।

কিন্তু এখন তো আর বুঝতে কিছু অসুবিধে নেই। একটা রঙীন ঠাট্টা এসে একটা খাঁটি ফাঁকি রেখে দিয়ে সরে পড়েছে।

অর্চনা সামন্তর কাছে একটা কৈফিয়ত দাবি করবার সুযোগ কি আর পাওয়া যাবে না? এই পথের কোন ঝাউয়ের ছায়ার কাছে সে মূর্তিকে কি আর কোনদিন দেখতে পাওয়া যাবে না? ছোট নদীর কিনারায় চোরকাঁটায় ভরা ডাঙাটার সেই বাবলার কাছে পাথরের টিলার উপর বসে সন্ধ্যার রাঙা আকাশের শোভা দেখবার জন্যে সে-মেয়ে কি আর কোনদিন উতলা হবে না? তখন তো সে-মেয়ের একেবারে চোখের কাছে দাঁড়িয়ে জিজ্ঞাসা করা যাবে, এক ফোঁটা ভালবাসা ছিল না, এমন একটা মন নিয়ে কেন ছুটে এসেছিলে, আর সুচরিত নামে একটা নীরব ভালবাসার মানুষকে কেন মিছিমিছি এত বড় গলা করে জানিয়ে দিল যে, তুমিও ভালবাস? আমি যে চুপ করেই ছিলাম, তুমি মুখর হয়ে উঠেছিলে কেন?

শাস্তিটাও কি ভয়ানক একটা গিঁটপাকানো শাস্তি! সব বুঝেও অর্চনা সামন্তকে আজও ঘেন্না করতে পারছে না সুচরিত ; ভুলে যেতে পারছে না, ক্ষমাও করতে পারছে না। আর, একটু আনমনা হলেই অদ্ভুত একটা আক্ষেপ যেন সুচরিতের মনের উপরের গর্বটাও করুণ করে দিয়ে কথা বলে—আমি তো তোমাকে সবই দিলাম, আর তুমি যে আমাকে ফাঁকি ছাড়া আর কিছুই দিলে না। কিন্তু আমি তো সত্যিই একটা সন্ন্যেসী নই।

হোসেন সাহেবের গোলাপবাগের সৌরভের হাওয়ার কাছে বসে মনটা কত সহজে কবিতার ভাষায় গর্ব করে কথা বলে—প্রতিদান চাই না, কোন স্বার্থের দাবি নেই, শুধু তুমি সুখী হও। কিন্তু এই নিরিবিলি রাস্তাটার শূন্যতার মধ্যে একা একা হেঁটে যেতে সেই মনটাই আবার কত সহজে একটা দুরন্ত পিপাসার অভিযোগ নিয়ে কথা বলে—অর্চনা সামন্ত কত বড় একটা অবুঝ নির্মমতা, কত বড় একটা চালাক ফাঁকি।

## পনর

বেণু চেঁচিয়ে ওঠে।—আজ একটা অদ্ভুত কাণ্ড হয়েছে দাদা।

সুচরিত—অদ্ভুত?

—হ্যাঁ। সামন্ত সাহেব এসেছিলেন।

—সে কি? চমকে ওঠে সুচরিত।

—হ্যাঁ। তোমার জন্যে অনেকক্ষণ অপেক্ষা করে, তারপর চলে গেলেন।

—কেন এসেছিলেন?

—এমনই।

হ্যাঁ, বেণু একটা রিপোর্টের মত ভাষায় যে-কথা বলে, তাতে বুঝতে হয়, এমনই এসেছিলেন সামন্ত সাহেব। কাউকে ডাকেননি সামন্ত সাহেব। কতক্ষণ হলো এসেছেন, তাও জানতে পারেনি বেণু। হঠাৎ ঘরের বাইরে এই বারান্দার কাছে আসতেই দেখতে পেয়েছে বেণু ; সামন্ত সাহেব বারান্দার সিঁড়ির ওপর চুপ করে বসে আছেন। বেণু আশ্চর্য হয়ে চেঁচিয়ে উঠেছিল—এ কি? আপনি কখন এসেছেন জ্যাঠামশাই? আপনি সিঁড়িটার উপর কেন বসেছেন? বেণু ব্যস্ত হয়ে একটা মোড়া নিয়ে এসে সামন্ত সাহেবের কাছে রেখে দিয়ে অনুরোধ করেছে, বসুন জ্যাঠামশাই।

সামন্ত সাহেব হেসেছেন—এই তো বেশ বসে আছি। মোড়া-টোড়ার দরকার নেই...হ্যাঁ, তোমার নাম তো বেণু?

--হ্যাঁ।

--বাঃ, খুব ভাল নাম। তোমার দাদার নামটিও বেশ।

--দাদা এখন বাড়িতে নেই।

--ও, বেশ তো, আমি না হয় আর কিছুক্ষণ বসি।

--দাদার কাছে আপনার কিছু...

--না না, কোন কাজ নেই। কিছু বলবারও নেই। এমনিই এলাম।

এক গেলাস জল খেয়েছেন সামন্ত সাহেব, আর বেণুর কাছ থেকে দেশলাই চেয়ে নিয়ে চুরুট ধরিয়েছেন। চুরুট শেষ হবার পর উঠেছেন।--আমি এখন তবে চলি, বেণু।

আর কোন কথা না বলে, এই সীতাগড় রোড ধরে হেঁটে হেঁটে ফিরে গিয়েছেন সামন্ত সাহেব।

বেণু বলে--আমার কিন্তু দেখতে বড় কষ্ট হয়েছিল দাদা।

সুচরিত--কি বললি? কষ্ট?

বেণু--হ্যাঁ। এত বড়লোক মানুষ, এই ধূলোভরা সিঁড়িটার ওপর একেবারে শান্ত ছেলেমানুষের মত বসে আছেন, দেখতে যে সত্যিই ভয়ানক অদ্ভুত লাগে।

সুচরিত--আমিও তো এই রাস্তা ধরেই ওদিক থেকে এলাম ; সামন্ত সাহেবকে যেতে তো দেখলাম না।

বেণু--তুমি দেখবে কি করে? সামন্ত সাহেব সকালবেলা এসেছিলেন, তুমি বেরিয়ে যাবার একটু পরেই।

সুচরিত--তাই বল্।

বেণু--কিন্তু কেন এলেন সামন্ত সাহেব?

সুচরিত হাসে--আমি কি করে বলব? সামন্ত সাহেবের কথাটাই ধরে নিতে হচ্ছে, এমনই এসেছিলেন।

ফাল্গুনের বিকেল ; সীতাগড় পাহাড়ের শালবনের বাতাস ঠাণ্ডা হয়ে এসেছে। পাখির ডাকের মাতামাতি একটু বেড়েছে। দূরের ডাঙার এদিকে ওদিকে পলাশের মাথার ফুল লাল আগুনের স্তবক হয়ে জ্বলছে। সুচরিতের আক্ষেপের প্রাণটাকে কে যেন এরই মধ্যে শালবনের ঠাণ্ডা বাতাস, পাখির ডাক আর লাল পলাশের আভা দিয়ে ভরে দিয়েছে। আর সেই সঙ্গে যেন দুরন্ত একটা লজ্জাও এসে ভাবনার নিঃশ্বাসগুলিকে এলোমেলো করে দিয়েছে। সামন্ত সাহেব এসে সুচরিতের এই বাড়ির এই সিঁড়ির ধুলোর উপর বসে পড়ে সুচরিতের এই ছ'মাসের উদ্ধত গর্বটাকে যেন নুইয়ে দিয়ে চলে গেছেন। ছি-ছি, এতটা না করলেই ভাল করতেন সামন্ত সাহেব। যেন একটা ঋণী মানুষ ঋণ শোধের সামর্থ্য নেই বলে মহাজনের বাড়ির দরজার কাছে এসে আর চুপ করে বসে থেকে তার অক্ষমতার দুঃখ জানিয়ে দিয়ে চলে গেছে। সামন্ত সাহেবের কাণ্ড দেখে যে এই রকমের একটা ধারণা করতে হচ্ছে। সত্যিই কি তাই? ভাবতে যে সত্যিই কষ্ট হয়। মিথ্যে বলেনি বেণু। কি দরকার ছিল সামন্ত সাহেবের, আজ আবার এরকম একটা অদ্ভুত কাণ্ড করবার?

বেণুর গলার স্বর যেন হঠাৎ বিস্ময়ে ছটফটিয়ে উঠে ডাক দেয়--ওদিকে তাকিয়ে কি দেখছ দাদা? এদিকে দেখ। অর্চনাদি আসছেন।

ওদিকে সীতাগড়ের শালবনের সবুজ ; কিন্তু এদিকে সত্যিই যে অর্চনা। রাস্তা ধরে এদিকেই আসছে। এ-বাড়িরই দিকে তাকিয়েছে। এসে পড়েছে। চেঁচিয়ে হেসে উঠেছে অর্চনা --বেণু আজও কিন্তু কমলালেবুর ফুল চাই, অনেক ফুল চাই।

বারান্দার উপরে উঠেই একেবারে খুশির ঝরণার মত কল কল হাসির শব্দ ছড়িয়ে কথা বলতে থাকে অর্চনা।--আমি আজই হয়তো আসতাম না। কিন্তু বাবা যে কি-ভয়ানক তাড়া

দিলেন, কি বলব? বললেন, যা আজ এখনই গিয়ে বেণুদের সঙ্গে দেখা করে আয়।

বেণু--আপনি কি এখানে ছিলেন না?

অর্চনা--না আজই এসেছি। কিন্তু কি আশ্চর্য, তুমি কি জান না যে, আমি আজকাল এখানে থাকি না?

বেণু—না।

অর্চনা--আমার যে বিয়ে হয়ে গিয়েছে ; তাও জান না?

বেণু—সেটা জানি।

অর্চনা হাসে--কেমন করে জানলে? নিশ্চয় কেউ বলেছে।

বেণু--কেউ একজন তো বলবেই, তা না হলে জানব কি করে? নেমন্তন্ন তো করেননি।

অর্চনা--বড়লোকের বাড়িতে নেমন্তন্ন না হওয়াই ভালো, বেণু।

বেণু হাসে--তা ছাড়া নেমন্তন্ন পেলেই বা কি হতো? বিয়ে দেখবার জন্যে দার্জিলিং পর্যন্ত হেঁটে যেতে পারতাম না নিশ্চয়।

সুচরিতের দিকে তাকিয়ে হাসতে থাকে অর্চনা।—আপনি তাহলে বেণুকে অনেক গল্প শুনিয়ে রেখেছেন?

সুচরিত--আমি বেণুকে কোন গল্পই শোনাইনি।

অর্চনা আশ্চর্য হয়—তবে?

বেণু বলে--দাদা কিছুই বলেনি, একটি কথাও না।

--তবে কোথা থেকে শুনলে? কে বললে?

—বলেছেন সোমেশদা।

--ডাক্তার সোমেশ মিত্তির?

--হ্যাঁ।

--তাই বল। ঠিকই, সোমেশবাবুকে নিমন্ত্রণের চিঠি দেওয়া হয়েছিল। কিন্তু...

বেণুর মুখের দিকে তাকিয়ে অর্চনার চোখে যেন দুর্বার একটা কৌতূহলের জিজ্ঞাসা হাসতে থাকে।—কিন্তু এদিকের খবর কি বেণু? সব ফাঁকা নাকি?

বেণু—কি বললেন?

যেমন ফাঁকা দেখে গিয়েছিলাম, ঠিক তেমনি ফাঁকা? না ঘরে নতুন কেউ এসে গেছে?

বেণু—কেউ আসেনি।

--এটা কিন্তু একটুও ভাল খবর নয়, বেণু। তোমার দাদা ভদ্রলোক না হয় দুনিয়ার ওপর রাগ করে করে বিয়ের কথা ভাববার সময়ই পাচ্ছেন না ; কিন্তু তোমরা পাঁচজনে মিলে তো একটা ব্যবস্থা করে দিতে পার।

বেণু—আপনিও তো পারেন।

--নিশ্চয় পারি। বলুন তোমার দাদা ; তারপর দেখুন তোমার দাদা, এক মাসের মধ্যে কেমন ব্যবস্থা করে দিতে পারি।

বেণু হাসে—বলে দাও দাদা।

সুচরিত হাসে—একটু ভেবে নিয়ে বলতে হবে। এত তাড়াতাড়ি বলা যায় না।

অর্চনা--খুব ভাল কথা। তুমিও সাক্ষী রইলে বেণু। তোমার দাদা একটু ভেবে নিয়ে বলবেন। কি বলেন, সেটা আমাকে চিঠিতে জানিয়ে দেবে।

বেণু—চিঠিতে জানাব কেন? আপনি নিজেই এসে শুনে যাবেন।

অর্চনা—আমি তো এখানে থাকব না ভাই। কালই চলে যাব।

বেণু—কোথায়?

অর্চনা—দিল্লী। ঠিকানা হলো, কেয়ার অব আর কে রয়, প্রতাপপুর হাউস,

কারোলবাগ।...আচ্ছা, এবার আমাকে চলে যেতে বল বেণু।

বেণু--এখনই যাবেন কেন?

অর্চনা--এখনই চলে যাওয়া ভাল। নইলে হয়তো খেতে-টেতে চেয়ে ফেলব, তখন তোমরা বিপদে পড়বে ; বুঝতেই পারবে না, বড়লোকের মেয়েকে কি খাওয়ানো উচিত।...হ্যাঁ, আর একটা কথা।

সুচরিতের মুখের দিকে তাকায় অর্চনা।--আমি একা একা যেতে পারব না। আমাকে পৌঁছে দিতে হবে।

চমকে ওঠে সুচরিত।—কে পৌঁছে দেবে?

অর্চনা--আপনি। আবার কে? সেদিন যেমন পৌঁছে দিয়েছিলেন, আজও তেমনই পৌঁছে দেবেন। আপত্তি করলে শুনব কেন?

বেণুও যেন একটু বিব্রত হয়ে এদিক-ওদিক তাকায়, যেন সরে যেতে চাইছে বেণু। আর সুচরিত যেন দুঃসহ একটা অস্বস্তির ভারে একেবারে স্তব্ধ হয়ে যায়।

কি অদ্ভুত সাজ করেছে সামন্ত সাহেবের মেয়ে। বেণু তো অনেকক্ষণ আগেই দেখেছে আর আশ্চর্য হয়েছে। এবার আশ্চর্য হয় সুচরিত। কারণ, এতক্ষণে বোধহয় অর্চনার সাজের রূপ আর রকমটা সুচরিতের চোখে পড়েছে। খোঁপাতে কোন স্টাইল নেই ; খোঁপাটাকে ভাল করে বাঁধেওনি অর্চনা। যেমন-তেমন করে যেন একগাদা চুলের একটা বোঁচকা করে ঘাড়ের উপর ফেলে রেখেছে। শাড়িটা একটা মোটা আদ্দির ছাপা শাড়ি। পায়ে এক জোড়া রবারের চটি, তাও আবার কালো রঙের। এক আঙুলে একটা আংটি মাত্র আছে ; সারা গায়ে আর কোন অলঙ্কারের চিহ্নও নেই। না কানে, না হাতে, না গলায়। সিঁথিতে সিঁদুরের একটা সরু টান অবশ্য আছে। হাসছে একটা লালচে লাজুক সৌভাগ্যের রেখা।

--আর দেরি করবেন না। ব্যস্তভাবে, একটা অস্থির অনুরোধের মত স্বরে কথা বলে অর্চনা।

বারান্দা থেকে নেমে এগিয়ে যায় সুচরিত। অর্চনাও এগিয়ে এসে, বেণুর দিকে একবার তাকিয়ে আর রুমাল দুলিয়ে হেসে নিয়েই সুচরিতের সঙ্গে সঙ্গে হাঁটতে থাকে।

## ষোল

কি আশ্চর্য, সামন্ত সাহেবের মেয়েও যে ছোটনদীর কালভার্টের ধূলোভরা রেলিং-এর গায়ে হেলান দিয়ে দাঁড়িয়ে পড়ে। রেলিংটা যদি না থাকত, তবে বোধহয় ল্যাম্পপোস্টের কাছে ধূলোভরা ঘাসেরই উপর বসে পড়ত অর্চনা।

অর্চনা বলে—বাস্, আর আপনাকে কষ্ট করতে হবে না। আমি বাকি এইটুকু রাস্তা একাই চলে যেতে পারব।

সুচরিত—কিন্তু ঐটুকু রাস্তাও তো একাই হেঁটে আসতে পারতে।

অর্চনা—না।

--কেন?

--এমনই।

সামন্ত সাহেবের মেয়েও যে ঠিকই সামন্ত সাহেবের মত হেঁয়ালীর ভাষায় কথা বলছে। এতক্ষণ ধরে এতটা রাস্তা হেঁটে আসতে আসতে যে-সব কথা বলেছে অর্চনা ; তার মধ্যে অবশ্য কোন হেঁয়ালী ছিল না। কারোলবাগের বাড়িটা দেখতে চমৎকার। সে বাড়ির বাগানের গাছে গাছে পোষা ময়ূর উড়ে বেড়ায়। রজতের সঙ্গে রোজই একবার বেড়াতে বের হতে হয়। কোনদিন কুতব, কোনদিন হুমায়ুনের কবর, কোনদিন বেশ একটু দূরে—ইন্দ্রপ্রস্থে।

রজত মানুষটাও সোজা মনের মানুষ। যেটা বলতে চায়, সেটা একেবারে স্পষ্ট করেই

অম্বি--না।

অধীরের এতক্ষণের সব আগ্রহ যেন স্তব্ধ হয়ে আসছে। আস্তে আস্তে অতি শান্ত স্বরে, যেন ছোট একটি বিস্মিত আর্তনাদের মত শব্দ করে অধীর প্রশ্ন করে--তবে?

অপলক চোখে অধীরের মুখের দিকে তাকিয়ে অম্বির প্রাণটাও যেন নিজেকেই ধিক্কার দিয়ে শিউরে ওঠে। ভয় পেয়েছে অধীর। উঁচু জাতের মানুষের ভালবাসা হঠাৎ নীচ জাতের ছায়া দেখে আর্তনাদ ক'রে উঠেছে। ভালই হয়েছে। এই মুহূর্তে অধীরকে সব ভুল মোহ থেকে মুক্ত করে দিতে পারবে অম্বি।

অধীরের মনকে হঠাৎ আঘাতে যেন চরম ক'রে চূর্ণ করার জন্যই নিজের পরিচয় প্রকাশ করে দেয় অম্বি।--আমি ভয়ানক ছোট জাত। আমি অন্ত্যজা, অস্পৃশ্য। আমার রক্তে দোষ আছে, আপনাদের পবিত্র পৃথিবীতে আমি একটা আবর্জনা।

অধীর নিঃশব্দে স্থির হয়ে শুনতে থাকে। কিন্তু বিস্মিত হয়ে দেখতে পায় অম্বি, একি? অধীরের দুই চোখ যেন মুগ্ধ হয়ে উঠেছে। যেন এই জগতের এক বিস্ময়কে, এবং অধীরের জীবনের এক অন্বেষণের সত্যকে এতদিন চোখের সামনে দেখতে পেয়েছে অধীর।

অধীর হাসে--তুমি ভয় দেখাচ্ছ অম্বি, কিন্তু ভুল করছো, তুমি আমার জীবনের সব অন্বেষণের জয়গান গাইছ। সত্য বলে বুঝতে চেয়েছিলাম যে কথাকে, তুমি তারই রূপ, তারই প্রমাণ। তুমিই আমার বিশ্বাস, আমার থিওরীর শেষ অধ্যায় আজ আমি লিখবো। আমার জিজ্ঞাসার তৃপ্তি তুমি। সবচেয়ে বড় শান্তি তুমি। তুমি ভুলভাঙানো এক সুন্দর সত্যের মূর্তি। জাত মিথ্যা, রক্ত মিথ্যা--তোমার মধ্যেই তার প্রমাণ পেলাম।

আরও লুব্ধ ও মুগ্ধ হয়ে উঠেছে অধীরের অন্তরাত্মা। কিন্তু একেবারে অসহায়ের মত নীরব হয়ে যায় অম্বি। অধীরের এই প্রেমিকতা যেন স্বর্গের সুধার চেয়ে বেশি মধুর। কিন্তু এই প্রেম অম্বিকে আহ্বান করছে, আপ্পি আর আম্মির মনে দুঃখের আঘাত হানবার এক চক্রান্তে। মরতে পারে অম্বি কিন্তু আপ্পি আর আম্মির কাছে হীন হতে পারে না। এই বাড়ির মায়ার প্রতি বিশ্বাসঘাতকতা করতে পারে না অম্বি। এই সহজ সত্যটুকু বুঝতে পারছে না অধীর।

অম্বি বলে--না। তবু আপনার সঙ্গে আমার বিয়ে হতে পারে না।

অধীর--তবুও না?

কি আশ্চর্য! অম্বির এই পাথুরে হৃদয়ের পরিচয় কোনদিন পায়নি অধীর। এ যে পাথরের ফুল। কিন্তু কিসের আশায়, কোন মোহে, অধীরের এই আহ্বানকে দুহাতে ঠেলে সরিয়ে দেবার শক্তি পাচ্ছে অম্বি? এ কোন্ রহস্য?

অধীর প্রশ্ন করে--কোথায় কার কাছে কোন্ আকর্ষণের লোভে আমার ডাক এমন ক'রে তুচ্ছ করতে পারছো অম্বি? এর কি কোন গোপন কারণ আছে।

অম্বি বলে--আছে, তোমার প্রতি আমি নিষ্ঠুরতা করতে পারি, এমন কারণও আছে, আকর্ষণও আছে, লোভও আছে।

উত্তপ্ত স্বরে অধীর প্রশ্ন করে--শুনি, কি সেই আকর্ষণ?

অম্বি--শুনতে চাইবেন না, পায়ে পড়ি আপনার। আপনি শুধু বিশ্বাস করুন, আপনার স্বপ্নের চন্দ্রমল্লিকা মরে গিয়েছে।

ক্ষীণ সন্দেহ নিয়ে ফিরে যায় অধীর।

অধীরের মনের এই অবস্থারই সুযোগ নিলেন পিসিমা। কথাপ্রসঙ্গে আভাসে জানিয়ে দিলেন,--একটা ভাল খবর শুনেছিস অধীর? বেশ ভাল ঘরে অম্বির বিয়ে হচ্ছে। পাত্র বেশ পয়সাওয়ালা মানুষ।

চমকে ওঠে অধীর, বিশ্বাস করতে ইচ্ছা হয় না, কিন্তু দিদিমাকেও অবিশ্বাস করতে ইচ্ছা

হয় না। বিচলিত অধীরের যুক্তি বুদ্ধিও যেন এই দুঃসহ সংবাদে বিভ্রান্ত হয়ে যায়। মনটাই সন্দেহের বশে উন্মত্ত হয়ে ওঠে। অম্বির সঙ্গে একটা বোঝা-পড়া করবার জন্য চঞ্চল হয়ে ওঠে অধীরের মন। টেলিফোনের রিসিভার তুলে ধরে অধীর।

অধীরের ভাষাও যেন হঠাৎ তিক্ততায় উন্মত্ত হয়ে গরলে পরিণত হয়েছে। অম্বিকে স্পষ্ট করেই নিষ্ঠুর অভিযোগে আক্রমণ করতে কুণ্ঠিত হয় না অধীর--এমন তামাসার, এমন হীনতার কোন প্রয়োজন ছিল না। টাকা আমার আছে, চাইলেই পাবে। এখনও পেতে পার। কিন্তু টাকার কাছে বিকিয়ে যায় কারা? তুমি কনকধুতুরা, বিষ আছে তোমার ঐ সুন্দর হাসিতে আর নিঃশ্বাসে ; তুমি আমার সারা জীবনের বিশ্বাসের সাধনাকে ছিন্নভিন্ন ক'রে দিলে। আজ আমাকে নতুন ক'রে লিখতে হবে, শুরু করতে হবে আমার--বলতে হবে পৃথিবীকে, জাত আছে, ছোট-জাত। তাদের রক্তে ছোটতা আছে। তার প্রমাণ তুমি।

অম্বির ক্ষীণ প্রতিবাদের ভাষা অধীর শুনতে পায় না। কল্পনাও করতে পারে না অধীর, তার কথার আঘাতে এখন দূর ব্যারাকপুরের একটি কক্ষের নিভৃতে অম্বি নামে এক মেয়ের দু'চোখ জলে ভেসে যাচ্ছে।

অধীর বলে--কিসের আকর্ষণ? সে আকর্ষণ কি এতই সুন্দর যে তার জন্য তোমার কাছে আমার জীবনের সব অনুরোধ মিথ্যে হয়ে গেল?

অম্বি--তবে শোন।

কিন্তু অম্বির আবেদন শুনতে পায় না অধীর। টেলিফোন রেখে দিয়েছে অধীর। বার বার প্রশ্ন করেও উত্তর পায় না অম্বি।

চিঠি লেখে অম্বি।--তোমাকে সুখী করবার শক্তি আমার নেই, কারণ আমি চিরকাল আমার আপ্পি আর আম্মির গা ঘেঁষে পড়ে থাকতে চাই। এই আমার জীবনের সবচেয়ে বড় লোভ। কিন্তু তুমি আমাকে সুখী করতে পার। আমাকে যদি সুখী করতে চাও, তবে রমাকে বিয়ে কর।

রমাকে বিয়ে কর! অম্বির চিঠির এই প্রস্তাব শুনে বিস্মিত হয় না অধীর। বিশ্বাসঘাতিকারা এই রকম আত্মত্যাগের ছলনা দেখায়। কিন্তু বুঝতে পারে না অম্বির যুক্তিগুলি। চিরকাল আপ্পি আর আম্মির গা ঘেঁসে পড়ে থাকবার আনন্দটুকু হারাতে চাই না। এ কথার অর্থ কি? তবে অম্বি কি বিয়ে করতে চায় না? তবে দিদিমা এ কোন্ কথা বললেন?

নিজেকে শান্ত করে নিয়ে টেলিফোনেই আবার অম্বিকে ডাকে অধীর। এবং পরমুহূর্তে সেই দুঃসহ সন্দেহের চরম মীমাংসা হয়ে যায়।

--আমার বিয়ে। অম্বি আশ্চর্য হয়ে প্রশ্ন করে।

--হ্যাঁ!

--কোথায়, কবে, কার সঙ্গে?

--বেশ এক টাকাওয়ালার সঙ্গে।

--কোথায় শুনলে?

--ভাল মুখ থেকেই শুনেছি।

--তবে শোন, কিন্তু একটি কথা দাও।

--কি?

--এমন বিয়ের লগ্নের আগে তুমি একবার আসবে আমার চোখের কাছে।

--কেন?

--এই পৃথিবীকেই একটা ঘটনা দেখিয়ে দেব।

--কি?

--তোমার পায়ের ধুলোর দাগ এই সিঁথিতে বরণ ক'রে নিয়ে তোমার চোখের সামনেই

মাটিতে লুটিয়ে পড়বে এই ছোটজাতের মেয়ে, আর উঠবে না।

--অম্বি। অম্বি!

কোন উত্তর পায় না অধীর। কিন্তু অধীরের বুকে যেন তীক্ষ্ণ একটা আক্ষেপের খোঁচা লেগেছে। কি কুৎসিত সন্দেহ! কি ভয়ানক মূঢ়তা! নিজের ভুলের বেদনা সহ্য করতে না পেরে ছটফট ক'রে বেড়ায় অধীর। বার বার অম্বির চিঠির সেই লাইনটাই পড়ে, 'আমাকে যদি সুখী করতে চাও তবে রমাকে বিয়ে কর।'

বার বার এই লাইনটিই পড়ে অধীর। হেসে ওঠে অধীরের চোখ। চিৎকার ক'রে ডাক দেয় অধীর--দিদিমা!

বটার মা'র সঙ্গে কথা বলছিলেন পিসিমা। রমার সঙ্গে অধীরের আসন্ন বিয়ের শুভ ঘটনার সম্ভাবনার কথা আলোচনা করেছিলেন। একটু আগেই দেখেছেন পিসিমা, উপেনের বাড়ির চাকর রাদু এসে একটা চিঠি দিয়ে গিয়েছে অধীরকে ; আশায় উৎফুল্ল হয়ে উঠেছেন পিসিমা। ধারণা করেছেন, রমার চিঠি এসেছে। পিসিমাই যে ক'দিন আগে রমাকে আড়ালে ডেকে ফিসফিস করে শিখিয়ে দিয়ে এসেছেন, তুমি বাছা মাঝে মাঝে অধীরকে চিঠি দিয়ে দুটো ভাল কথা লিখে নেমন্তন্ন করো। জানই তো, আজকালকার শিক্ষিত ছেলে, ওসব বড়ই ভালবাসে।

আশার আলো দেখতে পেয়েছেন পিসিমা। বটার মাকে বলেন--ঠিক, আমি যা ভাবছি তাই হয়েছে বটার মা। ভগবান বুঝি এতদিনে কৃপা করলেন।

পিসিমা অধীরের কাছে এসে খুশিভরা কণ্ঠে বলেন--কি রে ভাই?

অধীর--তুমি কি চাও যে, আমি বিয়ে করি?

--নিশ্চয়ই।

--তবে শোন।

পিসিমা এইবার যেদিন আসবেন সেদিন একেবারে শুভসংবাদ সঙ্গে নিয়ে আসবেন। উপেন আর চারুকে এই আশ্বাস দিয়ে গিয়েছেন পিসিমা। আর দেরি করা উচিত নয়। কিন্তু অধীরের সম্মতির কথা নিয়ে কবে আসবেন পিসিমা, এই কথাই উৎসাহিতভাবে আলোচনা করেন উপেন আর চারুবালা। এবং হঠাৎ সচকিত হয়ে দেখতে পান, সত্যিই পিসিমা আসছেন। অধীরও সঙ্গে আছে।

রমার পড়ার ঘরের ভিতরে গিয়ে বসে থাকে, অধীর, পিসিমা ধীরে ধীরে গম্ভীর মূর্তি নিয়ে উপেনের কাছে এগিয়ে আসেন।

উপেন বলেন--পিসিমাকে স্মরণ করা মাত্র যখন পিসিমা উপস্থিত হয়েছেন, তখন বুঝতে পেরেছি, নিশ্চয়ই শুভসংবাদ আছে।

তিক্ত ও কঠিন মুখ নিয়ে পিসিমা বলেন--হ্যাঁ শুভসংবাদ। আমাকে যখন ঠাকুর ঘরে ঢুকে বলতে হয়েছে...।

কি?

--বলিয়ে ছেড়েছে গো। অধীরের বিয়ের কথা ঠাকুরকে নিবেদন করতে হয়েছে। ঠাকুরের কৃপা চাইতে হয়েছে। চাইয়ে ছেড়েছে গো।

উপেন আর চারুবালা উৎসাহিত হয়ে হাসতে থাকেন। কিন্তু পিসিমার চোখ হতাশ উদাস ও বিষণ্ণ। পিসিমা হাঁপ ছেড়ে বলেন--অধীর বিয়ে করবে বলেছে।

চারু--দিনক্ষণের কথা?

পিসিমা--তা জানি না, একটা দিন হলেই হলো।

চারু--পরীক্ষাটা হয়ে গেলেই ভাল ছিল।

পিসিমা--কিসের পরীক্ষা?

চারু—রমার!

পিসিমা—রমার পরীক্ষা রমা দিক না কেন। অম্বির তো পরীক্ষা টরীক্ষা নেই।

চারু চেঁচিয়ে উঠেন—তার মানে অম্বি? অম্বি মানে কি?

পিসিমা আরও জোরে চেঁচিয়ে ওঠেন—অম্বিকেই তো বিয়ে করতে চায় অধীর।

পিসিমার কথা শোনামাত্র নিস্তব্ধ হয়ে আর শূন্য দৃষ্টি তুলে তাকিয়ে থাকেন উপেন আর চারুবালা। পিসিমাকে এক অদ্ভুত বিশ্বাসঘাতিকার মত মনে হয়। কিন্তু দেখা যায়, ভীতভাবে দাঁড়িয়ে আছেন পিসিমা।

চারুবালা বলেন--কিন্তু অধীর যদি জানে যে অম্বির জাতটা কি, তাহলে নিশ্চয়ই...।

পিসিমা বলেন--সে কি আর জানতে কিছু বাকি আছে। সবই জানে। যার জানাবার সেই জানিয়ে দিয়েছে। অদ্ভুত! অধীর কি বলে শুনবে? বলে অম্বি তো এখন উপেনবাবুরই মেয়ে।

উপেন—তবে আপনার আর কি জানবার আছে?

পিসিমা—আমার কিছুই জানবার নেই। নাতি শুধু জানতে চায়, অম্বি রাজী আছে কি না।

চারুবালা—ধিক্কারের সুরে চেঁচিয়ে ওঠেন--ওর রাজী হতে কি আর বাকি আছে না কি? জেনে শুনে ইচ্ছে করেই এই কাণ্ড করেছে। রাজী হয়েই আছে।

পিসিমা—তবু একবার অম্বিকে জিজ্ঞেস করে অধীরকে তোমরাই জানিয়ে দিও। আমি আর এর মধ্যে নেই...। আর এই নাও...।

অম্বির বিয়ের সেই পাতি-পত্র উপেনের হাতের কাছে ছুঁড়ে দিয়ে পিসিমা চলে গেলেন, পৃথিবীকে ধিক্কার দিতে দিতে, সংসারের অদ্ভুত অনিয়মগুলিকে অভিশাপ দিতে দিতে।

বাইরের বারান্দায় গিয়ে অনেকক্ষণ দাঁড়িয়ে রইলেন পিসিমা। চুপ ক'রে রইলেন অনেকক্ষণ। তারপর কাঁদলেন। পিসিমার মনের রাজ্যেও যেন একটা ওলট-পালট হয়ে গেল হঠাৎ।

শ্যামবাজারের বাড়িতে আর ফিরলেন না পিসিমা। তাঁর নিজের মনের হীনতাকেও আজ যেন দেখতে পেয়েছেন পিসিমা তাই নিজেকেই অশুচি বোধ করছেন।

মনে পড়ে পিসিমার, অধীরের সেই কথাগুলি, তোমার কোম্পানির কাগজগুলি কাড়তে চাই না, কিন্তু তোমার আশীর্বাদ কাড়তে চাই।

আবার ফিরে আসেন পিসিমা। নিস্তব্ধ উপেন আর চারুবালার কাছে এসে একটি কাগজের প্যাকেট সঁপে দিয়ে বলেন—এগুলি তোমার কাছেই রাখ।

উপেন আতঙ্কিতের মত তাকান—কেন? পঞ্চাশ-হাজার টাকার কোম্পানির কাগজ, এসব কার জন্য?

পিসিমা—অম্বিকে দিয়ে গেলাম। যখন হার মেনেছি, তখন ভাল করেই হেরে যেতে চাই। আমার সঙ্গে আর দেখা হবে না। আমি এখন কাশী যাব, তারপর কোথায় যাব জানি না।

চলে গেলেন পিসিমা।

এবাড়ির অন্তরে যেন এক ভয়ংকর পরাভবের অপমান রেখে দিয়ে পিসিমা সরে পড়লেন। বিস্মিত ও আতঙ্কিত হয়ে শুধু সহ্য করবার চেষ্টা করেন উপেন ও চারুবালা। এ কি কাণ্ড? কোন্ নিয়ম? রমাকে পছন্দ না ক'রে, এ কোন্ প্রেমের চক্ষু? শিক্ষিত উচ্চবংশীয় অধীর শিক্ষা দেখলো না, বংশও দেখলো না? রূপও দেখলো না? তবে দেখলো কি?

প্রথমে অধীরের কথা আলোচনা করেন। অধীরের উপর শুধু অভিমানের মত একটা অভিযোগ ব্যথা দেয় চারুবালাকে। কিন্তু পরক্ষণেই বুঝতে পারেন, অধীরের দোষ নয়। দোষ যার, অলক্ষ্যে দংশন দান ক'রে এই বাড়ির এতদিনের স্নেহের শোধ দিল যে সাপিনী, সে-ই মনের উল্লাস লুকিয়ে ঐ ঘরে বসে রয়েছে। পরের মেয়ে, একটা অজাতির মেয়ে এইভাবে এতদিনে কৃতজ্ঞতার শোধ দিল। আড়াল থেকে ছলনার জোরে একটা ভাল ছেলের মনকে

উদ্‌ভ্রান্ত করেছে। রমা পারবে কেন ঐ সাপিনীর সঙ্গে প্রতিযোগিতায়? বড় জাত আর ছোট জাতের পার্থক্য এই।

কি আশ্চর্য! বলতে বলতে উপেন ছটফট করেন। যেন এই সর্বনাশটুকু করবার জন্যই ধীর স্থির শান্ত অথচ হীন একটা হিংসা একটা বাচ্চা মেয়ের মূর্তি ধরে এই পরিবারের বুকের কাছে দেখা দিয়েছিল। বাইশ বছর ধরে বড় হয়ে, এতদিনে তৃপ্ত হয়েছে এই হিংসা। তাদের নিজের মেয়েকে পৃথিবীর কাছে ছোট ক'রে দিয়ে পালিয়ে যাচ্ছে সেই হিংসাটা।

--মেয়ের মত নয়। সাপের মত। চিৎকার করে ওঠেন চারুবালা।

--ভুল হয়েছে। চেঁচিয়ে ওঠেন উপেন। তারপরেই নিজেকে সংযত করে বলেন--যাক, আর দেরী করা উচিত নয়। অম্বিকে জানিয়ে দাও, জিজ্ঞাসা ক'রে নাও, তারপর নিঃশব্দে বিদায় ক'রে দাও। আমাদের আর চিৎকার ক'রে লাভ কি?

কিন্তু চিৎকার ক'রে ওঠেন চারুবালা। কিন্তু আমাকে বাদ দাও। মেয়েকে চেলির জোড়ে সাজিয়ে দিয়ে আমি উৎসব করতে পারবো না। আমার হাতে মঙ্গল-ঘট সাজানো চলবে না। আমি উলু দিতে পারবো না, আমি আশীর্বাদ করতে পারব না। আমি ফিরে এসে যেন দেখতে পাই, তুমি এই সাপের মত মেয়েকে বিদায় ক'রে দিয়েছো।

ঘর থেকে ছুটে বের হলেন চারুবালা। কিন্তু অম্বি শুনতে পেয়েছে আম্মির আক্ষেপের কঠোর ভাষাগুলি। শুনে চমকে উঠেছে।

ছুটে আসে অম্বি। এবং চারুবালাকে ছুটে যেতে দেখেই বাধা দিয়ে ডাকে অম্বি--আম্মি।

চুপ! চুপ! আমি কারও আম্মি নই। সাপের মত তুই, রক্তে বিষ আছে তোর।

ছুটে যান চারুবালা। অম্বি আর্তনাদ ক'রে পিছু পিছু ছুটে যায়--আম্মি। আম্মি।

কিন্তু সর্বনেশে এক আঘাতের বেদনায় তীক্ষ্ণ স্বরে অম্বির গলা যেন হঠাৎ ছিঁড়ে যায়। ভাঙা সিঁড়ি থেকে নীচে পড়ে গিয়েছেন চারুবালা। ছুটে আসে রমা আর উপেন আর অধীর।

অচেতন ও দুর্বল অসাড় দেহ নিয়ে বিছানার উপর পড়ে ছিলেন চারুবালা।

অধীরের টেলিফোনের ডাক শুনে ছুটে এসেছেন অধীরের ডাক্তার বন্ধু। মাথার আঘাত পেয়েছেন চারুবালা। ডাক্তার বলেন--রক্ত চাই। 'বি' টাইপ রক্ত।

কিন্তু চাইলেই, এবং টাকা খরচ করতে তৈরি হলেও রক্ত পাওয়ার আশা ছেড়ে দিতে হলো। ডাক্তারের টেলিফোনের জিজ্ঞাসার উত্তরে রক্তব্যাঙ্ক সংক্ষেপে দুঃখ প্রকাশ ক'রে জানিয়ে দেয় স্টক-এ এখন সব টাইপের রক্ত নেই। 'এ' আছে 'এ-বি' আছে, আর 'ও' আছে। 'বি' একেবারেই নেই। চিন্তায় পড়লেন ডাক্তার। চলে গেলেন, এবং ফিরে এলেন রক্ত আহরণ ও সঞ্চার করবার যন্ত্রসম্ভার সঙ্গে নিয়ে।

আর দেরী করলে চলবে না। এই মুহূর্তে রক্ত সঞ্চার করতে হবে চারুবালার দেহে। ডাক্তার ব্যস্ত হয়ে ওঠেন। রক্ত দেবার জন্য উপেন এগিয়ে আসেন। ডাক্তার আপত্তির ভঙ্গীতে বলেন, আপনি বুড়োমানুষ, আর কেউ নেই?

কিন্তু উপেনের অনুরোধে রক্তের নমুনা পরীক্ষা করেই বলে--চলবে না।

রমা এগিয়ে আসে। রমার রক্তের নমুনা পরীক্ষা করে দেখে মন্তব্য করেন--চলবে না। আর কেউ নেই? দেরি করলে চলবে না। কুইক।

অম্বি এগিয়ে আসতেই উপেন চমকে উঠে বাধা দিতে চেষ্টা করেন। কিন্তু অম্বি বাধা মানে না। অম্বির দুই চক্ষুর কঠোর দৃষ্টি দেখে উপেন হঠাৎ কুণ্ঠিতভাবে চোখ ঘুরিয়ে নেন।

অম্বির দেহের উপরেই ডাক্তারের শোণিতগ্রাহী যন্ত্র পিপাসিতের মত মুখ এগিয়ে দেয়। রক্তের নমুনা পরীক্ষা ক'রে খুশী হয়ে ওঠে ডাক্তারের চক্ষু। মিল, মিল পাওয়া গিয়েছে। এই তো, সুন্দর 'বি' টাইপ রক্ত। অম্বির রক্তের কণিকা চারুবালারই রক্তের কণিকার একই মায়ার উত্তাপ দিয়ে গড়া।

অম্বির মুখের দিকে তাকিয়ে ডাক্তার বলেন--সুন্দর মিলে গেছে। চলবে। কিন্তু আপনার শরীরও যে দুর্বল মনে হচ্ছে। অনেকখানি রক্ত টানতে হবে ভয় করছে না তো?

অম্বি বলে--আপনি আর একটুও দেরি করবেন না ডাক্তারবাবু!

কি আশ্চর্য, অম্বির সারা মুখে কি-যেন এক পরম তৃপ্তির আনন্দ উদ্ভাসিত হয়ে উঠেছে।

অম্বির দেহ থেকে রক্তধারা আহরণ করে ডাক্তার। তারপর অন্য ঘরে গিয়ে সংজ্ঞাহীন চারুবালার দেহে রক্ত সঞ্চার করেন! সমাপ্ত হয় ডাক্তারের কাজ।

যাবার সময় খুশী হয়ে বলে যান ডাক্তার। আর আশঙ্কা করবার কিছু নেই।

ধীরে ধীরে চেতনা লাভ করেন চারুবালা। উপেন বলেন--এ কি রকম ব্যাপার হলো? এ কেমন রক্তের মিল?

অধীর--আপনি কি আশ্চর্য হয়েছেন?

উপেন--হ্যাঁ, আমার সঙ্গে মিললো না, রমার সঙ্গে মিললো না, মিললো গিয়ে...।

অধীর মৃদু হাসি হাসে।--আপনি কি মনে করেন, রক্তের মধ্যেও জাত আছে।

চারুবালা হঠাৎ চোখ মেলে তাকান--কি বলছো তোমরা?

অধীর বলে--আচ্ছা, আমি এবার আসি।

আস্তে আস্তে হেঁটে ঘর ছেড়ে বাইরে চলে যায় অধীর।

চারুবালা--কি কথা বলছিল অধীর?

উপেন বলেন--অধীর নয়, আমিই বলছিলাম। আবার একটা অপমান সইতে হলো চারু।

--কি? কে অপমান করলো?

--অম্বি। অম্বির রক্তের মধ্যে ডাক্তার তোমার রক্তের মিল খুঁজে পেয়েছে।

--কি? অম্বি রক্ত দিয়েছে? উত্তেজিত হয়ে উঠে বসতে চেষ্টা করেন চারুবালা।

উপেন--হ্যাঁ।

চারু--কেন?

উপেন--কেন জানি না। জানে অম্বি, জানেন তোমার ভগবান, জানে এই সংসারের যত অদ্ভুত অনাসৃষ্টির নিয়মকানুন। শুধু তুমি জান না, আর আমি জানি না।

অবসন্নের মত আবার বিছানায় লুটিয়ে পড়েন চারুবালা। চারুবালার চোখ ছলছল করে।

উপেন বলেন--হার হলো, সব দিক দিয়ে হার হলো চারু। অম্বি দেনা শোধ ক'রে দিল, আর ওকে বলবার কিছু নেই, ওর কথা ভুলে যাও।

চারুবালা বলেন--হ্যাঁ, ভুলেই যেতে চাই।

যেন নরম হয়ে আসছে চারুবালার মনের কঠোর বিক্ষোভগুলি। চারুবালা ভাঙা-ভাঙা স্বরে বলতে থাকেন--দোষ মেয়েটার নয়, দোষ আমাদের ভাগ্যের। এমনই হয়ে থাকে। দয়া ক'রে আমাকে বাঁচিয়েছে অম্বি, ওর ওপর রাগ করবার অধিকারও রইল না।

হঠাৎ প্রশ্ন করেন চারুবালা--অম্বি কোথায়?

--ঐ ঘরে। ডাকবো?

--না। তুমি জিজ্ঞাসা করে এস।

--কি?

--আর কি চায় অম্বি? আমাদের জন্য করবার আর কোন শখ যদি থাকে মনে বলে ফেলুক এখনি।

উপেন চুপ ক'রে দাঁড়িয়ে থাকেন।--দেখ, আর কোন কথা বলাই উচিত নয়। শুধু যেটুকু কর্তব্য আছে, তাই কর।

চারু--জিজ্ঞাসা করে এস, কবে বিদায় নিতে চায়। তারপর অধীরকে জানিয়ে দাও।

যাবার আগে অম্বির বিছানার কাছেই এসে একবার দাঁড়ায় অধীর। অবসন্নভাবে যেন একটা তন্দ্রা চোখে নিয়ে শুয়ে আছে অম্বি। অম্বিকে প্রশ্ন করে অধীর--কি ব্যাপার?

অম্বি--আমার নিঃশ্বাসে বিষ আছে অধীরবাবু, আমি বিশ্বাস করি। আর আমার সবচেয়ে বড় অপরাধ কি জানেন, আমি এখনও বেঁচে আছি।

অধীর--কথার অর্থ?

অম্বি--আমিই আম্মির এই কষ্টের কারণ, আপনি পিসিমাকে বৃথাই পাঠিয়েছেন, আমি বিয়ে করবো না।

অধীর--তাহলে আমাকে তোমার আর বলবার কিছু নেই?

অম্বি--আছে।

অধীর--বল।

অম্বি--আমাকে ঘেন্না ক'রে চলে যান, আর আপনি সুখী হোন।

অধীর--চলে যাচ্ছি, কিন্তু দুঃখ এই যে, তোমাকে ঘেন্না করে যেতে পারলাম না। আমি তোমাকে ভালবেসে ভুল করিনি, কিন্তু তুমি আমাকে ভালবেসে ভুল করেছো।

অম্বি--হ্যাঁ, ভুল ক'রে ভালবেসেছি অধীরবাবু, বুঝতে পারিনি।

অধীর--হাসে।--তুমি নিশ্চিন্ত হও অম্বি, দুঃখ করো না, তোমার সেই ভুলের কথা ভেবেই আমি সুখী হতে পারব। এ ছাড়া সুখী হবার আর কোন পথ নেই।

অম্বি দুহাতে চোখ ঢাকা দিয়ে বলে--ভুলে যাও।

উত্তর না পেয়ে আরও ব্যাকুল হয়ে অম্বি বলতে থাকে।--তুমি সুখী হবে, রমাকে বিয়ে কর। আমার কথা রাখ।

অম্বির চিঠিকে দুমড়ে মুচড়ে অম্বির বিছানার উপর ফেলে দেয় অধীর।--এই অনুরোধ ক'রে বৃথা আমাকে অপমান করো না অম্বি। রমা বেচারাকে ঠকাবার পরামর্শ আমাকে দিও না। তার চেয়ে ভাল, আমিই জীবনে ঠকে যাই।

চলে যায় অধীর। কিন্তু অম্বি বুঝতে পারে না যে অধীর চলে গিয়েছে। অম্বি বলে--কিন্তু আমাকে ক্ষমা করে যাও। আপ্পি আর আম্মির মুখের হাসি নষ্ট করতে পারবো না আমার এই দুর্বলতা ক্ষমা কর।

দরজা পর্যন্ত এসেই থমকে দাঁড়ান এবং শুনে চমকে ওঠেন উপেন। এ কি? কার সাথে কথা বলছে অম্বি।

শুনতে থাকেন উপেন, অধীরের পায়ের শব্দ হনহন ক'রে বাইরে বারান্দার উপর দিয়ে যেন ছুটে চলে যাচ্ছে।

বাইরের অন্ধকার থেকে একটা দমকা বাতাস ঘরে এসে ঢোকে। ফরফর করে দুমড়ানো একটা চিঠি ঘরের ভিতর থেকে উড়ে এসে উপেনের পায়ের কাছে লুটিয়ে পড়ে।

চমকে ওঠেন উপেন। চিঠি পড়েন উপেন। চিঠির ভাষা বলেছে--তুমি ভুল করো না, রমাকে বিয়ে কর, তাহলেই আমি সুখী হবো।

পড়েই বিস্ময়ের অপলক চক্ষু নিয়ে তাকিয়ে থাকেন এবং পরমুহূর্তে ঘর ছেড়ে চলে গিয়ে উপেন চেঁচিয়ে ওঠেন--হেরেছি চারু, সত্যিই হেরে গিয়েছি। অম্বির কাছে আমাদের জীবনের সব ভুলের অহংকার হার মেনেছে।

চিঠি পড়েন, উঠে বসেন এবং চোখ বন্ধ করেন চারুবালা।

উপেন বিচলিত হয়ে বলে--বল চারু, একি মেয়ের মত একটা প্রাণের কথা, না মেয়ের চেয়েও...।

চারুবালা--দেখ এখন, স্বীকার কর, যাকে মেয়ে বলে মানতে ভয় করেছিলে, সে-ই

তোমার মেয়ের চেয়েও...।

উপেন ব্যাকুলভাবে বলতে থাকেন--হার মেনেছি চারু। মানতেও বড় আনন্দ হচ্ছে, অ্িঃ. আমাদের ফাঁকি ধরিয়ে দিয়েছে। অম্বি! অম্বি!

উপেন ছটফট করতে করতে অম্বির ঘরের দরজার কাছে এসে দাঁড়ান, তারপর ডাক দেন--আয়। একবার কোনোমতে কষ্ট ক'রে তোর আম্মির কাছে আয় অম্বি।

অপরাধিনীর মতো ধীরে ধীরে এগিয়ে এসে চারুবালার বিছানার কাছে দাঁড়ায় অম্বি! চারুবালার চোখ দুটো ঝকঝক করেছে। অপলক চোখে অম্বির মুখের দিকে কিছুক্ষণ তাকিয়ে থাকেন। তার পরেই হঠাৎ, জলে ভেজা রোদের মত এক ঝলক স্নিগ্ধ হাসির আভা ফুটে উঠে চারুবালার চোখ-মুখ জুড়ে যেন থমথম করতে থাকে। চারু বলেন--অধীর তোকে বিয়ে করতে চায়? তুই রাজী আছিস তো?

অম্বি বলে--না।

--কেন?

--আমি বিয়ে করতে চাই না।

--কেন?

--রমার বিয়ে হোক্।

--কিন্তু তোরও তো বিয়ে হওয়া চাই।

--না চাই না। আমি যে তোমাদের...।

--বল, চুপ করে রইলি কেন? বল, তুই আমাদের কে?

কেঁদে ফেলে অম্বি--আমি তোমাদের মেয়ের মত, চিরকাল তোমাদের কাছেই থাকতে চাই। আমি চলে গেলে তোমাদের দেখবে কে বল?

বেদনাভরা লজ্জার আঘাতে আহত হয়ে চমকে ওঠেন চারুবালা ও উপেন।

উপেন বলেন--আমাদের অনেক ভুল হয়েছে অম্বি, কিন্তু তুইও এখন ভুল করছিস। বিয়ে তোকে করতেই হবে, এবং অধীরের সঙ্গেই হবে।

--কেন আপ্পি?

উপেন--কেন আবার কি? আমরা হাসতে চাই, আবার কাঁদতেও চাই! তোকে সুখী করতে চাই, আবার তোকে ছেড়ে দেবার দুঃখে কষ্ট পেতেও চাই। তুই তো বুঝবি না, এ কেমন দুঃখ। তুই যে আমাদেরই...।

আপ্পি! চেঁচিয়ে ওঠে অম্বি। উপেনের মুখের দিকে জলভরা দুই চক্ষুর দৃষ্টি নিয়ে যেন বিদ্রোহিনীর ভঙ্গী করে দাঁড়িয়ে থাকে অম্বি। যেন শেষ বোঝাপড়ার জন্য মরিয়া হয়ে উঠেছে অম্বির সমস্ত অন্তর। উপেনের মুখের ঐ ভাষাকে সহ্য হয় না। হাত দিয়ে উপেনের মুখ চেপে ধরে অম্বি--বলো না আপ্পি, আর ওকথা বলো না। সহ্য করতে পারবো না।

চারুবালা--শোন অম্বি।

উপেন--আরে, তুই যে আমাদেরই মেয়ে।

শুনে শিউরে ওঠে, তারপরেই যেন স্তব্ধ হয়ে উপেনের মুখের দিকে অপলক চোখে তাকিয়ে থাকে অম্বি। তারপরেই মেঝেতে লুটিয়ে পড়ে চারুবালার পিঠের উপর মুখ লুকোয় অম্বি, গুনগুন ক'রে কাঁদতে থাকে। সারা জীবন উৎকর্ণ হয়ে ছিল অম্বির প্রাণ যে সত্যের ঘোষণা শোনবার জন্য, এতদিনে এই অদ্ভুত এক লগ্নে সেই সত্যের ধ্বনি শুনতে পেল অম্বি। মেয়ের মত নয়, আমাদেরই মেয়ে। আঃ সাবা জীবনের একটা অভিমানের জ্বালা জুড়িয়ে গেল।

চারুবালা অনুযোগ করেন--ছিঃ, এ কি করছিস অম্বি? সব মেয়েরই বিয়ে হয়, বাপ-মাকে ছেড়ে থাকতেও হয়।

অকস্মাৎ রমা বিস্মিত চক্ষু নিয়ে উপস্থিত হয়ে প্রশ্ন করে—একি? অম্বি কাঁদছে কেন?

চারুবালা হাসেন--বিয়ের কথা শুনে কাঁদছে।

রমা আশ্চর্য হয়--বিয়ে? কার বিয়ে?

চারু—অম্বির।

রমা—কার সঙ্গে?

চারু—অধীরের সঙ্গে।

ঝক্ ক'রে হেসে ওঠে রমার কৌতুকদীপ্ত দুই চক্ষু। রমা বলল—তোমরা বিশ্বাস করছো বুঝি, অম্বি কাঁদছে?

চারুবালা বলেন--চুপ কর তুই।

রমা--আমি বলছি হাসছে, নিশ্চয়ই হাসছে।

এগিয়ে এসে জোর করে অম্বির মুখ তুলে ধরে রমা। হ্যাঁ অম্বির চোখ সত্যিই জলভরা ; কিন্তু তারই মধ্যে দেখা যায়, অম্বির দুই ঠোঁটে যেন এক কৃতার্থ জীবনের হাসি সলজ্জ আভাষ দিয়ে ফুটে উঠেছে। যেন একটা শিশুর কচি মুখের হাসি ; যেন বহুদূর হতে ছুটে এসে হাঁপাতে হাঁপাতে বাপ-মার কোলের কাছে লুটিয়ে পড়েছে, আর সেই আনন্দ সইতে না পেরে হেসে উঠেছে।

অম্বির মুখের দিকে বড় বড় চোখ করে তাকিয়ে রমা হাসে—আমি আগেই জানতাম।

# ভিলা মাধবী

বাড়িটার নাম ভিলা মাধবী। ছোট্ট একটি পাহাড়ী টিলার উপর বাংলো ধাঁচের এই বাড়িটার চওড়া বারান্দার সামনেই আড়াআড়ি একটি সারিতে অনেকগুলি ইউকালিপটাস। গাছের সাদা-সাদা ধড় যেমন নিরেট, তেমনই নিখুঁত ও সোজা তাদের খাড়াই চেহারা। কোনদিন কোন ঝড়ের আঘাতে যদি গাছগুলির মাথা ভেঙে পড়ে যায়, তবে মনে হবে, সাদা-সাদা নিরেট থামের ধড় দাঁড়িয়ে আছে। আর ভিলা মাধবীর এই বাংলো ধাঁচের চেহারাকেও বোধহয় ছোট একটা পার্থেননের ধ্বংস বলে মনে হবে।

ভিলা মাধবীর ফটকের কাছে সড়কের পাশে একটি সাইনপোস্টের লেখা জানিয়ে দেয়—হাজারিবাগ টাউন, টু মাইলস্। কিন্তু টাউনের প্রায় সকলেই জানে যে, এই ভিলা মাধবী হলো সেনসাহেবের বাড়ি।

সেনসাহেবের নাম যে সুজীবন সেন, এটা অবশ্য টাউনের সকলেই জানে না। কিন্তু আদিত্যবাবু আর জ্ঞানবাবু যাঁরা দু'জন একদিন এলাহাবাদের ছাত্র ছিলেন, তাঁরা জানেন, এলাহাবাদের বিখ্যাত ডাক্তার পি সেনের ছেলে সেই সুজীবন সেন অনেক শখ করে আর পয়সা খরচ করে প্রায় পাঁচ বছর হলো এই বাড়িটা তৈরি করিয়েছে আর নাম দিয়েছে ঃ ভিলা মাধবী।

ভিলা মাধবীর ফটকের আর্চের জাফরিগুলিকে জড়িয়ে ধরে যে লতার ভার সবুজ হয়ে দুলছে, সেটা আইভিলতা ; মাধবীলতা নয়। ভিলা মাধবীর এত বড় লন আর হাতার কোথাও কোন মাধবীলতা নেই। তবু নামটা ভিলা মাধবী হলো কেন?

এটা অবশ্য টাউনের কেউই জানে না। জানেন শুধু মিসেস চৌধুরী, যিনি এক বুড়ী মেমসাহেবের কারবারের পার্টনার হয়ে টাউনের বাইরের এই চমৎকার হোটেলটিকে দশ বছর ধরে চালিয়ে যাচ্ছেন ; হোটেল সিংহানি। জায়গাটার গেঁয়ো নাম সিংহানি। ভিলা মাধবীর ফটক থেকে সড়ক ধরে মাত্র দশ মিনিট হেঁটে এগিয়ে গেলেই হোটেল সিংহানিকে দেখতে পাওয়া যায়, জানালার আর দরজার যত ময়ূরকণ্ঠি রঙের পর্দা ফুরফুর করে উড়ছে।

হোটেল সিংহানির ওই মিসেস চৌধুরী জানেন, সুজীবন সেন তার স্ত্রী মাধবীর নামটিকেই ভালবেসে আর পছন্দ করে বাড়িরও নাম রেখেছে মাধবী। মাধবী যে মিসেস চৌধুরীর জেঠতুতো দিদির মেয়ে। আর, সুজীবন সেনের স্ত্রী মাধবীর কাছে এই মিসেস চৌধুরী আজও শুধু রেবা মাসিমা। বিধবা রেবা মাসিমার দুই ছেলে, গণেশদা আর কার্তিকদা, দু'জনেই এখন লণ্ডনে থাকে। আর, চিরকাল সেখানেই থাকবে বলে মনে হয়।

টাউনের লোক জানে, সেনসাহেব হলেন একজন কৃতী জিওলজিস্ট। আগে জিওলজির সার্ভেতে কাজ করতেন। তারপর কিছুদিন উড়িষ্যার এক দেশী স্টেটের খনিজ সন্ধানের ভার নিয়েছিলেন। কিন্তু কোথাও বেশিদিন টিকে থাকতে পারেননি সেনসাহেব। কিন্তু তাঁর কাজের সুনাম আছে। তাই এখনও মাঝে-মাঝে ডাক আসে। ঝরিয়ার মাইন্স্ বোর্ড পরামর্শ নেবার জন্যে ডাকাডাকি করে। কোডারমা'র অভ্রখনির মালিকেরা প্রায়ই আসা-যাওয়া করেন। তাই সেনসাহেব এখনও মাঝে-মাঝে ঘোরাফেরা করেন। কোথাও গিয়ে একটু সার্ভে করে দিয়ে ফিরে আসেন ; কোথাও বা কিছুদিনের জন্য খনির কাজ তদারক করেন। পরামর্শ তো প্রায়ই দিয়ে থাকেন। এর জন্য যে-পরিমাণের ফী পান সেনসাহেব, সেটাও যেমন-তেমন নয়। এক হাজার টাকার কমে কোন কথাই বলতে রাজী হবেন না সেনসাহেব। এই সেনসাহেবই জানকীলাল যমুনাদাসকে অ্যাসবেস্টস আর সোপস্টোনের খোঁজ দিয়েছিলেন।

কিন্তু এটাও টাউনের অনেকের জানা আছে, বিশেষ করে আদিত্যবাবু আর জ্ঞানবাবু

জানেন, সেনসাহেবের জীবনের এটুকু আর্থিক রোজগার না থাকলেও বিশেষ কোন অসুবিধা হতো না। ডাক্তার পি সেন অনেক সম্পত্তি রেখে গিয়েছেন। শুধু এলাহাবাদের নয় ; কলকাতাতে আর পুরীর সমুদ্রের ধারে, সব মিলিয়ে তেরটি বাড়ির ভাড়া থেকে যে আয় হয়, তার উপর নির্ভর করে সেনসাহেব অনায়াসে সারাজীবন শুধু শিকার করে আর হুইস্কি খেয়ে পার করে দিতে পারবেন ; টাকার কোন অভাব হবে না।

এই খবরটা কিন্তু টাউনের প্রায় সকলেই জানে, সেনসাহেব একটু বেশি ড্রিঙ্ক করেন আর শিকারের শখে বড় বেশি পয়সা খরচা করেন। এত গুণী ও কৃতী জিওলজিস্ট হয়েও কোথাও যে একজন স্থায়ী অফিসার হয়ে টিকে থাকতে পারলেন না, তার আসল কারণ বোধহয় সেনসাহেবের ওই দুটি অভ্যাসের বাড়াবাড়ি। জ্বর হয়েছে ; টেম্পারেচার একশো একেরও বেশি ; ডাক্তার বলেছেন এক পা-ও নড়বেন না, ঘরের ভিতরে চুপটি করে শুয়ে পড়ে থাকুন ; কিন্তু ডাক্তারের উপদেশে কোন ফল হয়নি। বিকেল হতেই গ্যারেজ থেকে নিজেই গাড়ি বের করে, একগাদা বুলেট আর কার্তুজ আর চারশো বোরের কর্ডাইট রাইফেলটি সঙ্গে নিয়ে শিকারে বের হয়ে গিয়েছেন। এ-খবরও টাউনের অনেকেই জানে।

বছর চল্লিশ বয়স হবে, সেনসাহেব মানুষটিকে টাউনের অনেকেই বেশ পছন্দ করে। সাজে পোশাকে একেবারে খাঁটি সাহেবী স্টাইলের মানুষ ; হাতে সব সময়ই একটি পাইপ ধরে আছেন, আর চোখে ও মুখে সব সময়েই বেশ মিষ্টি একটি হাসি লেগে আছে। লোকজনের সঙ্গে ব্যবহারও খুব ভাল। হাটের দিনে সড়কে দাঁড়িয়ে গাঁয়ের বুড়োর কাছ থেকে কুমড়ো কিনে নিয়েই বুড়োকে হাসিমুখে ধন্যবাদ জানান--থ্যাঙ্ক ইউ। টাউন ক্লাবের ছেলেরা স্পোর্টসের জন্য চাঁদা চাইতে গেলেই সঙ্গে সঙ্গে পঁচিশ টাকা চাঁদা দিয়ে দিয়েছেন। আর বেশ হাসিমুখেই ছেলেদের হাতের কাছে সিগারেটের ডিবে এগিয়ে দিয়েছেন। ছেলেরা অবশ্য লজ্জিতভাবে হেসেছে--সিগারেট খাই না। সেনসাহেব বলেছেন--তা হলে চা খেয়ে যাও।

টাউনের কারও সঙ্গে সেনসাহেবের মেলামেশা নেই ; কিন্তু সেজন্য সেনসাহেবের নামে কোন নিন্দের কথা কারও মুখে শোনা যায় না। সেনসাহেব একটু অদ্ভুত মানুষ, কিন্তু বেশ ভাল মানুষ।

সেনসাহেবের এই পরিচয় ছাড়া টাউনের মানুষ আর শুধু এইটুকু জানে যে, সেনসাহেবের স্ত্রী আছেন আর একটি মেয়ে আছে। সেনসাহেবের স্ত্রী একজন সত্যিকারের সুন্দরী ; আর ছোট্ট মেয়েটিরও কী চমৎকার ফুটফুটে চেহারা।

ভিলা মাধবীর গেটের কাছে দাঁড়িয়ে ধানক্ষেতের আর রোগা-রোগা খেজুর গাছের ভিড়ের ওপারে সেন্ট কলাম্বাস কলেজের রেনেসাঁ স্টাইলের বাড়িটাকে দেখা যায়। কলেজের সায়েন্সের ছাত্রেরা মাঝে-মাঝে অদ্ভুত একটা কৌতূহল নিয়ে ভিলা মাধবীর কাছে এসে দাঁড়িয়ে থাকে। ওরা সেনসাহেবের মিউজিয়াম দেখতে চায়। আসল কথা হলো, ওরা এই অদ্ভুত মানুষটিকেই একটু কাছে থেকে দেখতে চায়। সেই সঙ্গে দেখে যায়, হাজার রকমের পাথর নুড়ি আর খনিজের নমুনা হাজার রকমের চেহারা নিয়ে একটি ঘরের কাঠের গ্যালারিতে, কাঁচের আলমারিতে আর মেহগনির টেবিলে সাজানো রয়েছে।

অনেকদিন পরে আজ আবার একদল ছাত্র সেনসাহেবের মিউজিয়াম দেখতে এসেছে। সেনসাহেব নিজেই বেশ খুশি হয়ে আর হেসে-হেসে ছেলেদের হাতে আতসী কাঁচ ধরিয়ে দিয়েছেন--দেখ, বেশ ভাল করে দেখে নাও। এসব খুবই অদ্ভুত জিনিস। ভেরি ভেরি ইন্টারেস্টিং, চার্মিং অ্যাণ্ড রোমান্টিক।

কত রকমের সিলিকা, স্লেট আর কেওলিন। ঝকঝকে অভ্র আর কালচে ম্যাঙ্গানিজ পাথর। সেনসাহেব নিজেও বলে দেন, এদিকের এগুলি হলো যত ফেরাস আর অ্যালুমিনাস

ল্যাটারাইট। পাথরের আকার-প্রকার দেখে ছাত্র ছেলেরা কিছু বুঝুক আর না বুঝুক, কিন্তু সেনসাহেবকে বেশ বুঝতে পারে। সত্যিই বেশ ইন্টারেস্টিং আর চার্মিং মানুষটি। আর রোমান্টিক তো নিশ্চয়ই। তা না হলে এমন চমৎকার এক রূপসী নারীর এত বড় একটা ছবিকে এই মিউজিয়াম ঘরের মাঝদেয়ালে টাঙিয়ে রাখবেন কেন?

ছাত্রদের মধ্যে কেউ কেউ সাহস করে একটা প্রশ্ন করেই ফেলে--আপনি এই লাইনে কেমন করে এলেন স্যার।

হেসে ফেলেন সেনসাহেব, সুজীবন সেন।—শখ করে। ছেলেবেলা থেকেই শখ ছিল জিওলজি শিখবো, আর পাথরের রোমান্স দেখবো।

--কেন শখ হলো স্যার?....

সুজীবন সেন দাঁত দিয়ে পাইপ চেপে ধরে আবার হাসেন,--বিখ্যাত জিওলজিস্ট রায় বাহাদুর পি এন দত্ত ছিলেন আমার ঠাকুরদার বন্ধু। তাঁর নাম নিশ্চয় শুনেছ?

--না।

--তিনি বরাকর নদীর কিনারাতে কাঁকরের স্তর থেকে জুরাসিক কালের জানোয়ারের ফসিল বের করেছিলেন। দত্তদাদুর কাছে সেই যে পাথরের গল্প শুনলাম, সেই গল্পই মনে শখ ধরিয়ে দিল। হ্যাঁ...বুঝতে পারছো, চিনতে পারছো, এগুলি কী?

--না।

--এগুলি খুব দামী পাথরের ছোট ছোট ক্রিস্টাল ; বাংলা ভাষায় বলে রত্নপাথর। দেখতে খুব সুন্দর, নয় কি?

--হ্যাঁ স্যার।

--কিন্তু কেন সুন্দর বলতে পার?

--না স্যার।

--ওর মধ্যে ইমপিওরিটি আছে ; তার মানে ময়লা আছে ; ভেজাল আছে ; তার মানে অন্য একটা ধাতু ঢুকে পড়েছে। এই ইমপিওরিটি আছে বলেই সামান্য পাথর এত সুন্দর রঙিন রত্নপাথর হয়ে গিয়েছে। কেমন? ব্যাপারটা বেশ রোমান্টিক কি না?

--খুব রোমান্টিক। আপনি জিওলজিতে নিশ্চয় ফার্স্ট ক্লাস পেয়েছিলেন স্যার?

--হ্যাঁ।

--মার্কের রেকর্ড ব্রেক করেছিলেন?

--হ্যাঁ। আর চাকরি ছাড়বার রেকর্ডও ব্রেক করেছি। আট বছরে এগারটা চাকরি নিয়েছি আর ছেড়েছি। আচ্ছা, ধন্যবাদ! আমি এখনই বের হব। শুনলাম, চাতরার জঙ্গলে একদল নীলগাই দেখা দিয়েছে।

ড্রাইভার মতিরাম গ্যারেজ থেকে গাড়ি বের করে ফটকের কাছে দাঁড় করিয়ে রাখে। শিকারে যাবার এই ব্যস্ততার মধ্যেও সুজীবন সেন কিন্তু একটা কথা বলে যেতে ভুলে যান না।--আমি যাচ্ছি মাধু। এক একদিন অবশ্য এমনই ব্যস্ত হয়ে পড়েন যে, ঘরের ভিতরে এসে কথাটা বলতে পারেন না। বাইরে লনের কাছে দাঁড়িয়ে আর চেঁচিয়ে কথাটা বলে দিয়েই গাড়িতে উঠে পড়েন।

সুজীবন সেনের স্ত্রী মাধবীলতা সেন একেবারে একটি স্তব্ধ মূর্তির মত ভিতরের একটি ঘরের কোচের উপর বসে খোলা দরজার পাশে কাঁচের টবের মেরি গোলাপের সদ্যফোটা স্তবকটার দিকে শুধু তাকিয়ে থাকেন। গাড়ির শব্দ যখন আর শোনা যায় না, তখন ঘরের বাইরে এসে ডাক দেন মাধবীলতা--স্টিফান।

--জী হুজুর। সাড়া দিয়ে এগিয়ে আসে খানসামা স্টিফান।

--সাহেব আজ কি কি চীজ সঙ্গে নিয়ে গেল?

—একটা শেরি আর একটা হুইস্কি।

—ঠিক আছে ; যাও।

সুজীবন সেনের স্ত্রী, সেনসাহেবের দশ বছরের ঘরোয়া জীবনের সঙ্গিনী মাধবীলতা সেন আবার ঘরের ভিতরে গিয়ে কোচের উপর চুপ করে বসে থাকেন।

সন্ধ্যা হয় যখন, ভিলা মাধবীর ঘরে-ঘরে আর বারান্দায় আলো ঝলমল করে, তখন আয়ার হাত ধরে বাইরে থেকে বেড়িয়ে বাড়ি ফিরে আসে আট বছর বয়েসের রঞ্জু, সুজীবন সেনের মেয়ে রঞ্জিতা সেন ; মুখটা সদ্যফোটা মেরি গোলাপেরই মত একটা সুন্দর ফুল্লতা।

রাতের খাবার খেয়েই ঘুমিয়ে পড়ে রঞ্জু। মাধবীলতা সেন পিয়ানোতে হাত দিয়ে ঘুমপাড়ানী সুর বাজিয়ে একটা ঘন্টা সময়ও পার করে দেন। কিন্তু তার পরেই যেন ক্লান্ত হয়ে পড়েন।

এলাহাবাদের অ্যাডভোকেট চারু রায়ের মেয়ে মাধবীলতা তখন টেবিলের কাছে এগিয়ে গিয়ে আর, কাগজ টেনে নিয়ে চিঠি লিখতে বসেন।—তোমাদের আশার কোন মানে হয় না, মা। শোধরাবার কোন লক্ষণ দেখছি না। আগে কোনদিনও একথা মনে হয়নি যে, জিওলজিস্ট মানে পাথরের মানুষ। এখন হাড়ে-হাড়ে বুঝতে পারছি এখান থেকে সরে গিয়ে বাইরে কোথাও গিয়ে কিছুদিন থাকতে পারলে অন্তত একটু হাঁপ ছাড়তে পারতাম।

চাতরার জঙ্গলে নীলগাইয়ের সন্ধান পাননি সুজীবন সেন। জঙ্গলের গাঁয়ের কাছে মাচান করে পুরো দুটি রাত জেগে ফিরে এসেছেন। হ্যাঁ, একেবারে খালি হাতে ফেরেননি। একটা জংলী ময়ূর আর একগাদা তিতির নিয়ে এসেছেন। বোধহয় গাঁয়ের সাঁওতালদের কাছ থেকে কিনেছেন। আর, একটা পাহাড়ী নালার কিনারা থেকে পাথরের একটা চাক্‌লা তুলে নিয়ে এসেছেন। পাথরের ভাঁজের মধ্যে সিঁদুরের মত রঙিন একটা পুরু রেখার দাগ ; সুজীবন সেন বলেন,—বুঝতে পারলে তো মাধু, পাথরটার মধ্যে কী সুন্দর মার্কারির স্ট্রেন লালচে হয়ে রয়েছে?

কিন্তু মাধবীলতার চোখে কোন বিহ্বলতার স্ট্রেন সুন্দর হয়ে ফুটে ওঠে না। বরং, কেমন যেন শুকনো ঝরঝরে একটা দৃষ্টি নিয়ে তাকিয়ে থাকেন। ভদ্রলোকের কাছে জীবন্ত ময়ূর আর তিতির যেন মিথ্যে পদার্থের একটা স্তূপ ; আর এই পাথরের চাক্‌লাটাই জীবন্ত প্রাণী। গাড়ির কেরিয়ারের সঙ্গে বাঁধা পাখিগুলির পালক ধুলোয় ভরে গিয়েছে। কিন্তু পাথরের চাক্‌লাটাকে কত যত্ন করে গাড়ির ভিতরে সীটের গদির উপরে রাখা হয়েছে। অদ্ভুত মানুষই বটে। এমন মানুষ কেমন করে মনে রাখবে যে, এই এক বছরের মধ্যে একদিনের জন্যও তিনি তাঁর স্ত্রীকে আর মেয়েকে সঙ্গে নিয়ে বাইরে একটু বেড়িয়ে আসেননি।

বাড়িতে থাকলেই বা কি? কতদিন নিজের চোখেই তো বেশ স্পষ্ট করে দেখতে পেয়েছেন সুজীবন সেন, বিকেলবেলা লনের চারদিকে একা-একা ঘুরে বেড়াচ্ছে এক নারী, তাঁরই স্ত্রী, যার পঁয়ত্রিশ বছর বয়স, যার জীবনে অনেক আশা এখনও রঙিন হয়েই আছে, যাকে দেখতে পেলে পথের মানুষ এখনও চোখ অপলক করে একটা রূপের বিস্ময় দেখতে থাকে ; তবু তার পাশে পাশে বেড়িয়ে একটা ঘণ্টাও গল্প করবার জন্য ইচ্ছে এই মানুষকে ব্যস্ত করে তোলেনি। শুধু মাধু মাধু বলে হঠাৎ এক-একবার খামকা ডাক দিয়েছেন। বড় জোর কাছে এসে পাঁচ-দশ মিনিটের মত দাঁড়িয়েছেন। তারপরেই উসখুস করেছেন। তখুনি ঘরের ভিতরে গিয়ে আলমারি খুলে শেরির বোতল আর গেলাস বের করেছেন।

চাতরার জঙ্গল থেকে শিকার করে ফেরা আর দু'রাত জাগা সুজীবন সেনের মূর্তিটাকে বেশ খুঁটিয়ে খুঁটিয়ে দেখতে থাকেন মাধবীলতা। সুজীবনের বাঁ চোখের ভুরুর কাছে একটা ক্ষত লালচে হয়ে রয়েছে. হাত-ঘড়িটার কাঁচের অর্ধেকটা নেই।

সরে যান মাধবীলতা। ড্রাইভার মতিরামকে ডেকে জিজ্ঞেস করেন—কি হয়েছিল?

মতিরাম--সাহেব মাচান থেকে পড়ে গিয়েছিলেন।

--কেন?

--একটু বেশি খেয়েছিলেন।

--ঠিক আছে, যাও।

মাঝ রাতে যখন একটা সোফার উপরে সুজীবন সেনের নেশার শরীরটা অলস জড়তার মত এলিয়ে পড়ে থাকে, তখন মাধবীলতা বিছানা থেকে উঠে এসে সুজীবন সেনের কাছে কিছুক্ষণ দাঁড়িয়ে থাকেন।

চোখ বন্ধ করে ঘুমিয়ে আছেন সুজীবন সেন। কে জানে এখন কিসের স্বপ্ন দেখছেন। জগতের কোন্ বনের গোপনলোকে রাত্রির অন্ধকারে বেচারা নীলগাই ক্ষিদের জ্বালায় কচি শালের পাতা খেয়ে খেয়ে ঘুরে বেড়াচ্ছে, তারই বুকে গুলি মারবার জন্য এই অদ্ভুত ভদ্রলোকের আত্মাটা এখনও বোধহয় এই ঘুমের মধ্যেও ছটফট করছে।

জঙ্গলের নীলগাইয়ের নাগাল পাননি ভদ্রলোক ; কিন্তু এলাহাবাদের অ্যাডভোকেট চারু রায়ের মেয়ে মাধবীলতার প্রাণের নাগাল তো পেয়েছেন। কাজেই, তার প্রাণটাকে একরকম মেরেই রেখেছেন।

সুজীবন সেনের ঘুমন্ত চোখ দেখতে পায় না, তার মাধবীলতার চোখ দুটো এখন কেমন অদ্ভুত জ্বলছে। মাধবীলতা বোধহয় তার অদৃষ্টের একটা ভয়ানক ঠাট্টার দিকে তাকিয়ে আছেন।

আর দাঁড়িয়ে থাকতে পারলেন না মাধবীলতা। আত্মহত্যার মানুষ যেমন উতলা হয়ে চলন্ত ট্রেনের চাকার উপরে ঝাঁপিয়ে পড়বার জন্যে ছুটে যায়, মাধবীলতাও যেন তেমনই একটা প্রতিজ্ঞার আক্রোশের মত উতলা হয়ে ছুটে গিয়ে পাশের ঘরের টেবিলের দেরাজ ধরে টান দেন। রঙিন নক্সাকরা চামড়ার একটি ব্যাগ বের করেন। ব্যাগটাকে উপুড় করে নাড়া দিতেই ঝুরঝুর করে একগাদা চিঠি ঝরে পড়ে।

মাধবীলতার হাতদুটো ছটফট করতে থাকে। তবে কি, চিঠিগুলিকে ছিঁড়ে ফেলে, একেবারে বাজে কাগজের কুচি করে দিয়ে, বাগানের পাঁচিলের ওপারে কালো অন্ধকার আর ঝড়ো বাতাসের মধ্যে এখনই উড়িয়ে দিতে চান মাধবীলতা?

টেবিলের এই দেরাজটি হলো সুজীবন সেনের জীবনের পাঁচটি বছরের যত অভাবিত প্রাপ্তির মিউজিয়াম। চাইতে হয়নি, চেষ্টা করতে হয়নি, এক তরুণী নারীর ভালবাসার চিঠি বার বার এসে সেদিনের সুজীবন সেনের মনটাকে বিস্ময়ে ভরে দিয়েছিল। অ্যাডভোকেট চারু রায়ের মেয়ে মাধবীলতা রায়েরই চিঠি। বিয়ের আগে তিন বছর আর বিয়ের পরে দু' বছর, সুজীবন সেনের কাছে লেখা মাধবীলতার চিঠির ভাষা যেন সুখী ভালবাসার গানের ভাষা। বিয়ের আগের একটি তারিখের মাধবীলতার একটি চিঠি বলছে, "জানি না তোমার মন কি বলে? কিন্তু আমি জানি, আমি তোমাকে ভালবাসি। ভালবাসতে পার আর না-ই বা পার, বিয়ে করতে রাজি হও বা না হও, আমাকে মিথ্যেবাদী বলে মনে করো না।" বিয়ের পরের একটি তারিখের চিঠি বলছেঃ আমি তো আমার আশার বেশি কিছু পেয়ে গিয়েছি।

একটিও চিঠি হারিয়ে যায়নি ; হারিয়ে যেতে দেননি সুজীবন সেন। মোট একান্নটা চিঠি। দেখলে মনে হবে, চিঠিগুলিকে রত্নপাথরের একান্নটা ক্রিস্টাল মনে করে এই টেবিলের দেরাজের ভিতরে একটি গোপন যাদুঘরের মধ্যে পুষে রাখতে চেয়েছেন জিওলজিস্ট সুজীবন সেন।

কিন্তু ইউনিভার্সিটির পরীক্ষাতে সোনার মেডেল বিজয়িনী, ইতিহাসের ছাত্রী মাধবীলতা আজ বোধহয় এই চিঠিগুলিকে একটা মিথ্যে স্বর্ণযুগের যত প্রশস্তির প্রলাপ বলে মনে করছে। টেবিলের দেরাজের ভিতরে সুজীবন সেনের গোপন যাদুঘরের ভিতরে যেন একগাদা মিথ্যে

শিলালিপি লুকিয়ে রয়েছে।

চুপ করে অনেকক্ষণ বসে থাকেন মাধবীলতা। তারপর, চিঠিগুলিকে আবার ব্যাগের ভিতরে ভরে দিয়ে দেরাজের সেই গোপন নিভৃতেই রেখে দিলেন।

আলো নিবিয়ে দিয়ে নিজের ঘরে যাবার আগে অন্য একটি ঘরের ভিতর উঁকি দিয়ে একবার দেখে নিলেন মাধবীলতা, বিছানাতে শুয়ে আছেন সুজীবন সেন। না, এই পাঁচ বছরের মধ্যে কোনদিনও ওই বিছানার কাছে এগিয়ে যেতে ইচ্ছেই করেনি।

ঘুমন্ত পাথর অবশ্য নিজেই এক-একদিন চমকে জেগে উঠেছে, মাধবীলতার কাছে এসেছে আর হাত ধরেছে। কিন্তু একটুও ভাল লাগেনি মাধবীলতার ; শুধু সহ্য করেছেন এইমাত্র। আজ কিন্তু ভাবতে গা ঘিন-ঘিন করে। যেন আর সহ্য করতে না হয়।

সকালবেলা চায়ের টেবিলের কাছে দাঁড়িয়ে মাধবীলতা বেশ গম্ভীর হয়ে কথা বলেন--আমি এলাহাবাদ যাব।

সুজীবন হাসেন--যেও। কিন্তু কথাটাকে এরকম একটা ভয় দেখানো স্বরে বলছো কেন?

মাধবী--কথা হলো, আমি এখন এলাহাবাদেই বেশ কিছুদিন থাকবো।

--থেক।

--কিন্তু তুমি আবার সপ্তাহে একটা করে টেলিগ্রাম করে উপদ্রব করবে না।

--সেটা আমার অভ্যেস। না করে থাকতে পারবো বলে মনে হয় না।

--না, চলে আসবার জন্যে ওরকম তাড়া দেবে না। আমার বিশ্রী লাগে। বাড়ির মানুষও হাসাহাসি করে।

--তা করুক। আমার যা ভাল লাগে আমি তা করবোই।

সুজীবন সেন অদ্ভুতভাবে হাসতে থাকেন ; আর চায়ের কাপ হাতে নিয়ে মাধবীলতা কাছে এসে দাঁড়িয়ে আরও একটা অদ্ভুত কথা বলেন--এখন এলাহাবাদ গিয়ে বেশ কিছুদিন থাকতে তোমার কি-আর এমন ভাল লাগবে? তার চেয়ে চল না কেন, মাস তিন-চারের মত অনেক দূরে কোথাও বেড়িয়ে আসি।

মাধবী--কোথায়?

সুজীবন--ইওরোপে।

মাধবী--এ-কথা তো পাঁচ বছর ধরে শুনে আসছি। একটা মিথ্যে কথা।

সুজীবন--আঃ, এমন সুন্দর মুখে এত শক্ত কথা শোভা পায় না। সত্যি, বিশ্বাস কর মাধু, সব ব্যবস্থা প্রায় ঠিক হয়েই গিয়েছে।

মাধবীলতার মুখের গম্ভীরতা হঠাৎ চমকে ওঠে।--কথাটা আমাকে আগে বলতে কি বাধা ছিল? আমি কি আপত্তি করতাম?

--না ; হঠাৎ বলে দিয়ে তোমাকে একটু আশ্চর্য করে দেবার ইচ্ছে ছিল তাই বলিনি।

আশ্চর্য হবারই কথা। যে-মানুষ তার অদ্ভুত এক সাধের জীবনের সীমানা পার হয়ে এই পাঁচ-বছরের মধ্যে একবার সিমলা দার্জিলিংও যেতে পারেনি, সে মানুষই বিদেশে বেড়াতে যাবার জন্য তৈরি হয়েছে। জঙ্গলের জন্তু আর পাখি শিকার করবে, পাথর কুড়োবে, ভিলা মাধবীর একটি ঘরের সোফার উপর বসে যখন-তখন গেলাসভর্তি হুইস্কি চুমুক দিয়ে দিয়ে খাবে, আর স্ত্রী মাধবীলতা শুধু একটি রঙিন রূপের মূর্তি হয়ে চোখের সামনে ঘুর-ঘুর করবে ; কী অদ্ভুত একটা জীবন তৈরি করে ফেলেছে এই ভদ্রলোক! হ্যাঁ, রোজ সকালে ঘুম থেকে উঠেই একবার মেয়েটাকে দু'হাত দিয়ে বুকে জড়িয়ে ধরবে আর গালে একটা চুমো খাবে। বাস্, তার পরেই, কে যে স্ত্রী আর কে যে মেয়ে, সেটুকু বোঝবার দেখবার আর জানবার যেন কোন আর দরকার বোধ করেন না এই সুজীবন সেন। সে মানুষেরই মনে স্ত্রীকে আর মেয়েকে নিয়ে ইওরোপ বেড়াবার সাধ হয়েছে।

মাধবীলতা নিশ্চয় একটু বেশি আশ্চর্য হয়েছেন। কিন্তু একটুও খুশি হতে পেরেছেন কি? পারেননি বোধহয় ; তাঁর চোখের দৃষ্টিতে কোন প্রসন্নতার চিহ্ন সুস্মিত হয়ে ফুটে ওঠে না। এ যেন ট্রেন ছেড়ে যাবার পর টিকিট কেনবার ব্যস্ততা। আলো নিবে যাবার পর মুখ দেখবার চেষ্টা। মাধবীলতার মুখের হাসি তো সাত বছর আগেই শুকিয়ে গিয়েছে। আজ হঠাৎ সুজীবন সেনের একটা খেয়ালী কথার ধ্বনি শুনেই সে রিক্ততা সব আক্ষেপ ভুলে গিয়ে হেসে উঠতে পারবে কেন? এক বছর বয়সের রঞ্জুর জন্মদিনের উৎসবে সুজীবন সেনের সঙ্গে সেই যে হেসে কথা বলেছিলেন মাধবীলতা, তারপর আর কোনদিন কখনও হেসে কথা বলতে কিংবা কোন কথা বলে হেসে ফেলতে পেরেছেন বলে মনে পড়ে না।

মাধবীলতা বলেন--এতদিন পরে হঠাৎ বাইরে বেড়াতে যাবার জন্যে ব্যস্ত হয়ে উঠলো কেন?

সুজীবন--ভেবে দেখেছি, আমার একটু পরিবর্তন দরকার।

সুজীবন সেনের মুখে খুবই নতুন একটা কথা বটে ; কিন্তু মাধবীলতার মনে নতুন করে কোন আশার চমক জাগিয়ে তুলতে পারবে এমন কোন কথা নয়। গত পাঁচ বছরের মধ্যে এলাহাবাদের অ্যাডভোকেট চারু রায়ের বাড়ি থেকে সুজীবন সেনের কাছে কম করেও ত্রিশটি চিঠি এসে অনুরোধ আর আবেদন করছে, তোমার এখন একটু পরিবর্তন দরকার, সুজীবন। সিংহানি হোটেলের রেবা মাসিমা নিজেও কতবার এসেছেন ; সুজীবনের সঙ্গে কত মিষ্টি করে কথা বলে অনুরোধ জানিয়েছেন, তোমার একটু পরিবর্তন দরকার সুজীবন। কিন্তু কোন আবেদন আর অনুরোধ সুজীবন সেনের জীবনে পরিবর্তনের বিন্দুমাত্রও চেষ্টা কিংবা ইচ্ছা জাগিয়ে তুলতে পারেনি। সেই মানুষ আজ হঠাৎ বলছে, একটা পরিবর্তন দরকার। ভাল কথা ; কিন্তু নিতান্ত একটা কথা। ওটা কোন অনুতপ্ত জীবনের নতুন ও কঠিন একটা অঙ্গীকারের কথা নয়।

মাধবীলতা শুধু বলেন--এটুকু ভেবে দেখেত এত দেরি না করলেই ভাল ছিল।

সুজীবন হেসে ওঠেন।--ঠিক কথা।

সুজীবন সেনের পরিবর্তন? হ্যাঁ, জাহাজের দুটো-তিনটে দিন সত্যিই স্ত্রীকে আর মেয়েকে সঙ্গে নিয়ে ডেকের উপর ঘুরে-ফিরে অনেক গল্প করেছেন। কিন্তু তারপরেই হাঁপিয়ে উঠেছেন।--নাঃ, এসব কি আমার পোষায়?

মাধবীলতা--কি হলো?

--সমুদ্র দেখতে যে এত বিশ্রী লাগবে, সেটা আগে ধারণা করতে পারিনি।

একদিন বিকেলে হঠাৎ একটা আক্ষেপ করে সেই যে জাহাজের সেলুনবারের ভিতরে গিয়ে ঢুকলেন সুজীবন সেন, বের হয়ে এলেন রাত দশটায়। টলতে টলতে কেবিনে ফিরে এসে দেখলেন, মাধবীলতা আর রঞ্জু দু'জনেই ঘুমিয়ে পড়েছে।

প্রথমে নেপল্‌স্, জাহাজ থেকে নেমেই যেন একটা স্বস্তির আনন্দ পেলেন সুজীবন সেন। যেন সমুদ্র-দেখা যন্ত্রণার গ্রাস থেকে মুক্তি পেয়ে খুশি হয়ে গেল কঠিন পাথুরে জগতের একটি স্থলচর প্রাণ।

নেপল্‌স্ থেকে ট্রেনের যাত্রী হয়ে আর রোমে এসে একটা হোটেলে উঠে, একটা ঘণ্টাও পার না হতেই খুশি হয়ে হেসে ফেললেন সুজীবন সেন।--সত্যিই, বেশ জায়গা মাধু। জিনিস-টিনিস যেমন ভাল তেমনই সস্তা।

মাধবীলতারও বুঝতে দেরি হয়নি, এরই মধ্যে কোন্ বিস্ময়ের স্বাদ পেয়েই এত খুশি হয়ে গিয়েছেন সুজীবন সেন। হোটেলে এসেই একবার বাইরে বের হয়ে গিয়েছিলেন, আর বেশ একটি লালচে তৃপ্তির উচ্ছলতা দিয়ে চোখ-মুখ রঙিন করে নিয়ে আবার হোটেলের ঘরে ফিরে এসেছেন।

সুজীবন সেনের মুখে হাসি আছে, কিন্তু মাধবীলতার মুখে হাসির কোন একটা চিহ্ন নেই। রোম হলে কি হবে? মাধবীলতার প্রাণটা এখানেও এসে যেন হাজারিবাগের জঙ্গলের ছায়ায় ঢাকা পড়ে আছে। সে ছায়াতেও কাঁটা আছে।

সুজীবন সেন অবশ্য একটা পরিবর্তনের কাণ্ড দেখাবার জন্যে মাঝে মাঝে বেশ চেষ্টা করেন ; কিন্তু হাঁপিয়েও পড়েন বোধহয়। পর পর পাঁচটা দিন সুন্দরী রোমনগরীর অনেক পিয়াৎসার অনেক ফোয়ারার কাছে ঘুরে বেড়িয়েছেন সুজীবন সেন। একটা মিউজিয়ামও দেখেছেন। কলোসিয়ামের একটি নিরালাতে দাঁড়িয়ে মাধবীলতার সঙ্গে গল্প করেছেন, দেখে হেসেও ফেলেছেন, রঞ্জুর তাড়া খেয়ে একটা সাদা বিড়াল ছুটে পালিয়ে গিয়ে একেবারে এরিনার ঠিক মাঝখানে লাফিয়ে পড়েছে আর রঞ্জুর দিকে তাকিয়ে মিউ-মিউ করছে।

সুজীবন সেন হাসেন--তোমার হিস্ট্রির কী দশা হয়েছে দেখ।

মাধবীলতা--কি হয়েছে?

সুজীবন--দেখে নাও, সেই খুনে গ্ল্যাডিয়েটর আজ কেমন একটি বিল্লী হয়ে এরিনার মাঝখানে দাঁড়িয়ে মিউ-মিউ করছে।

হাসবার মত একটা কথা বটে ; কিন্তু মাধবীলতার মুখে কোন হাসির ঝলক উথলে ওঠে না।

কাপিটলের মিউজিয়ামের কয়েকটা মূর্তির দিকে তাকাতে গিয়ে সুজীবন সেন বেশ একটু শিউরে উঠে হেসে ফেলেন--ভাল ভাল জাতের পাথরকে কেটে-ছেঁটে নির্লজ্জ করবার কী অদ্ভুত চেষ্টা! চল, হোটেলে ফিরে যাই।

যেখানেই যান না কেন, ক্ষণে ক্ষণে শুধু একটি কথা বার বার বলে মাধবীলতার গম্ভীর মুখটাকে আরও গম্ভীর করে দিয়েছেন সুজীবন--চল, হোটেলে ফিরে যাই। সন্ধ্যে হলে হোটেল থেকে মাঝে মাঝে বের হলেও দূরে যেতে চান না সুজীবন।

এইতো হোটেলের সামনেই বেশ সুন্দর এই রাস্তাটি, ভিয়া নাশিওনাল। এই রাস্তা ধরে সামান্য একটু এগিয়ে গেলেই পিয়াৎসা এসেদ্রা। ফোয়ারার গায়ে রঙিন আলোর ঝিলমিলি খেলছে। মাধবীলতা আর রঞ্জুকে সঙ্গে নিয়ে এসেদ্রার চারদিকে ঘুরে, তারপর ফুটপাতের চাতালের উপর খোলা আকাশের নিচে কফিবারের একটা চেয়ারে বসে কফি খেতেও মন্দ লাগে না। মাধবীলতা শুধু চুপ করে পাশের চেয়ারে বসে থাকেন। আর রঞ্জু শুধু চকোলেট খায়।

পথের ভিড়ের মেয়েরা দেখতে পেয়েই যেন বেশ আশ্চর্য হয়ে চমকে ওঠে, এক রূপসী ভারতীয়া কফিবারের চেয়ারে চুপ করে বসে আছেন। মাধবীলতার শাড়ি-জড়ানো শরীরের শোভা আর ভঙ্গি আরও ভাল করে দেখবার জন্যে মেয়েদের ভীড় আরও কাছে এসে উঁকি-ঝুঁকি দিতে থাকে। কোথা থেকে কোন্ এক কাগজের ফটোগ্রাফার ব্যস্তভাবে এসে আর খুটখাট করে ক্যামেরা ঘুরিয়ে মাধবীলতার ফটো তুলে নিয়ে চলে যায়।

উঠে দাঁড়ান সুজীবন।--চল ; এবার হোটেলে ফিরে যাই।

স্ত্রীকে আর মেয়েকে নিয়ে পৃথিবীর কোন কোলাহলের আর চঞ্চলতার মধ্যে বসে থাকতে বা ছুটোছুটি করতে সুজীবন সেনের বোধহয় একটুও ভাল লাগে না। তাই বাইরে বেড়াতে বের হয়েও হোটেলে ফিরে যাবার জন্য তাঁর প্রাণটা এরকম চল-চল করতে থাকে। একান্তভাবে নিজেরই একটি ছোট্ট নিরালা ঠাঁই, যেখানে তিনি তাঁর শেরির বোতল ও গেলাস নিয়ে বসে থাকবেন ; আর, মাধবীলতা ও রঞ্জু তাঁর চোখের কাছাকাছি কোন বারান্দা বা করিডর, কোন বন বা লতাপাতার ঝোপঝাড়ের কাছে ঘুরে-ফিরে বেড়াবে ; বাস্, এর চেয়ে ভাল ঘরোয়া সুখ আর কিই-বা হতে পারে?

কিন্তু এই কি ইউরোপ বেড়াবার রকম? এভাবে হাজারিবাগের সিংহানি হোটেলের একটা

ঘরে পড়ে থাকলেই তো যদি ইউরোপ বেড়ানো হয়ে যেত, তবে এত দূরে আসবার কোন দরকার ছিল না। মাধবীলতার মনের ভিতরে চাপা বিক্ষোভের জ্বালাটা এই পাঁচটা দিন নীরব হয়ে থাকলেও আজ আর মুখর না হয়ে থাকতে পারে না।--এবার দেশে ফিরে গেলেই তো হয়।

সুজীবন সেনও বলে ওঠেন।--ঠিক বলেছো, আমারও ফিরে যেতে ইচ্ছে করছে।

হোটেলে ফিরে এসে রঞ্জুকে সঙ্গে নিয়ে তখনই লিফ্‌ট ধরে উপরতলায় চলে যান মাধবীলতা। ঘরে ঢুকেও সমস্যায় পড়েন মাধবীলতা, সময় কাটবে কি করে?

কিন্তু সুজীবন সেনের কোন সমস্যা নেই। হোটেলের বারে তিনটি ঘন্টা সময় পার করে দিয়ে উপরতলায় আসেন ; আর ঘরে ঢুকেই চেঁচিয়ে ওঠেন--যাই বল, ভিলা মাধবীর মত আরামের জায়গা এই রোমনগরীতে কোথাও নেই। একেবারেই নেই। যত সব হট্টগোলের হোটেল।

পাইপ ধরিয়ে আর মুখ ভরে ধোঁয়া টেনে নিয়ে সুজীবন সেন মাধবীলতার মুখের দিকে তাকিয়ে কি যেন ভেবে নিলেন ; তারপর বেশ উৎসাহের সঙ্গে বলে ওঠেন--হ্যাঁ, এবার ফিরে যাবার জন্যেই তৈরি হতে হবে। কিন্তু তোমার যদি আরও কিছু দেখবার ইচ্ছে থাকে তবে দু'চারটে দিন ঘুরে ফিরে দেখে নাও। হোটেলওয়ালা বলছেন, ইংরেজী-জানা ভাল গাইড দিতে পারবেন।

মাধবীলতা--কোন দরকার নেই।

সুজীবন সেন হোটেল ছেড়ে বের হতে চান না। কিন্তু মেয়েটা বাইরে বেড়াবার জন্যে ছটফট করে বলেই মাধবীলতা বিকেল হলে একবার বের না হয়ে পারেন না। কোথায় আর যাবেন? হোটেলের কাছাকাছি ওই এসেদ্রা।

একদিন সন্ধ্যায় ফোয়ারার গায়ে রঙিন আলোর ঝিলিমিলির দিকে তাকিয়ে মাধবীলতার চোখদুটো যখন ক্লান্ত হয়ে এসেছে, ঠিক তখনই চমকে উঠলেন মাধবীলতা। চোখের কাছে এসে যিনি দাঁড়িয়েছেন তাকে চেনা-চেনা বলে মনে হয়।

ভদ্রলোক বলেন--আপনাকে আগে কোথাও দেখেছি বলে মনে হচ্ছে।

মাধবীলতা--হতে পারে।

--আপনি কি গণেশদার কেউ হন?

আশ্চর্য হয়ে আরও চমকে ওঠেন মাধবীলতা।--হ্যাঁ, রেবা মাসিমার ছেলে গণেশদা।

ভদ্রলোক খুশি হয়ে হাসেন--তা হলে তো আপনাকে ঠিকই চিনেছি। আপনার রেবা মাসিমা আমারই কাকিমা। আমি পরিতোষ রায়। আমি অনেকদিন আগে আপনাদের এলাহাবাদের বাড়িতে একবার গিয়েছিলাম।

মাধবীলতা--হ্যাঁ, এইবার মনে পড়ছে। আপনি তো লখনউ-এর আর্ট স্কুলে ছিলেন।

পরিতোষ--হ্যাঁ। আমি এখানেও প্রায় পাঁচ বছর হলো ব্রঞ্জের আর মোজেয়িকের কাজ শিখছি।

রঞ্জুকে গাল টিপে আদর করেন পরিতোষ রায়। রঞ্জুরই একটা হাত ধরে আর মাধবীলতার মুখের দিকে তাকিয়ে বেশ উৎফুল্ল স্বরে বলে ওঠেন।--চলুন, আপনাদের হোটেল পর্যন্ত পৌঁছে দিয়ে আসি ; আর মিস্টার...।

মাধবীলতা--মিস্টার সেন।

পরিতোষ- মিস্টার সেনের সঙ্গে একবার দেখাও করে আসি।

টেবিলের উপর হুইস্কির গেলাস রেখে হোটেলের লাউঞ্জের এক কোণে বসে ছিলেন সুজীবন সেন। দুই চোখ টান করে তাকিয়ে থাকেন সুজীবন ; রঞ্জুর হাত ধরে এক অচেনা ভদ্রলোক, আর সেই ভদ্রলোকেরই পাশে মাধবীলতা। যেন নতুন এক র‍্যাফায়েল অদ্ভুত

একটা আশ্চর্যের রঙিন ছবি এঁকে সুজীবন সেনের চোখের কাছে পাঠিয়ে দিয়েছে। যে মাধবীলতার মুখে আজ সাত বছরের মধ্যে কোনদিনও হাসি দেখতে পাননি সুজীবন সেন, সেই মাধবীলতার মুখটাও হাসছে।

তার মানে, মাধবীলতার মুখের হাসি দেখতে পেয়েই সুজীবন সেনের মনে পড়েছে, এই সাত বছরের মধ্যে কোনদিনও মাধবীলতার মুখে হাসি দেখতে পাওয়া যায়নি। মাধবীলতার মনের আকাশের এক কোণে হঠাৎ যেন একটা সন্ধ্যাতারা ফুটে উঠেছে, তারই ঝিকিমিকি হাসিটা মাধবীলতার ঠোঁটের ফাঁকে কাঁপছে।

পরিতোষ রায়কে চিনতে পেরে খুবই খুশি হলেন সুজীবন সেন।--বিদেশে এসে হঠাৎ এভাবে একজন কুটুম্ব মানুষের সাক্ষাৎ পাওয়া তো কম সৌভাগ্যের কথা নয়।

পরিতোষ--এখানে আর কতদিন থাকবেন?

সুজীবন--আমার তো আর একটি দিনও থাকতে ইচ্ছে করে না। তবে হ্যাঁ, বেচারী হিস্ট্রির ছাত্রীর মনে বোধহয় রোমের কীর্তি আর একটু ভাল করে দেখবার ইচ্ছে আছে।

পরিতোষ--আপনার ইচ্ছে করে না কেন?

সুজীবন--আমি তো আন-ন্যাচারাল হিস্ট্রির নই। আমি ন্যাচারাল হিস্ট্রি।

পরিতোষ--মিসেস সেন যদি বলেন, তবে আমি গাইড হয়ে ওঁকে সাতদিনের মধ্যে রোমের আর্ট আর হিস্ট্রির অনেক ওয়াণ্ডার দেখিয়ে দিতে পারি।

মাধবীলতার মুখের দিকে তাকিয়ে সুজীবন সেন হাসেন--কি বলেন মিসেস সেন?

মাধবীলতা--আমার তো ইচ্ছে করেই।

সুজীবন--তা হলে দেখে নাও। না হয়, সাতটা দিন পরেই ভাবা যাবে, রোমে আর থাকা হবে কি হবে না।

সাতটা দিন পার হয়ে যাবার পরেও কিন্তু বুঝতে পারা গেল না, ঠিক কবে রোম ছেড়ে চলে যাওয়া সম্ভব হবে। কারণ, মাধবীলতা নিজেই হেসে-হেসে বলে ফেললেন--সাতদিনে কি রোম দেখা শেষ হতে পারে? অসম্ভব? বলতে গেলে, এখনও কিছুই দেখা হয়নি।

সুজীবন--এই যে শুনলাম, কত কী! দেখে এলে? কত ব্যাসিলিকা, কত চ্যাপেল, কত গ্যালারি।

মাধবীলতা--কিন্তু আরও যে কত কী রয়ে গেল। এখনও সীজারের ফোরাম দেখতে যাওয়া হয়নি। পরিতোষবাবু বললেন, ভাটিকান গ্যালারির র‍্যাফায়েল রুমের ছবি ঠিক-ঠিক বুঝে দেখতে হলে একমাস সময় লাগবে।

সুজীবন--না, এত দেরি করলে চলবে না।

মাধবীলতা--কেন? আর একটা মাস এখানে থাকতে অসুবিধের কি আছে?

সুজীবন--ভাটিকানের র‍্যাফায়েল রুম দেখতে এত সময় নিলে ওদিকে যে ভিলা মাধবীর সুজীবন রুম চামচিকেয় ভরে যাবে।

মাধবীলতা--এরকম বাজে কথার সঙ্গে তর্ক চলে না।

সুজীবন--না মাধু ; ভিলা মাধবীর জন্যে সত্যিই আমার প্রাণ আই-ঢাই করছে। যাই হোক ; একমাস নয়, আর দিন সাতেকের মধ্যে যা পার দেখে নাও। তারপর চল, সরে পরি।

সুজীবন সেনের মনটা বোধহয় সত্যিই একটা পরিবর্তন চেয়েছিল ; কিন্তু সুজীবন সেনের আত্মাটাই বাধা দিয়েছে। রোমের এই হোটেলের লাউঞ্জে হুইস্কির গেলাস হাতে নিয়ে বসে থাকলেও প্রাণটা ভিলা মাধবীর সেই ঘরটির জন্যেই আই-ঢাই করছে। আর, নেশার আবেশ যখন বেশ নিবিড় হয়ে ওঠে, তখনও বোধহয় সুজীবন সেনের তন্দ্রার চোখদুটো পিপাসিত হয়ে দেখতে থাকে চাতরার জংলী গাঁয়ের অড়হর ক্ষেতের উপর রাতের জ্যোৎস্নায় নীলগাই চরে বেড়াচ্ছে। মোতিরাম, আমার রাইফেল? জলদি করো ম্যান! বিড় বিড় করে কথা বলে

ফেলেন সুজীবন সেন।

লাঞ্চের পর রঞ্জুকে সঙ্গে নিয়ে মাধবীলতা লাউঞ্জে এসে দেখতে পান, সুজীবন সেন তখনও হুইস্কির গেলাস সামনে রেখে বসে আছেন। কিন্তু সেজন্যে মাধবীলতার মুখের হাসির উজ্জ্বলতা নিবে যায় না। বড় জোর আর পাঁচ-সাত মিনিট পরেই পরিতোষ রায় আসবেন, আর রোমের বিস্ময় দেখাবার গাইড হয়ে মাধবীলতাকে ও রঞ্জুকে সঙ্গে নিয়ে বের হয়ে যাবেন। বরং মাধবীলতাকেই একটি চমৎকার পরিবর্তন বলে মনে হয়। ঠোঁটের ফাঁকে আর ছোট তারার ঝিকিমিকি হাসি নয়, সারা মুখে যেন ভরা চাঁদের হাসি ফুটে উঠেছে।

পরিতোষ আসেন ; রঞ্জু খুশি হয়ে লাফাতে থাকে। যাবার আগে সুজীবনের দিকে তাকিয়ে রঞ্জু শুধু বলে যায়—আমরা আসি বাবা। রঞ্জুকে সঙ্গে নিয়ে মাধবীলতা আর পরিতোষ যেন নতুন বিস্ময়ের জগতে বেড়াবার জন্য চলে যান।

লাঞ্চের সময় পার হয়ে যাচ্ছে, কিন্তু সেজন্যে সুজীবন সেনের চিন্তায় কোন ব্যস্ততা নেই। লাউঞ্জের এক কোণের কোচের উপর বসে, আর যেন ইচ্ছে করেই নেশার চোখের কাছে একটা তন্দ্রার সুখ তুলে ধরতে চেষ্টা করেন। বিসুনগড়ের জঙ্গলের ভিতরে ছোট্ট নদী কোনারের স্রোত মস্ত বড় একটা পাথরের চটান ধুয়ে দিয়েছে। সুন্দর সাদা মোলায়েম পাথর। মার্বেল নাকি? জলদি করো মতিরাম, কুলি বোলাও, ডিনামাইট লাগাও।

কল্পনার ডিনামাইট সত্যি শব্দ করে ফেটে পড়ে না ; কিন্তু চমকে ওঠেন সুজীবন সেন। না, আর এখানে এভাবে পড়ে থাকবার কোন মানে হয় না। কালই নেপল্‌স্ রওনা হতে হবে। তারপর, প্রথম যে জাহাজে জায়গা পাওয়া যাবে, সেই জাহাজেই দেশের দিকে পাড়ি দিতে হবে।

কিন্তু চলে যাবার জন্য একটা প্রতিজ্ঞা করেও কিছুই করতে পারলেন না সুজীবন সেন। আরও একটা মাস পার হয়ে গেল। কি আশ্চর্য, মাধু কি অনন্তকাল ধরে রোমের বিস্ময় দেখে বেড়াবে আর একটুও ক্লান্ত হবে না? তাছাড়া, রঞ্জুর কথা থেকেও তো বোঝা যায়, আজকাল প্রায় রোজই সন্ধ্যাটা পরিতোষের সঙ্গে অপেরা হাউসে কাটিয়ে দিয়ে তারপর হোটেলে ফিরে আসে মাধু। মেয়েটারও অভ্যেস বদলে দিয়েছেন মেয়ের মা ; রঞ্জু আজকাল ওর মা'র সঙ্গে রাত দশটায় হোটেলে ফিরে এসেও গুন্‌গুন্ করে গান গায়, আগের মত ঘুমের ভারে রঞ্জুর চোখের পাতা আর নুয়ে পড়ে না।

সুজীবন জিজ্ঞাসা করলে রোজই একটা না একটা মিউজিয়ামের নাম বলে দেন মাধবীলতা, আজ নাকি সেখানে যাওয়া হবে। সেখানে নাকি চমৎকার মূর্তির কালেকশন আছে। মাধবীলতার ইচ্ছার কথাটা শুনতে একটুও ভাল লাগে না। ওই তো, যত সব বিবসনা ভেনাসের মূর্তি। পরিতোষের পাশে দাঁড়িয়ে দেখতে হবে, ইরোস আর সাইকি জড়াজড়ি করে দাঁড়িয়ে আছে। মাধুর তো বরং একটু লজ্জা পাওয়াই উচিত।

আজ সকালবেলাতেই মাধবীলতার সাজ আর হাতের ঘড়িতে বার বার সময় দেখবার ব্যাকুলতা দেখে সুজীবন সেন অনুমান করে নিয়েছেন, নিশ্চয় অনেক দূরে কোথাও বেড়াতে যাবার কথা হয়েছে। কিন্তু কোথায়? মাধবীলতাকে আর জিজ্ঞেস করতে ইচ্ছে করে না।

মাধবীলতাও পরিতোষের অপেক্ষায় লাউঞ্জের একেবারে ওদিকের একটি চেয়ারে চুপ করে বসে আছেন। কেউ যেন ঠাট্টা করে সুজীবনের বুকের পাঁজরের উপর খুব জোরে একটা টোকা মেরেছে। বেশ ব্যথা লেগেছে। হাতে-ধরা হুইস্কির গেলাসটার দিকে অপলক চোখে তাকিয়ে আছেন সুজীবন সেন।

লাউঞ্জের ওদিক থেকে ছুটে আসে রঞ্জু। সুজীবনের গায়ের উপর এলিয়ে পড়েই আদুরে স্বরে একটা অদ্ভুত কথা বলে—বাবা, বল না?

সুজীবন—কি বলবো?

রঞ্জু--আমার কাকে বেশি ভাল লাগে? তোমাকে, না পরিতোষ কাকাকে?

চমকে উঠলেন সুজীবন সেন। পাঁজরগুলি যেন মট্ মট্ করে বেজে উঠেছে।

--এ কথা কেন জিজ্ঞেস করছো রঞ্জু?

রঞ্জু--মা জিজ্ঞেস করছিল!

সুজীবন--কবে?

রঞ্জু--কালকে।

সুজীবন--কোথায়?

রঞ্জু--পরিতোষ কাকার স্টুডিওতে।

সুজীবন--তুমি কি বললে?

রঞ্জু--আমি বলেছি, তোমাকে ভাল লাগে। পরিতোষ কাকাকেও ভাল লাগে।

রঞ্জু আবার লাফাতে লাফাতে ছুটে চলে গেল। সুজীবন সেন আবার হুইস্কির গেলাসের দিকে দুটো অপলক চোখ তুলে তাকিয়ে থাকেন।

পরিতোষ রায় আসেন। দূরে দাঁড়িয়েই সুজীবন সেনের দিকে হাসিমুখে তাকিয়ে আর মাথা হেলিয়ে একটা সৌজন্যের ভঙ্গি নিবেদন করেন।

চলে গেলেন পরিতোষ রায়, সঙ্গে মাধবীলতা আর রঞ্জু।

সঙ্গে সঙ্গে সুজীবন সেনও উঠে দাঁড়ান। হোটেলের অফিসের কাউন্টারে এসে পকেটের ব্যাগ থেকে নোটের তাড়া বের করেন।--বিল প্লীজ ; আমরা কাল সকালের ট্রেনে নেপল্‌স্ চলে যাব।

সন্ধ্যা হতেই ফিরে এসে যখন রঞ্জুর হাত ধরে হোটেলের ঘরে ঢোকেন মাধবীলতা, তখন সুজীবন সেন কোন কথা না বলে তাঁর সন্ধ্যার পিপাসা মেটাবার জন্যে ঘর ছেড়ে বের হয়ে যান।

পরদিন সকালে, যখন ট্যাক্সি ডাকা হয়ে গিয়েছে, তখন সুজীবন সেন শুধু একটি কথা বলেন।--এখনই রওনা হব।

মাধবীলতা প্রায় এক মিনিট ধরে দুই চোখের তারা দিয়ে যেন একটা বিদ্যুতের ঝিলিক ধরে নিয়ে সুজীবন সেনের মুখের দিকে শুধু তাকিয়ে রইলেন। একটিও কথা বললেন না।

* * *

ভিলা মাধবীর লনের সবুজের চারদিকে মরশুমী কসমসের বাহার সাংঘাতিক রঙিন হয়ে উঠেছে। রোমের হোটেলের বদ্ধ বাতাসে প্রাণটা যেন ভেপসে উঠেছিল। সুজীবন সেন তাই কসমসের ভিড়ের চারদিকে ঘুরে-ফিরে আর ইউকালিপটাসের বাতাস গায়ে মেখে এই দশদিনেরই মধ্যে মনে-প্রাণে বেশ ঝরঝরে হয়ে গিয়েছেন। হাঁপ ছেড়ে ছেড়ে শরীরেরও জড়তা কাটিয়েছেন। আর, শিকারে বের হবার জন্যে তৈরিও হতে শুরু করেছেন।

মাধবীলতা বলেন--আমি এলাহাবাদ যাব।

সুজীবন--যাও।

মাধবী--আজই যাব।

সুজীবন--যাও।

মাধবী--এখনই যাব।

সুজীবন--যাও।

মাধবীলতা ডাক দেন--রঞ্জু, এদিকে এস।

সুজীবন--রঞ্জুকে কেন?

মাধবী--ওকে খাইয়ে নিই।

সুজীবন--কোন দরকার নেই।

--তুমি আমাকে কী পেয়েছো, রঞ্জু? আমি কি একটা খোকা? রঞ্জুর একটা হাত ধরে আর রঞ্জুর মুখের দিকে তাকিয়ে হাসতে থাকেন সুজীবন।

রঞ্জু--তুমি একটি বোকা। সবসময় এত গম্ভীর হয়ে বসে থাক কেন?

বড়দি এতক্ষণ মুখ টিপে হাসছিলেন, এইবার একেবারে মুখ খুলে হেসে ওঠেন--খুব করে বল রঞ্জু, আরও বল ; সেনসাহেব একটু ভাল করে বুঝুন, মিছিমিছি এত গম্ভীর হয়ে থাকবার কোন মানে হয় না।

সুজীবন হাসেন--বেশ, কথা রইল, আর কোনদিন গম্ভীর হব না।

রঞ্জু--মনে থাকে যেন।

সুজীবন--নিশ্চয়।

রঞ্জু--আমি তাহলে এখন যাই, তুমি পিসির সঙ্গে গল্প কর।

সুজীবন--তুমিও এখানে বসো, দুচারটে বাঘের গল্প শোনো।

রঞ্জু--শুনবো ; কিন্তু নমিতাকে একটা চিঠি লিখে আসি।

সুজীবন--কে নমিতা?

রঞ্জু--কলকাতার নমিতা ; আমার বন্ধু। নমিতাও কনভেণ্টে পড়ে।

কলকাতার বন্ধু নমিতাকে চিঠি লিখতে বেশ দেরি হয়েছে রঞ্জুর ; তাই আর এই বারান্দাতে নয়, রাতের খাবারের টেবিলের কাছে বসে, খাওয়া শেষ হবার পরও প্রায় দু'টি ঘণ্টা ধরে বাঘের গল্প বললেন সুজীবন। টাউন থেকে মাইল পাঁচেক দূরে ছাড়োয়া জঙ্গলের বাঘ একবার সুজীবনের একটা সাইকেলকে একলা পেয়ে জঙ্গলের প্রায় তিন মাইল ভিতরে টেনে নিয়ে একটা কুলের ঝোপের মধ্যে লুকিয়ে রেখে দিয়েছিল।

রঞ্জুর হাসি থামে। দেয়ালের ঘড়িতে রাত এগারটার সঙ্কেতও টুং-টাং করে বাজতে থাকে। বড়দি বলেন--না, আর নয়। আজকের মত তোমার গল্প থামিয়ে রাখ জীবু।

আজও মাঝরাতে একবার ; আর শেষ রাতে একবার বিছানা থেকে নেমে পাইপ ধরিয়েছেন সুজীবন। কিন্তু সে-ঘরের খাটের বিছানাতে নয়, অন্য একটা ঘরের খাটে নতুন করে পাতা একটা বিছানায় শুয়ে থাকতে হয়েছে। রাত জেগে সোফার উপর বসে থাকবার সুবিধে পাননি। বড়দি আগেই শাসিয়ে দিয়েছিলেন। কিন্তু বড়দির শাসানীর জন্য নয়, রঞ্জুরই ভয়ে এই ঘরের ভিতরে ঢুকে এই নতুন বিছানায় গড়িয়ে পড়তে হয়েছে। বড়দি স্পষ্ট করে না বলেও বুঝিয়ে দিয়েছেন, রাত জেগে সোফার উপর বসে থাকলে হয়তো রঞ্জু নিজেই এসে ধমক দেবে। তখন তো রঞ্জুর কথা না শুনে পার পাওয়া যাবে না।

বড়দি ঘুমিয়ে আছেন, রঞ্জু ঘুমিয়ে আছে। উঁকি দিয়ে কেউ দেখছে না। শুধু এক ভিলা মাধবীর অন্ধকারটাই যেন দেখতে পাচ্ছে, সুজীবন সেনের পাইপের মুখটা দপ্ দপ্ করে জ্বলছে। সেই পুরনো জ্বালা জেগেই আছে। চারু রায়ের মেয়েকে ক্ষমা করতে পারবে না সুজীবন সেন।

বড়দির কাছ থেকে একটা কথা জানতে পেরে খুশি হয়েছেন সুজীবন, রঞ্জু কোনদিনও ওর মায়ের কথা জিজ্ঞাসা করেনি। সুজীবনও তো নিজের চোখে দেখছে, আয়াবুড়িটা মরে গিয়েছে শুনে কত কেঁদেছিল রঞ্জু। কিন্তু চারু রায়ের মেয়েকে দেখতে না পেয়ে এই আট বছরের মধ্যে কোনদিন কাঁদেনি। শুধু সেই প্রথমবার কনভেণ্টে যাবার আগে বড়দিকে একবার শুধু জিজ্ঞাসা করেছিল মা কবে আসবে?

নমিতা নামে একটি বন্ধু আছে রঞ্জুর। কিন্তু নমিতার কাছে কি কোনদিনও বলতে পেরেছে রঞ্জু, কোথায় ওর মা? নিশ্চয় বলতে হয়েছে, মা নেই--থেকেও না-থাকা এমন একটা ভয়ানক মাকে আরও ঘেন্না করতে শিখুক রঞ্জু।

হুইস্কির আলমারির চাবিটাকে খুঁজতে চেষ্টা করেন সুজীবন, কিন্তু খুঁজে পান না।

কিন্তু ভোরের আলোর ছোঁয়া লেগে ভিলা মাধবীর ইউকালিপটাসের কুয়াশা-ভেজা পাতা চিকচিকিয়ে উঠতেই সুজীবন সেনের এই রাত জাগা নিদারুণ ঘৃণার নীরব ধ্যান কোথায় যেন পালিয়ে গিয়ে আর মুখ লুকিয়ে পড়ে থাকে। সকাল থেকে রাত পর্যন্ত এক মুহূর্তের জন্যও সুজীবন সেনের আর গম্ভীর হয়ে থাকবার সাধ্য হয় না। একটু আনমনা হবারও উপায় নেই। লনের চারদিকে ঘুরে ঘুরে রঞ্জুর সঙ্গে বেড়াতেই হয়। রঞ্জুর প্রত্যেকটি হাসির সঙ্গে হাসতে হয়। তিব্বতী টুপী মাথায় দিয়ে ফটো তুলতে হয়েছে। শুধু ছাড়োয়া জঙ্গলের বাঘের গল্প নয় ; পালামো জেলার জঙ্গলের বাইসন শিকারের গল্পও বলতে হয়েছে। ওই যে দেখা যাচ্ছে, খুব কাছেই, জোড়া পাহাড়ের একটা পাহাড়ের মাথায় অনেককাল আগের একটা বুরুজ দাঁড়িয়ে ; আছে তারই ভিতরে প্রকাণ্ড একটা সাপ মেরেছিলেন সুজীবন, প্রকাণ্ড একটা পাইথন।

প্রায় রোজই সকালে স্টিফান খানসামাকে রান্নার উপদেশ দিয়ে বড়দি কিচেনের বাইরে এসে দেখেছেন রঞ্জুর ফটো তুলছে জীবু। রঞ্জুর মুখের দিকে তাকিয়ে ক্যামেরা ধরছে জীবু ; যেন দুটো মুগ্ধতার চোখ রঞ্জুর মুখটাকে দেখে দেখে অনেকদিনের অদেখার শোধ তুলছে। জীবু যেন একেবারে প্রাণের সাধ মিটিয়ে রঞ্জুর মুখটিকে দেখছে আর হাসছে। বাঃ, এক-এক সময় সন্দেহ হয় বড়দির, চারু রায়ের মেয়ের মুখের মধ্যে রঞ্জুর মুখের মিল আছে বলেই কি এত খুশির হাসি হাসছে সুজীবন? যেমন সুজীবনের রাগের, তেমনই সুজীবনের হাসিরও কোন তাল খুঁজে পাওয়া যায় না।

যাক, তবু ভাল। শুধু মনমরা হয়ে আর মুখভার করে একটা যুগ পার করে দেবার পর বড়দির ভাই জীবু আজ হাসছে। রঞ্জুকে দেখতে ভয় করবে, ইস্, কী সব অদ্ভুত কথা! কই, এখন ভয় করছে না? বড়দির মুখটাও শান্ত ও নিশ্চিন্ত হয়ে হাসতে থাকে।

মাদার মণিকা ঠিক তারিখেই দেখা দিলেন, আর ঠিক পরের দিনই রঞ্জুকে নিয়ে কার্সিয়ং চলে গেলেন। সেদিনই সন্ধ্যাবেলা সিংহানির সড়ক ধরে বেড়িয়ে বাড়ি ফেরবার সময় আদিত্যবাবু বলেন—কই? ভিলা মাধবীতে আজ পিয়ানো বাজে না কেন? সেনসাহেবের মেয়ে কি চলে গেল?

ভিলা মাধবীর মাধবী নেই, তবু নামটা ভিলা মাধবী। আদিত্যবাবুর মত মানুষ, যিনি এখন ভাল করেই জানেন যে মাধবীলতা নয়, সেনসাহেবের মেয়ে রঞ্জিতাই এই একটা মাস পিয়ানো বাজিয়েছে, তিনিও বলেন—ভিলা মাধবী।

* * *

সুজীবন সেনের জীবনে আর কাজ নেই, শিকার নেই, হুইস্কিও নেই, শুধু আছে একটি অপেক্ষা, রঞ্জু আবার কবে আসবে?

এই অপেক্ষার তৃপ্তি হয়ে রঞ্জুও প্রতি বছরেই ঠিক সময়ে সুজীবন সেনের চোখের কাছে দেখা দেয়। দু-এক মাস থাকে তারপর চলে যায়। কনভেন্টের মিসেস ডি' সিলভা জানিয়েছেন, কোন চিন্তা করবেন না ; রঞ্জিতার জন্যে আমাদের যত্নের অন্ত নেই। রঞ্জিতা নিজেও ফুলের মত সুখী, হ্যাপি লাইক এ ফ্লাওয়ার।

হ্যাঁ, রঞ্জু এখন আর কনভেন্টের স্কুলের ছাত্রী নয়। স্কুলের পড়া কবেই শেষ হয়ে গিয়েছে। রঞ্জু এখন কনভেন্টের স্কুলেরই একজন শখের শিক্ষিকা।

সুজীবন বলেছিলেন, তাই বড়দি কনভেন্টের মিসেস ডি'সিলভাকে একটি ব্যক্তিগত চিঠিতে জানিয়ে দিয়েছেন ঃ খুবই আনন্দের কথা, রঞ্জিতা এখন ফুলের মত সুখী, ফুলের জন্যে আপনাদের যত্নেরও অন্ত নেই। তবু বিশেষ অনুরোধ এই যে, ফুলের জন্যে আপনাদের একটু সাবধানতাও যেন থাকে। মনের কথাটা আপনাকে স্পষ্ট করে বলে দিতে চাই ; রঞ্জিতা যেন নিজের ইচ্ছেতে কোন কাণ্ড না করে ফেলে। বিশ্বাস করি, কনভেন্টের মেয়েরা বাইরে

মেলামেশা করবার সুযোগ পায় না। আশা করি, আপনাদের যত্নের ফুল সবসময় শুধু আপনাদেরই কাছে থাকবে আর হাসবে। যতদিন না রঞ্জিতার বিয়ের ব্যবস্থা করছি, ততদিন রঞ্জিতাকে সাবধানে রাখবার দায়িত্ব নিয়ে আমাদের নিশ্চিন্ত করবেন। ধন্যবাদ।

জ্ঞানবাবু দেখেছেন, সেনসাহেবের মাথাটা একেবারে সাদা হয়ে গিয়েছে। কিন্তু ডাক্তার ঘোষ বলেছেন, সেনসাহেব প্রায় পাঁচ বছর হলো মদ ছেড়ে দিয়েছেন। তবে সেনসাহেবের এই বয়সেই মাথার সবটা সাদা হয়ে গেল কেন?

আদিত্যবাবু--এখনও তো ষাট হয়নি সেনসাহেবের।

জ্ঞানবাবু--না না, ষাট কেন হবে? পঞ্চান্ন-ছাপান্ন বড় জোর সাতান্ন আটান্ন হবে।

আদিত্যবাবু--তাহলে মেয়েটিরও তো বেশ বয়স হয়েছে।

জ্ঞানবাবু--তেইশ চব্বিশ তো হবেই।

ঠিক হিসেবই করেছেন জ্ঞানবাবু। ক'দিন আগে রাঁচি থেকে বড়দির চিঠি পেয়েছেন সুজীবন সেন--রঞ্জুর বয়স চব্বিশে দাঁড়িয়েছে। এখন বিয়েটা দিয়ে দিলেই হয়। আর দেরি করা চলে না। দেরি করা উচিতও নয়।

বড়দির চিঠি পড়ে খুশি হতে পারেননি সুজীবন। কে বলছে দেরি করতে? সুজীবন তো এই পাঁচ বছরের প্রত্যেক বছরেই অন্তত তিন-চারবার বড়দিকে অনুরোধ করেছেন, রঞ্জুর জন্যে একটি পাত্র খুঁজে দাও। বড়দিও বলেছেন--খোঁজ করা হচ্ছে। কোন চিন্তা করো না। মণ্টু বলেছে, রেলওয়েতে বেশ ভাল চাকরি করে, চমৎকার একটি ছেলে আছে।

সুজীবনও তাই বেশ একটু বিচলিত ভাষায়, বড়দির চিঠির জবাব দিয়ে দিলেন।--আমার তো অস্ত যাবার সময় হয়ে এল, বড়দি। আমি আর এখানে এ-বাড়িতে থাকতে চাই না। সিমলা স্যানাটোরিয়ামে টাকা জমা করে দিয়েছি। যত তাড়াতাড়ি পারি সেখানে চলে যেতে চাই। কিন্তু তার আগে রঞ্জুর বিয়েটা হয়ে গেলেই হয়? তুমি যে বলেছিলে মণ্টুর চেনা খুব ভাল একটি ছেলে আছে--সেই ছেলের সঙ্গে রঞ্জুর বিয়ে ঠিক করে ফেললেই তো হয়।

সুজীবনের চিঠি পড়ে কেঁদে ফেললেন বড়দি ; কিন্তু সঙ্গে সঙ্গে জবাবও দিয়ে দিলেন--হ্যাঁ, বিয়ের কথা ঠিক হয়ে গিয়েছে।

বড়দির চিঠি পেয়ে খুশি হয়েছেন সুজীবন। কিন্তু একটু চমকেও উঠেছেন। চিঠিটাকে একটা হঠাৎ আশ্চর্যের বার্তা বলে মনে হয়। একদিনের মধ্যেই কেমন করে বিয়ের কথা ঠিক করে ফেললেন বড়দি?

ঠিক দু'দিন পরে বড়দির গাড়িটাও হঠাৎ ব্যস্ত হয়ে রাঁচি থেকে ছুটে এসে ভিলা মাধবীর লনের কাছে থামে। বড়দি এসেছেন। দেখতে পেয়ে সুজীবন সেনের চোখদুটো চমকে ওঠে। আসবার আগে টেলিফোনে একটা খবরও দেননি বড়দি। বড়দির এই হঠাৎ আবির্ভাবও যেন একটা হঠাৎ-বিস্ময়ের আগমন।

সুজীবন এগিয়ে গিয়ে হাত বাড়িয়ে বড়দিকে ধরে গাড়ি থেকে নামালেন।--তুমি এত হাঁপাচ্ছো কেন বড়দি?

বড়দির শরীরটা বেশ কুঁজো হয়ে গিয়েছে। বেশ চেষ্টা করে সোজা হয়ে দাঁড়ালেন বড়দি।--হাঁপাবার বয়স হয়েছে জীবু, আমি যে তোমার চেয়ে পনেরো বছরেরও বড়।

ভাইয়ের হাত ধরে আস্তে আস্তে হাঁটতে থাকেন বড়দি ; বারান্দায় উঠেই একটা কোচের উপর বসে পড়েন। নিজের গাড়িতে বসে রাঁচি থেকে আসতেই কত ক্লান্ত হয়ে পড়েছেন বড়দি।

কিন্তু ক্লান্তির কথা তুলে সুজীবনের সঙ্গে গল্প করবার জন্য বড়দি আসেননি। যে কথাটা বলতে এসেছেন, সেই কথাটাই বলে দিলেন।--রঞ্জুর বিয়ের তারিখও ঠিক হয়ে গিয়েছে। তুমি এবার এদিকের সব ব্যবস্থা ঠিক করে ফেল।

সুজীবন--রেলওয়েতে কাজ করে, সেই চমৎকার ছেলেটির সঙ্গেই কি...।

বড়দি--না। সে ছেলে নয়। এ ছেলে হলো রঞ্জুরই বন্ধু নমিতার দাদা দেবাশিস বসু। দেবাশিসের বাবা কলকাতায় একজন স্টিভেডোর। দেবাশিস হলো অটোমোবিল এঞ্জিনিয়ার। দেখতে সুন্দর। স্বাস্থ্য ভাল।

সুজীবন--এ ছেলের খোঁজও কি মণ্টু দিয়েছে?

বড়দি--না। খোঁজ হঠাৎ পাওয়া গেল। যাই হোক, ছেলে যে খুবই ভাল, তাতে একটুও সন্দেহ নেই।

বড়দির মুখের দিকে তাকিয়ে থাকেন সুজীবন। সুজীবনের চোখের পাতা যেন থরথর কাঁপছে। যে চোখে অনেকদিন হলো কড়া হুইস্কির নেশার কোন জ্বালা ফুটে ওঠেনি, সেই চোখ লালচে হয়ে জ্বলে উঠতে শুরু করেছে। চেঁচিয়ে ওঠেন সুজীবন।--রঞ্জু নিজেই বোধহয় খোঁজ দিয়েছে।

বড়দি--হ্যাঁ।

সুজীবন--ভালবাসা হয়েছে?

বড়দি--হ্যাঁ।

সুজীবন--কার ইচ্ছেতে এ ব্যাপার হলো?

বড়দি--নমিতা চিঠি দিয়ে জানিয়েছে, রঞ্জুর ইচ্ছে। তাই দেবাশিস রাজি হয়েছে।

সুজীবন--কবে থেকে এ ব্যাপার চলছে?

বড়দি--নমিতা লিখেছে, প্রায় তিন বছর হলো।

সুজীবন--কবে কোথায় কেমন করে দেবাশিসের সঙ্গে দেখা হলো?

বড়দি--কনভেন্ট থেকে ছুটির সময় নমিতাকে সঙ্গে নিয়ে যে-ট্রেনে কলকাতায় ফিরতো দেবাশিস, সেই ট্রেনেই রঞ্জুর সঙ্গে দেবাশিসের চেনা-শোনা হয়েছে।

সুজীবন--তারপর?

বড়দি--দেবাশিসের কাছে অনেক চিঠি লিখেছে রঞ্জু। কাজেই...।

সুজীবন--কি?

বড়দি--ছেলেটিও যখন শেষ পর্যন্ত রাজি হয়েছে, তখন তো আর কোন সমস্যা নেই।

সুজীবন--বেশ চমৎকার গল্প শোনালে বড়দি। বাঃ! মায়ের কীর্তিতে আর মেয়ের কীর্তিতে একটুও অমিল নেই। তুমিও কি ভুলে গিয়েছ যে, চারু রায়ের মেয়ে একদিন একটা ট্রেনের কামরাতে সুজীবন সেনকে দেখে আর আলাপ করে, তারপর ক্রমে ক্রমে প্রচণ্ড ভালবাসা জমিয়ে ফেলেছিলেন।

সারা গায়ে যেন আগুন লেগেছে, ছটফট করে উঠে দাঁড়ান সুজীবন। চেয়ারটার গায়ে একটা লাথি মেরেই সরে যান। ঘরের ভিতর ঢুকে টেবিলের ফুলদানিটা তুলে নিয়ে আলমারির কাচের উপর আছাড় মারেন। ঝনঝনিয়ে আর্তনাদ করে আর টুকরো-টুকরো হয়ে আলমারির কাচ ঘরের মেঝের কার্পেটের উপর ছড়িয়ে পড়ে। চিৎকার করেন সুজীবন।---স্টিফান গেলাস দিয়ে যাও।

কিন্তু আলমারির কোথাও কোন হুইস্কির বোতল নেই। খানসামা স্টিফানও ভয়ে ভয়ে দূরে সরেই থাকে, কাছে আসে না। বড়দি দুই হাতে মুখ ঢেকে বারান্দার কোচের উপর অনড় হয়ে বসে থাকেন, আর হাঁপাতে থাকেন।

ঘরের ভিতর থেকে বের হয়ে আবার বড়দির সামনে দাঁড়িয়ে যেন টলতে থাকেন সুজীবন।--খুব ভাল কথা বলেছ, বড়দি। যখন নিজেই ইচ্ছে করে ভালবেসে বিয়ে করছে রঞ্জু, তখন আর কোন সমস্যাই থাকতে পারে না। শুধু একদিন স্বামীর সঙ্গে রোম বেড়াতে যাবে, তারপর ফিরে এসেই স্বামীকে ছাড়বে। আর ওই হতভাগা দেবাশিস সারা জীবন অপমানের

জ্বালায় জ্বলবে।

বড়দির চোখ-ঢাকা দুই হাত ভিজে গিয়েছে। তবু হাত সরিয়ে নেন না বড়দি।

সুজীবন--তুমি কাঁদলে হবে কি? চারু রায়ের মেয়ে যে শুনতে পেলে হেসে হেসে লুটিয়ে পড়বে।

বড়দি--তুমি এখন একটু চুপ কর জীবু।

সুজীবন--আমি একেবারেই চুপ হয়ে যাব বলেই কয়েকটা কথা বলে নিচ্ছি, শুনতে চাও তো শোন।

বড়দি--বল।

সুজীবন--মণ্টুকে এখানে এসে রঞ্জুর বিয়ের ব্যবস্থা করতে বল। আমি ওর মধ্যে নেই।

বড়দি--না থাকলে চলবে কেন?

সুজীবন--না। আমি চলে যাব।

বড়দি--তা হয় না।

সুজীবন--হতে হবে। এমন বিয়ে দেখতে আমার ভয় করবে। এমন বিয়ের আসরে থাকতেও আমার ঘেন্না করবে।

বড়দি--এখনই কেন উতলা হয়ে ওসব বাজে কথা ভাবছো?

সুজীবন--আমি হুইস্কি খাইনি, বড়দি। বাজে কথা ভাবছি না, বলছিও না।

বড়দি--রঞ্জুর ওপর তুমি নিষ্ঠুর হতে পারবে না।

সুজীবন--না পারি, পারবো না ; কিন্তু রঞ্জুকে ক্ষমা করতেও পারবো না।

বড়দি--এমন ভয়ানক কথা বলো না। রঞ্জুকে ক্ষমা করে দাও।

সুজীবন--তা হয় না, বড়দি। ওর মাকে আমি এজীবনে ক্ষমা করতে পারিনি, পারলাম না, পারবোও না। রঞ্জুকেই বা ক্ষমা করবো কেন? রঞ্জু যে সেই রাক্ষুসীটারই রক্তের বিষ। কথা নেই, বার্তা নেই, ফট্ করে এক ভদ্রলোকের ছেলেকে ভালবেসে বসে আছে। ছেলেটার জন্যে আমার দুঃখ হয়, বড়দি। আজ বেচারার একটু সন্দেহ করবারও সাধ্যি নেই যে, একদিন ওকে একটা সুজীবন হয়ে পড়ে থাকতে হবে।

বড়দি এবার রাগ করে চেঁচিয়ে ওঠেন।--চুপ কর জীবু।

সুজীবন--হ্যাঁ, চুপ করতেই হবে। রঞ্জু শেষ পর্যন্ত ওর মায়ের পক্ষেই চলে গেল। চারু রায়ের মেয়ে আজ বিনা মামলাতেই আমাকে হারিয়ে দিল। আমার আর কিছু বলবার নেই। শুধু শেষ কথাটি বলে দিচ্ছি ; রঞ্জুর বিয়ে তোমরা দেখবে, আমি দেখবো না।

* * *

ভিলা মাধবীর কয়েকটা ঝাউয়ের মাথায় মাকড়সার জাল ঝুলছে। সকালবেলার প্রথম রোদে কুয়াশা যখন গলে যায়, তখন ওই মাকড়সার জাল থেকে ছোট-ছোট জলের ফোঁটা চিকচিক করে কেঁপে ঝরে পড়ে।

কিন্তু মালী চমনরাম আর দেরি করেনি। ঝাউয়ের গায়ে মই লাগিয়ে উপরে উঠেছে আর লম্বা বাঁশের খোঁচা দিয়ে দিয়ে মাকড়সার সব জাল ছিঁড়ে মুছে আর সরিয়ে ঝাউগুলিকে ছিমছাম করে দিয়েছে।

মজুর লাগিয়ে বাগানের শুকনো পাতা রোজই ঝেঁটিয়ে সরিয়ে দিয়ে আর দূরের পাঁচিলের এককোণে জড়ো করে আগুন লাগিয়ে দিচ্ছে মালী চমনরাম। লনের ঘাস আর যত ফুলগাছের ঝাড় নতুন করে ছেঁটে দিয়েছে। বাগানটাও পরিচ্ছন্ন হয়ে হাসছে। উৎসব আসন্ন, আর সাতটা দিনও বাকি নেই। ভিলা মাধবীও তাই খুব তাড়াতাড়ি করে তৈরি হয়ে নিচ্ছে।

বেয়ারা শুকদেও খুব ব্যস্ত। লোক লাগিয়ে এত বড় বাড়িটার সব দরজা-জানলার কপাট খড়খড়ি আর শার্সি ঘসামোছা করিয়েছে শুকদেও। সব কার্পেটের ধুলো মুছে নেওয়া হয়েছে।

এরই মধ্যে রাঁচি থেকে মণ্টু একবার এসেছে আর টাউনের অনাদিবাবুকে ডেকে কাজ বুঝিয়ে দিয়ে আবার রাঁচি চলে গিয়েছে। বাগানের ভিতরে একটা রঙিন সামিয়ানা তুলবেন অনাদিবাবু ; আর চমৎকার করে ফুল, আলো আর সিল্কের ঝালর দিয়ে সাজিয়েও দেবেন।

ভিলা মাধবীর ইউকালিপটাস রোজ বিকেলের বাতাসে আস্তে আস্তে মাথা দোলায়। বিকেলের পাখিগুলি গাছের পাতার ঝুরু ঝুরু শব্দের সঙ্গে ফুর্তি মিশিয়ে দিয়ে আর ডাকাডাকি করে উড়তে থাকে।

বড়দি তো আগে থেকেই আছেন।

বড়দির টেলিগ্রাম পেয়ে এলাহাবাদ থেকে মণ্টুর শ্বশুর বিনয়বাবু এসে পড়লেন। রঞ্জু এখন বড়দির রাঁচির বাড়িতেই আছে। মণ্টুর বউ শোভা আর রঞ্জু একসঙ্গেই আসবে।

যা ব্যবস্থা করা দরকার তার সবই বড়দির সঙ্গে পরামর্শ করে বিনয়বাবু যথাসাধ্য করেছেন। ব্যবস্থা হয়েছে, কলকাতা থেকে যারা আসবে তারা জোন্স সাহেবের দিলখুশা ক্লাবের গেস্ট-হাউসে থাকবে। ওরা তো মাত্র সাতজন। দেবাশিস আর নমিতা ; দেবাশিসের এক কাকা আর চারজন বন্ধু। কার্সিয়াং থেকে মিসেস ডি'সিলভাও আসবেন।

বড়দি বলেছেন টাউনের অনেককেই নিমন্ত্রণ করা হোক। বিনয়বাবু তাই বার লাইব্রেরির সবাইকে নিমন্ত্রণ করে এসেছেন। রেজিস্ট্রার গুপ্তবাবু শুধু একা আসবেন না ; তাঁর বাড়ির মেয়েরাও সবাই আসবেন।

ভিলা মাধবীর এত ব্যস্ততার মধ্যে শুধু একটি অলস উদাস স্তব্ধতা এককোণে একেবার নীরব হয়ে পড়ে আছে। একটি ঘরের ভিতরে কোচের উপর চুপ করে বসে থাকেন সুজীবন সেন। এক হাতে পাইপ, আর এক হাতে শিকারের একটা পত্রিকা। হিমালয়ের স্নো-লেপার্ডের জীবনের গল্প খুব মন লাগিয়ে আর চোখে পুরু কাচের চশমা লাগিয়ে রোজই পড়ছেন সুজীবন সেন।

ওই পুরু কাচের চশমার ভারেই যেন সুজীবনের ঘাড়টা নুয়ে গিয়েছে, মাথাটা ঝুঁকে পড়েছে। সুজীবন সেনের ওই শরীরে একটু টান হয়ে দাঁড়াবারও শক্তি যেন আর নেই। কোচের উপর বসে আছেন যেন তিন ভাগ হয়ে ভেঙে পড়ে রয়েছেন সেই সুজীবন সেন, একদিন যাঁর চেহারাকে একজন মিলিটারী জেনারেলের মত স্মার্ট চেহারা বলে মনে করেছিল কলেজের সায়েন্সের ছেলেরা।

ক'দিন আগে চলে যাবার জন্যই ব্যস্ত হয়ে উঠেছিলেন সুজীবন। কিন্তু মণ্টুর শ্বশুর বিনয়বাবু অনেক করে বুঝিয়েছেন বলেই আবার স্তব্ধ হয়ে গিয়েছেন। বেশ মিনতি করে বুঝিয়েছেন বিনয়বাবু।—আপনি অন্তত বিয়ের দিনটা পর্যন্ত থাকুন সুজীবনদা ; নইলে লোকের চোখে ব্যাপারটা খুব খারাপ দেখাবে। আপনাকে কিচ্ছু করতে হবে না, কিচ্ছুই দেখতে হবে না, আপনি যেমন বসে আছেন তেমনই শুধু বসে থাকুন।

তাই বসে আছেন সুজীবন সেন। তাঁর কাছে আজ এই ভিলা মাধবী যেন তকতকে ঝকঝকে একটি জেলবাড়ি, তারই একটি আবছায়াময় কুঠুরির ভিতরে পনের বছরের শাস্তির মেয়াদ-খাটা একটি বুড়ো কয়েদির মত খালাস পাওয়ার দিনটির অপেক্ষায় বসে আছেন। সত্যিই, সুজীবনের এই ঘরের জানলার পর্দা সব সময়েই টানা থাকে ; বাইরের আলো-বাতাস হু হু করে ঘরে ঢুকে পড়তে পারে না।

বড়দির গাড়িটা রাঁচি থেকে ছুটে এসে যখন লনের কাছে থেমেই হর্ণ বাজিয়ে ভিলা মাধবীর বাতাসে একটা খুশির সাড়া জাগিয়ে তোলে, তখন বড়দির বুকটা দুর দুর করে কাঁপতে থাকে। জানেন বড়দি, কারা এসেছে। ঘণ্টা তিন আগে রাঁচি থেকে ফোন করেছিল মণ্টুর বই শোভা—আমরা রওনা হচ্ছি।

গাড়ি থেকে নেমে এগিয়ে আসছে মণ্টুর বউ শোভা, মণ্টুর ছেলেটা ; আর রঞ্জু।

মিসেস ডি'সিলভা অনেকবার খুশি হয়ে যে-কথাটা চিঠিতে লিখতেন, সেটা একেবারে বর্ণে বর্ণে সত্য একটি কথা। রঞ্জুর মুখের দিকে একবার তাকালেই বুঝতে আর বাকি থাকে না, মেয়েটা সত্যিই ফুলের মত সুখী, হ্যাপি লাইক এ ফ্লাওয়ার। চব্বিশ বছর বয়সের মেয়ে ; ওর ভালবাসার আশা ফুল হয়ে ফুটে উঠেছে। ওর স্বপ্ন যাকে কামনা করেছে, তাকেই জীবনে পাওয়ার জন্যে ব্যাকুল হয়ে উঠেছে। ভগবান জানেন, এর মধ্যে কী ভুল থাকতে পারে।

বড়দির কাছে এসেই জিজ্ঞেস করে রঞ্জু--বাবা কোথায়, পিসি?

বড়দি--ওঘরে আছে। কিন্তু...।

কি যেন বলতে যাচ্ছিলেন বড়দি, কিন্তু বলা হলো না। রঞ্জু ওর মুখের ওই ফোটা ফুলের হাসি উথলে দিয়ে ছুটে চলে গেল।

সুজীবনের কাছে এসে দাঁড়ায় রঞ্জু। সুজীবনের হাতের পত্রিকাটাকে সুজীবনের হাত থেকে একটান দিয়ে তুলে নেয় রঞ্জু।--এখনও স্নো লেপার্ডের ছবি দেখছো? দেখছো না, আমি এসেছি?

সুজীবনের মুখের দিকে আর-একবার তাকিয়েই চমকে ওঠে রঞ্জু--কী হলো? তুমি এত গম্ভীর কেন, বাবা?

সুজীবন বলেন--তুমি এখন তোমার পিসির কাছে গিয়ে বসো। আমাকে একা থাকতে দাও।

--কি বললে? সুজীবনের কাঁধের উপর হাত রেখে আস্তে একটা ঠেলা দেয় রঞ্জু।--তুমি বলেছিলে না, কখ্খনো গম্ভীর হবে না?

রঞ্জুর চোখদুটো যেন ভয়ানক বিস্ময়ের খোঁচা লেগে একটা ব্যথা পেয়েছে ; আর গলার স্বরেও একটা অভিমানের করুণ সুর বেজে উঠেছে।

বড়দি ঘরের ভিতরে ঢুকেই রঞ্জুর দিকে তাকিয়ে কথা বলেন।--ভুল করছো রঞ্জু। জীবুর সঙ্গে ওভাবে কথা বলো না। জীবুর শরীর খুব খারাপ।

সুজীবনের একটা হাত শক্ত করে ধরে রঞ্জু,--তাই তো দেখছি, পিসি। তোমার শরীর এত খারাপ হয়ে গেল কেন, বাবা?

বড়দি--আমার কথা শোন, রঞ্জু ; জীবুকে এখন এভাবে বিরক্ত করে কথা বললেই তো ওর শরীর ভাল হয়ে যাবে না।

সুজীবনের হাত ছেড়ে দিয়ে রঞ্জু এবার সুজীবনের কানের কাছে মুখ এগিয়ে খুব মৃদুস্বরে কথা বলে--আচ্ছা, আমি এখন যাই, কেমন? পরে আসবো।

সারা দুপুর, সারা বিকেল, আর সারা সন্ধ্যা ; রঞ্জু বারবার বড়দিকে শুধু দু'টি কথা জিজ্ঞেস করে বিরক্ত করেছে।--বাবা এত গম্ভীর কেন, পিসি? বাবার শরীর হঠাৎ এত খারাপ হয়ে গেল কেন, পিসি?

বড়দি বলেন--ভগবানের হাত ; তুমি আর আমি কি করতে পারি বল?

রঞ্জু--কিন্তু আমার যে একটুও ভাল লাগছে না। কিছুই ভাল লাগছে না।

বড়দি--তুমি মন খারাপ করো না।

সন্ধ্যাবেলা লনের কাছে বসে রঞ্জুকে একটা কথা নিজেই ইচ্ছে করে বলে দিলেন বড়দি। --জীবুর এখন সিমলা স্যানাটোরিয়ামে চলে যাবার কথা। ওখানে থাকলেই শরীর ভাল হয়ে যাবে। এতদিনে চলেও যেত। কিন্তু তোমার বিয়ের দিনটা পর্যন্ত থাকা উচিত বলেই এখনও এখানে আছে।

কথা বলতে গিয়ে রঞ্জুর গলার স্বর উদাস হয়ে যায়।--সবই কেমন যেন হয়ে গেল, পিসি।

বড়দি--তুমি দুঃখ করো না। আর, তোমার বাবাকেও কোন কথা জিজ্ঞেস করবে না।

দেখছো না, আমিও ওর সঙ্গে খুব কম কথা বলছি। কেউ কোন কথা বললে আজকাল ওর খুব অস্বস্তি হয়।

পিসির এই উপদেশ মনে রেখেছে রঞ্জু। রোজই সকালে একবার, আর সন্ধ্যেবেলা একবার সুজীবনের ঘরে ঢুকে, সুজীবনেরই পাশে কোচের উপর চুপ করে কিছুক্ষণ বসে থাকে রঞ্জু। তারপর চলে যায়।

কিন্তু, কি আশ্চর্য! পিসির যেন তাতেও আপত্তি।--বারবার জীবুর কাছে গিয়ে ওভাবে বসে থেকো না রঞ্জু। জীবুর অস্বস্তি হয়।

পিসির এই উপদেশ যেন একটা নির্মম মিথ্যের উপদেশ। রঞ্জু গিয়ে সুজীবনের পাশে কোচের উপর কিছুক্ষণ চুপ করে বসে থাকলে অস্বস্তি বোধ করবেন সুজীবন, এমন ভয়ানক বিস্ময় সহ্য করতে রাজি নয় রঞ্জু। রঞ্জু বেশ স্পষ্ট করেই বলে দেয়।--তা হয় না, পিসি। ওতে বাবার কোন অস্বস্তি হতেই পারে না। অসম্ভব। আমি বিশ্বাস করি না। রুমাল তুলে বার বার চোখ মুছতে থাকে রঞ্জু।

বড়দিও আর কথা বাড়িয়ে রঞ্জুর সঙ্গে তর্ক করতে চান না। চুপ করেই থাকেন। জানেন বড়দি, এই তো আর মাত্র একটা দিন। রঞ্জুকে আর এই নিষ্ঠুর উপদেশের কথাটা বলতে হবে না।

সকালবেলাতেই খবর দিলেন বিনয়বাবু--ওরা সবাই এসে গিয়েছে। মিসেস ডি'সিলভাও এসেছেন। দিলখুশা ক্লাবের গেস্টহাউসের ব্যবস্থাও খুব ভাল হয়েছে। দেবাশিস ওর বন্ধুদের নিয়ে লেক দেখতে বের হয়েছে। নমিতা বলেছে, সন্ধ্যার পর সবাইয়ের সঙ্গে আসবে নমিতা; আগে আসতে একটু অসুবিধে আছে।

বড়দি--তা নমিতা একটু আগে না এলেও চলবে। শোভা তো আছে, রঞ্জুকে সাজিয়ে দিতে পারবে।

সন্ধ্যা হতেই শোভা এসে রঞ্জুকে একটা ঘরের ভিতরে ডেকে নিয়ে যায়। শোভা কিন্তু অনেক চেষ্টা করে আর সাধাসাধি করেও রঞ্জুকে খুব বেশি সাজাতে রাজি করাতে পারলো না। রঞ্জু বলে--না বউদি। একটা নতুন শাড়ি পরেছি, এই যথেষ্ট। রং-টং মাখতে পারবো না।

শোভা আশ্চর্য হয়।--কেন?

--আমার ভাগ্য। বাবার মুখে হাসি নেই।

--ওর তো শরীর খারাপ।

--সেইজন্যেই তো বলছি; বেশি সাজাসাজি করবার মানে হয় না। ভাল দেখায় না।

ভিলা মাধবীর গেট দিয়ে এক-একটি গাড়ি ঢুকছে আর লনের পাশে থামছে। নিমন্ত্রিত ভদ্রলোকেরা একে একে আসতে শুরু করছেন। মণ্টু ওদিকে ব্যস্ত আছে।

ভিলা মাধবীর বাগানে সামিয়ানার তলায় চেয়ার-পাতা আসর রঙিন আলোতে ঝলমল করছে। অনাদিবাবু সত্যিই বেশ সুন্দর করে আসর সাজিয়েছেন। যেখানে বিয়ের অনুষ্ঠান হবে, সেখানে মস্ত বড় একটা কার্পেট পাতা হয়েছে। কার্পেটের চারিদিকে আলো আর ফুলের স্তবকের একটা ঘেরান দিয়েছেন অনাদিবাবু।

বিনয়বাবু কিন্তু একটু উদ্বিগ্ন হয়েছেন, তাই একটি ঘরের ভিতরে বড়দির সঙ্গে কথা বলছেন।--সুজীবনদা বলছেন, উনি সই-টই করতে পারবেন না।

বড়দি--তাতে অবিশ্যি বিয়ে ঠেকে থাকবে না। আপনি আছেন, মণ্টু আছে, মিসেস ডি'সিলভাও থাকবেন; তিন সাক্ষীর সই থাকলেই বিয়ে হয়ে যাবে।

বিনয়বাবু দেখতে পাননি, বড়দিও না, ঘরের দরজার পর্দার একপাশে দাঁড়িয়ে আছে রঞ্জু।

তাই বিনয়বাবু বেশ গলা খুলেই কথা বলেন আর আক্ষেপ করেন।--কিন্তু সুজীবনদা বিয়ের আসরে এসে একবার বসবেনও না, এটা কেমন কথা?

বড়দি--জীবু কি তাই বলছে?

বিনয়বাবু--হ্যাঁ। আমি তো আমার সাধ্যমত অনেক অনুরোধ করে বোঝাতে চেষ্টা করলাম, কিন্তু বুঝলেন না। রাজি হলেন না।

বড়দি--থাক তবে। জীবুকে আর ঘাঁটাবেন না। কোন লাভ হবে না।

বিনয়বাবু--কিন্তু...।

বড়দি--না। ঘা খাওয়া মানুষ, পনেরটা বছর ধরে ওর মন জ্বলছে আর পুড়ছে। চারু রায়ের মেয়েকে এখনও জীবু যে কী ভয়ানক ঘেন্না করে, সেটা আমি দেখেছি, আপনারা দেখেননি।

বিনয়বাবু--কিন্তু সেজন্যে নিজের মেয়ের বিয়ের ওপরেও রাগ করে আর অখুশি হয়ে...।

বড়দি--বুঝতে ভুল করছেন। চারু রায়ের মেয়ে ঠিক যেমনটি নিজে ইচ্ছে করে জীবুকে ভালবেসেছিল আর বার বার চিঠি লিখে জীবুকে আশ্চর্য করে দিয়েছিল, রঞ্জুও যে ঠিক তাই করেছে। দেখলেন তো, চারু রায়ের মেয়ের সে ভালবাসা কি সাংঘাতিক একটা মিথ্যে। একটা মানুষকে অপমান করে মেরে রেখে দিয়ে কোথায় সরে পড়লো।

বিনয়বাবু হাসতে চেষ্টা করেন।--ওটা একটা বিশ্রী দুর্ঘটনা মাত্র। সবাই কি আর চারু রায়ের মেয়ের মত...।

বড়দি--সেটা আমরা বুঝি বিনয়বাবু। কিন্তু যে মানুষ ঘা খেয়েছে, অপমানে পুড়েছে, ভালবাসার জঘন্য কাণ্ড দেখে যার বিশ্বাস ভেঙে গিয়েছে, সে কি করে আজ খুশি হবে? জীবু যে খুব আশা করেছিল, রঞ্জু ওর মায়ের মত হবে না। যাই বলুন আপনি, আর আমিও জীবুর গোঁয়ার্তুমিকে যতই নিন্দে করি, আমিও তো দেখছি, আজ পর্যন্ত যা হয়েছে, আর যা করলো রঞ্জু, সবই ঠিক মায়েরই মত। দেখতেও ঠিক মায়ের মত ; ভালবাসাবাসি করলো ঠিক ওর মায়েরই মত। এরপর, অবিশ্যি ভগবান না করুন...।

দরজার পর্দা সরিয়ে রঞ্জু বলে ওঠে।--আর বলতে হবে না, পিসি। দুঃখ করো না। কোন চিন্তাও করো না!

চলে যায় রঞ্জু।

বিনয়বাবু চমকে ওঠেন। আর বড়দির চোখদুটো ভয় পেয়ে একেবারে স্তব্ধ হয়ে যায়। তারপরেই কাঁদতে থাকেন আর ডাকতে থাকেন বড়দি--রঞ্জু, রঞ্জু, একবার আমার কাছে এসে একটা কথা শুনে যাও।

রঞ্জু আসে না। বিনয়বাবুর মুখের দিকে তাকিয়ে বড়দির কান্নার চোখ দুটো ছলছল করতে থাকে।--এ কী বিপদ ডেকে আনলাম, বিনয়বাবু! রঞ্জু কোথায় গেল?

বিনয়বাবু দরজার কাছে দাঁড়িয়ে জবাব দেন--সুজীবনদার ঘরে। কিন্তু আপনি বিচলিত হবেন না। আপনি বরং বারান্দায় এসে শান্ত হয়ে বসে থাকুন। ভদ্রলোকেরা আসতে শুরু করেছেন।

বুকের ভিতরে দুঃসহ একটা অপরাধের জ্বালা নিয়ে বারান্দার চেয়ারে বসে থাকেন বড়দি। শান্ত হয়ে থাকতেই চেষ্টা করেন।

বিনয়বাবু এসে বলে গেলেন, রেজিস্ট্রার গুপ্তবাবু এসে গিয়েছেন।

গুপ্তবাবুর বাড়ির মেয়েরাও গাড়ি থেকে নামছে। বড়দি তার উতলা মনটাকে প্রাণপণে সংযত করে ডাকতে থাকেন--ও শোভা, কোথায় তুমি?

মন্টুর বউ শোভা ততক্ষণে নিজেই এগিয়ে গিয়ে গুপ্তবাবুর বাড়ির মেয়েদের সঙ্গে কথা বলতে শুরু করে দিয়েছে।

ভিলা মাধবীর ঝাউ আর ইউকালিপটাস দুলছে। মন্টুর ছেলেটা এলোপাথাড়ি হাত চালিয়ে পিয়ানো বাজিয়ে চলেছে। হর্ণ বাজিয়ে আর ভিলা মাধবীর গেটের উপর আলো

ছড়িয়ে দিয়ে এক-একটি গাড়ি ঢুকছে।

মন্টু এসে ব্যস্তভাবে কথা বলে--সবাই এসে গিয়েছে। দিলখুসা ক্লাব থেকে আর কারও আসতে বাকি নেই। দেবাশিস আর ওর বন্ধুরা চা খাচ্ছে। দেবাশিসের কাকা বাবার সঙ্গে গল্প করছেন।

বউদি--বেশ তো, তুমিও এখন ওদিকেই থাক। এদিকে একটু দেরি আছে।

মন্টু--কিন্তু নমিতা আর মিসেস ডি'সিলভা রঞ্জুর কাছে একবার আসত চাইছেন। কোথায় রঞ্জু?

বড়দির গলার স্বর কাঁপে।--জীবুর কাছে বসে আছে।

মন্টু--কাঁদছে নাকি?

বড়দি--তাই তো মনে হচ্ছে।

মন্টু--এখন কাঁদতে বারণ করে দাও। ওসব পরে হবে।

বড়দি--দেখি। কিন্তু তোমরা এত তাড়াহুড়ো করো না, মন্টু।

মন্টু চলে যেতেই, বড়দি চেয়ার ছেড়ে উঠে দাঁড়ালেন। বুকভরা আতঙ্কের ভার সামলাতে গিয়ে টলে ওঠেন। দেয়াল ছুঁয়ে ছুঁয়ে আর খুব আস্তে আস্তে হেঁটে সুজীবনের ঘরের দরজার কাছে এসেই পর্দা সরিয়ে ডাক দিলেন বড়দি--রঞ্জু, এস।

সঙ্গে সঙ্গে উত্তর দেয় রঞ্জু--যাচ্ছি, পিসি।

হাসছে রঞ্জু ; সুজীবনের হাতের উপর হাত রেখে বসে আছে। কে জানে এতক্ষণ ধরে সুজীবনের সঙ্গে কী কথা আর কত কথা বলে নিয়েছে মেয়েটা। বড়দির চোখদুটো শুধু আশ্চর্য হয়ে দেখতে থাকে। জীবু কিন্তু তেমনই গম্ভীর হয়ে আর চুপ করে একটা অবিচল পাথরের মত বসে আছে।

রঞ্জু বলে--তুমি বিশ্বাস কর বাবা, আমি তোমার চেয়েও বেশি ঘেন্না করি।

উঠে দাঁড়ায় রঞ্জু। ঘরের বাইরে এসেই বড়দির দিকে তাকিয়ে আর একটা হাঁপ ছেড়ে হেসে ফেলে।--বিয়ে হবে না পিসি।

বড়দি নিশ্চয়ই মাথা ঘুরে পড়ে যেতেন। রঞ্জু হাত বাড়িয়ে বড়দির একটা হাত ধরে ফেলে।

বড়দিকে হাত ধরে এগিয়ে নিয়ে গিয়ে বারান্দার চেয়ারের উপরে বসিয়ে দিয়েই রঞ্জু বেশ শান্তভাবে কথা বলে--বউদির বাবাকে বলে দাও, বিয়ে হবে না। যদি দরকার হয়, তবে আমি সবারই কাছে দাঁড়িয়ে ক্ষমা চেয়ে নেব।

বড়দি--পাগলের মত কথা বলো না, রঞ্জু।

রঞ্জু--না পিসি। এত লজ্জা আর এত ভয় নিয়ে আমি বিয়ে করতে পারবো না।

রঞ্জু, আমার কথা শোন।--কাঁদতে থাকেন বড়দি। ভদ্রলোকের ছেলেকে এভাবে অপমান করো না।

রঞ্জু--দশ বছর পরে তাকে অপমান করে মেরে ফেলার চেয়ে এখনই শুধু এক কথায় সামান্য একটু আশ্চর্য করে দিয়ে সরিয়ে দেওয়াই ভাল।

বড়দি--না না রঞ্জু, নিজেকে মিছিমিছি এত গালমন্দ করো না। তুমি লক্ষ্মীমণি, তুমি সুজীবন সেনের মেয়ে, তুমি প্রশান্ত সেনের মত মানুষের নাতনি। তুমি কেন নিজেকে এমন ভয়ানক অবিশ্বাস করবে?

দুহাতে মুখ ঢেকে দাঁড়িয়ে থাকে রঞ্জু।--সব বুঝেও কিছুই বুঝতে পারছি না, পিসি।

রঞ্জুকে জড়িয়ে ধরেন বড়দি--তুমি তো মা-মরা মেয়ে। আমরা তোমাকে মানুষ করেছি। আমরা যা, তুমিও তা। সেই জঘন্য অবিশ্বাসের মানুষটার সঙ্গে তো তোমার কোন সম্পর্কই নেই।

—সত্যিই ট্রেসপাস করেছি। মাপ করবেন। বারান্দার সিঁড়ির শেষ ধাপের কাছে দাঁড়িয়ে কে যেন এই অদ্ভুত কথাটা বলে উঠেছে। চোখে কম দেখেন বড়দি, তাই চোখ টান করে তাকিয়ে থাকেন আর চিনতে চেষ্টা করেন।

কথা বলেছেন সিংহানি হোটেলের রেবা মাসিমা। সাদা ধবধবে আদ্দির পাড়ছাড়া শাড়ি, পায়ে সাদা জুতো, মাথার খোঁপাটা একটা ধবধবে সাদার স্তবক ; রেবা মাসিমা বেশ করুণভাবে হেসে-হেসে কথাটা বলেছেন।

রেবা মাসিমার ঠিক পিছনে আরও একজন দাঁড়িয়ে আছেন। এক প্রৌঢ়া মহিলা। চওড়া লালপাড় গরদের শাড়ি, সাদা লেসের ব্লাউজ, চোখে সোনার ফ্রেমের চশমা, আর পায়ে ধূসর শামোয়ার জুতো।

বড়দির দিকে তাকিয়ে রেবা মাসিমা আবার হাসতে চেষ্টা করেন।—আপনি ঠিক বুঝতে পারবেন বলেই আপনার কাছে এসে কথাটা বলতে চাইছি!

বড়দি—বলুন।

রেবা মাসিমা—শত হোক, আইন-টাইনের চেঁচামিচি করে যে যা-ই বলুক না কেন, রঞ্জু তো মাধুরই মেয়ে।

বড়দি—না, রঞ্জু আপনাদের মাধুর মেয়ে নয়।

রেবা মাসিমা—এটা একটা রাগের কথা বললেন, অবিশ্যি রাগ করতে পারেন আপনারা।

বড়দি—আজ হঠাৎ এক যুগ পরে এখানে এসে আপনিই বা এসব কথা তুলছেন কেন?

রেবা মাসিমা—আজ তো রঞ্জুর বিয়ে।

বড়দি—হ্যাঁ।

রেবা মাসিমা—খবরটা অবিশ্যি ক'দিন আগেই পেয়েছি ; কিন্তু...।

বড়দি—আমরা তো আপনাকে কোন খবর দিয়েছি বলে মনে পড়ছে না।

রেবা মাসিমা—না না, সে-কথা বলছি না। খবরটা আপনাদের খানসামা স্টিফানের কাছ থেকেই শুনতে পেয়েছি। কাজেই খবরটা মাধুকেও জানিয়েছিলাম।

বড়দি—সে কথাটা এখানে এসে আমাদের জানিয়ে লাভ কি?

রেবা মাসিমা—তাই মাধু এসেছে।

বড়দি—কি বললেন?

রেবা মাসিমা—আপনারা বিরক্ত হবেন না ; আপত্তি করবেন না। মাধু শুধু চুপ করে, বলেন তো আড়ালে এককোণে দাঁড়িয়ে, ওর মেয়ের বিয়ে দেখেই চলে যাবে।

চোখে সোনার ফ্রেমের চশমা, প্রৌঢ়া মহিলা তাঁর মাথার কাপড়টা একটু টেনে বড় করে দিয়ে রেবা মাসিমার পিছন থেকে এগিয়ে এসে সিঁড়িটার শেষ ধাপের কাছে দাঁড়ালেন!

চেঁচিয়ে ওঠেন বড়দি—আপনি এসেছেন কেন? বড়দির চোখের দৃষ্টিটা জ্বলতে থাকে।

মহিলা কিন্তু বড়দির এত কঠোর ধমকের শব্দটাও শুনতে পেয়েছেন কি না সন্দেহ। দুই চোখ অপলক করে রঞ্জুর মুখের দিকে তাকিয়ে থাকেন।

বড়দি তাঁর গলার স্বরে যেন এক-সাগর বিষ ঢেলে দিয়ে আবার চেঁচিয়ে ওঠেন—চারু রায়ের মেয়ের আবার এরকম ভিখিরিনীর ঢঙ কেন? না, কোন মানে হয় না, আপনার এখানে আসা একটুও উচিত হয়নি।

সিঁড়ি ধরে নামতে থাকেন বড়দি। বড়দির রুক্ষ কঠোর মুখটা যেন একটা প্রতিজ্ঞা। এই বে-আইনী আবির্ভাবকে এখনই চরম কথা বলে দিয়ে বিদায় করে দিতে চাইছেন বড়দি।

সিঁড়ি ধরে নেমে আসে রঞ্জু। মাধবীলতার চোখের সামনে শক্ত হয়ে দাঁড়ায়! এক যুগের অন্ধকারের ওপার থেকে আজ হঠাৎ ইনি কি মনে করে মেয়ের বিয়ে দেখতে এসেছেন? জলে ভরে গিয়েও রঞ্জুর চোখ দুটো যেন চিকচিক করে আগুনের কণা ছুঁড়ছে। চেঁচিয়ে ওঠে

রঞ্জু—আপনি কেন এসেছেন?

—ও কি হচ্ছে রঞ্জু? ছিঃ, ওভাবে কথা বলতে নেই। এত বড় হয়েছ, কার সঙ্গে কিভাবে কথা বলতে হয় জান না?

চমকে ওঠেন রঞ্জু। চমকে ওঠেন বড়দি। ঘরের ভিতর থেকে বের হয়ে এসেছেন সুজীবন সেন। হাতে পাইপ, সাদা জিনের ট্রাউজার, বুকের বোতাম খোলা একটা ঢিলে কামিজ আর পায়ে স্লিপার ; ঘাড়টা ঝুঁকে পড়েছে, কাঁধটা দু'পাশে বেশ উঁচু হয়ে গিয়েছে। বারান্দার উপর একেবারে সুস্থির হয়ে দাঁড়িয়েছে সুজীবন।

কি বলতে চাইছেন সুজীবন? শুধু বড়দি আর রঞ্জু নয়, এই সন্ধ্যার ভিলা মাধবীর যত আলো আর ফুলও যেন বুঝতে না পেরে আশ্চর্য হয়ে যাচ্ছে।

সুজীবন বলেন—শোভাকে একবার ডাক বড়দি। রঞ্জুকে নিয়ে যাক।

রঞ্জু চেঁচিয়ে ওঠে।—আমাকে কোথায় যেতে বলছো বাবা?

সুজীবন—যাও, একবার বসো গিয়ে।

রঞ্জু—না, বিয়ে হবে না।

সুজীবন—আমি বলছি, হবে।

রঞ্জুর গলার স্বর কাঁপতে থাকে।—তবু ভয় করছে বাবা।

সুজীবন—কোন ভয় নেই। আমি বলছি, কোন ভয় নেই।

শোভা নিজেই ব্যস্তভাবে ছুটে এসেছে। কারণ গুপ্তবাবু ব্যস্ত হয়ে বলেছেন—আর দেরি কিসের।

সুজীবন বলেন—যাও, রঞ্জু।

রঞ্জু তবু অনড় হয়ে দাঁড়িয়ে থাকে। রেবা মাসিমা আবার করুণভাবে হাসেন।—মনে হচ্ছে রঞ্জুরই আপত্তি। বোধহয় রঞ্জুর ইচ্ছে নয় যে আমরা ওর বিয়ে দেখি। আমরা তাহলে যাই।

রেবা মাসিমা এবার মাধবীলতার মুখের দিকে তাকিয়ে কথা বলেন—চল মাধু।

মাধবীলতাও বলেন—হ্যাঁ, একটু দাঁড়ান।

সিঁড়ি ধরে এগিয়ে গিয়ে, সুজীবনের মুখের দিকে না তাকিয়ে, সুজীবনের কাছে একবার দাঁড়ালেন মাধবীলতা। তারপর ঝুঁকে পড়লেন, পায়ে হাত দিলেন, আর সোনার চশমাটাও চোখ থেকে ফস্‌কে গিয়ে কার্পেটের উপর পড়ে গেল।

মাধবীলতাই জানেন, এমন একটা কাণ্ড হঠাৎ কেন করে বসলেন? আইন-টাইন ভুলে গিয়ে এক যুগ আগের একটি চেনা মানুষকে প্রণাম করতে ইচ্ছে হয়েছে? না, রঞ্জুর ভয় ভাঙাতে ইচ্ছে হয়েছে?

কার্পেটের উপর থেকে চশমাটাকে তুলে নিয়েই আবার সিঁড়ি ধরে নেমে এসে রেবা মাসিমার কাছে দাঁড়ালেন মাধবীলতা। রঞ্জুর মুখের দিকে আর একবার তাকিয়ে নিলেন।

মন্টুর বউ শোভা ডাকে—চল রঞ্জু।

সুজীবনের দিকে তাকায় রঞ্জু—যাই বাবা।

সুজীবন—এসো...শুনছো, বড়দি?

বড়দি—বল।

সুজীবন—তুমি তোমার সঙ্গে ওঁদেরও নিয়ে যাও। বিয়ে দেখে তারপর ওঁরা যাবেন।

পাইপ মুখে দিয়ে সাদা মাথাটি আস্তে আস্তে দুলিয়ে, ঘাড়কুঁজো হয়ে আস্তে আস্তে হেঁটে-হেঁটে আবার ঘরের ভিতরে ঢুকে পড়লেন সুজীবন সেন।

বিয়ে যখন শেষ হয়েছে, তখন বিয়ের আসরের মাঝখানে এসে দাঁড়ালেন সুজীবন সেন গায়ে ফ্লানেলের লম্বা কোট, হাতে মালাক্কা বেতের একটি স্টিক। সবারই দিকে হাসিমুখে তাকিয়ে আর দুই হাত তুলে নমস্কার জানালেন সুজীবন। স্টিকটাও সেই নমস্কারের

জোড়বাঁধা হাতের সঙ্গে ঝুলতে থাকে।

জ্ঞানবাবু বলেন--ওঃ, সেনসাহেবের শরীর সত্যিই খুব খারাপ হয়ে গিয়েছে।

আদিত্যবাবু বলেন--কিন্তু সেনসাহেবের মুখের হাসিটা ঠিক তেমনই আছে।

রঞ্জু আর দেবাশিসের কাছে এসে কিছুক্ষণ দাঁড়িয়ে থাকেন সুজীবন। রেজিস্ট্রার গুপ্তবাবুকে ধন্যবাদ জানান। তারপর মালাক্কা বেতের স্টিকের উপর ভর দিয়ে আস্তে আস্তে হেঁটে চলে যান।

ড্রাইভার মোতিরাম গাড়ি ঠিক করেই রেখেছিল। গাড়িতে উঠে বসলেন সুজীবন। বড়দি ছুটে এলেন, বিনয়বাবু এসে অনেক অনুরোধ করলেন, কিন্তু সুজীবনের ইচ্ছাটাকে কেউ টলাতে পারলেন না। সুজীবন শুধু হেসে হেসে একটি কথা বললেন--না, আর এখানে একমিনিটও নয়।

কেউ না বুঝুক, অন্তত বড়দি বুঝতে পারলেন, সুজীবন যেন একটা ভয়ানক অপেক্ষার দুঃখ মুছে দিয়ে, হাল্কা হয়ে, শান্ত হয়ে, খুশি হয়ে আর তৃপ্ত হয়েই চলে যাচ্ছে। যাক সুজীবন ; রঞ্জু না হয় একটু কাঁদবে। কিন্তু সুজীবনের শরীরটা তো সত্যিই খুব খারাপ হয়েছে। ভগবান করুন, সিমলার স্যানেটোরিয়ামে থেকে ওর শরীর যেন ভাল হয়।

ভিলা মাধবীর ফটক পার হয়ে চলে গেল সুজীবনের গাড়ি।

একরাতের উৎসবের পর ভোর হতেই ভিলা মাধবীর বাগানে কোকিল ডাকতে থাকে। আর দুপুর হতে হতেই ভিলা মাধবীর ঘরের কলরব শেষ হয়ে যায়। সবাই চলে গিয়েছে। অনাদিবাবু এসে তাঁর সামিয়ানাও নিয়ে চলে গেলেন।

আজ এ-বাড়িতে মাধবী নামে কোন মানুষ নেই, মাধবী নামে কোন লতাও নেই। মাধবী নামটা একটা লেখা হয়েও কোথাও নেই। তবু লোকে বলে, ভিলা মাধবী।

একদিন বার লাইব্রেরির ঘরে বসে আদিত্যবাবু তাঁর হাতের খবরকাগজের দিকে তাকিয়ে চমকে উঠলেন—এ কি হলো! জিওলজিস্ট এস. সেন ডেড?

জ্ঞানবাবু—তার মানে?

আদিত্যবাবু—ভিলা মাধবীর সেনসাহেব মারা গিয়েছেন।

ড্রামের শব্দ আবার মৃদু হয়ে দুরুদুরু করে। আর, ক্ল্যারিওনেটও যেন গম্ভীর হয়ে আস্তে আস্তে বাজে। কেমন যেন কাটা-কাটা সুর, চাপা-চাপা স্বর। গ্যালারির ভিড় বড় বেশি শান্ত। হঠাৎ মরে গিয়েছে সব মুখরতা। অনেকের নিঃশ্বাস রুদ্ধ হয়েছে। অনেকের বিস্ময় এরই মধ্যে মুগ্ধ হয়ে গিয়েছে। দর্শকদের অপলক চোখগুলি নিরুদ্দাম হয়ে সেই বিরাট তাঁবুর ভিতরে উপরের শূন্যলোকের দিকে তাকিয়ে সুন্দর এক উদ্দামতার খেলা দেখছে। ট্রাপিজের খেলা খেলছে মিস সুধালক্ষ্মী। একটার পর একটা নতুন খেলা।

ঘাড় অনেকখানি কাত করে আর মুখ বেশ খানিকটা তুলে নিয়ে দেখতে হয়। অনেক উপরে, তাঁবুর সবচেয়ে উঁচু দুটি খুঁটির মাথায় নীল আর লাল আলো জ্বলে। দুই আলোর মাঝখানের ব্যবধান জুড়ে জরির ঝালর লাগানো লম্বা একটি চাঁদোয়া। ঠিক তারই নীচে দুলছে দুটি ট্রাপিজ—একটি এদিকে এবং আর-একটি ওদিকে। ট্রাপিজের রডে দুই পায়ের পাতা হুকের মতো এঁটে দিয়ে, আর ছিপছিপে শরীরটাকে সাপের মত নীচের দিকে ঝুলিয়ে দিয়ে, দুলছে ডেকান গ্র্যাণ্ড সার্কাসের মিস সুধালক্ষ্মী। সাদা সিল্কের টাইট দিয়ে সারা দেহটাই মোড়া। অতি নিখুঁত আর বড় স্পষ্ট একটি মেয়েলী গড়ন নিয়ে দুলছে সাদা সিল্কের একটা স্তবক। সেই স্তবকের কোমর ঘিরে সবুজ মখমলের খাটো জাঙিয়া। বুকটা এক টুকরো চওড়া মসলিন দিয়ে শক্ত করে বাঁধা। সেই বাঁধনের ফাঁস যেন একটা রঙিন টিড়িতন, পিঠের কাছে কেঁপে কেঁপে দুলছে। মোটা চাবুকের মতো শক্ত করে বাঁধা বিনুনিটাও অনেক নীচের রিং-এর মাটিকে যেন ছলনা করে বাতাস কেটে সোঁ-সোঁ করে দুলছে। বুকের মসলিনের উপর গাঁথা পর পর তিনটে মেডাল। মেডালের সারিও উল্টে গিয়ে, মাথা নীচু করে দুলছে। এলোমেলো নয়, বেশ সুন্দর ছন্দে বাঁধা সেই উদ্দামতা, সেই ভয়াল কুহকের খেলা। দর্শকের চোখের শঙ্কাকে আনন্দে শিউরে দিয়ে, আবার কখনও বা চোখের আনন্দকে শঙ্কিত করে দিয়ে, দুলে দুলে ট্রাপিজের খেলা দেখাচ্ছে মিস সুধালক্ষ্মী। উপরের ওই সুন্দর দোলানির দেহটা যদি হঠাৎ ভুলে ফসকে গিয়ে অনেক নীচে রিং-এর এই ভয়ানক শক্ত মাটির উপর পড়ে যায়? সুধালক্ষ্মী দোলে, সেই সঙ্গে গ্যালারির ভিড়ের আতঙ্কও দোলে।

কিন্তু কোন আতঙ্কেই দোলে না, আর একেবারে ধীর ও স্থির হয়ে চুপ করে রিং-এর মাঝখানে দাঁড়িয়ে আছে একজন। সে-ও সুধালক্ষ্মীর ওই সুন্দর দোলানির দিকে তাকিয়ে আছে। ওর খেলা এখন থেমে রয়েছে! সুধালক্ষ্মী যখন খেলা থামিয়ে ট্রাপিজের রডের উপর বসে জিরোয়, তখন ওর খেলা শুরু হয়। ওর খেলা হল রিং-এর এই মাটির উপর ঘুরে-ফিরে আর নেচে-কুঁদে যত উদ্ভট রগড়ের হুল্লোড় দুলিয়ে দেওয়া। বিদঘুটে স্বর, কুতকুতে হাসি ড্যাবড্যাবে চাউনি আর যত কটরমটর বোল-বুলি ও আওয়াজ। রং-ঢং আর মস্করা।

"লাপ্‌টি লিটিল! লাপ্‌টি লিটিল।" দর্শকদের দিকে তাকিয়ে রগুড়ে বুলি ছাড়ে আর তিন পেয়ে কুকুরের মতো থমকে থমকে হাঁটে ; রিং-এর মধ্যে ছোট একটা চক্কর দেবার পর, সোজা টান হয়ে দাঁড়িয়ে গ্যালারিকে লক্ষ্য করে বীরদর্পে একটা মিলিটারী স্যালুট ছাড়ে, তারপর ভাঙা কাঁসার বাসনের মতো খ্যানখ্যানে স্বরে চেঁচিয়ে ওঠে এই সার্কাসের জোকার দাশগুপ্ত, "বাবা আমার নাম দিয়েছেন কর্ণেল পোটাটো। ওরে আমার বাবা রে!"

গ্যালারিতে হুল্লোড় ফেটে পড়ে। "কর্ণেল পোটাটো ইধার আও। এদিকে এস কর্ণেল পোটাটো।" কখনও এদিক থেকে কখনও বা ওদিক থেকে তারস্বরের আহ্বান শোনা যায়।

চট করে মাটির উপর হাত দুটোকে থাবার মতন পেতে আর শরীরটাকে উপরের দিকে ছুঁড়ে দিয়ে একটা ভল্ট খায় কর্ণেল পোটাটো। হাতে ভর দিয়ে উলটো শরীরটাকে খাড়া

রেখে তড়বড় করে দৌড়তে থাকে, আর আনন্দে আত্মহারা হয়ে পা-তালি বাজায়।

রিং-এর অনেক উপরে উর্ধ্বলোকের দুই রঙিন আলোর মাঝখানে ট্রাপিজের সুধালক্ষ্মী, আর নীচে মাটির রিং-এর মাঝখানে জোকার দাশগুপ্ত। এই খেলাটি মোটামুটি মজা জমায় ভালো, এবং সেই জন্যই বোধহয় আজও ভিড় টানছে ভালো, টিকিট বিক্রি মন্দ হয় না। নইলে কবেই তাঁবু গুটিয়ে এই শহর থেকে চলে যেত ডেকান গ্র্যাণ্ড।

দোলানি থামিয়ে ট্রাপিজের রডের উপর শান্তভাবে দাঁড়িয়েছে সুধালক্ষ্মী। আস্তে আস্তে হাঁপাচ্ছে। আস্তে আস্তে টিপটিপ করছে নরম মসলিনের উপর চকচকে মেডালের শাড়ি। রুমাল হাতে নিয়ে কপালের ঘাম স্পঞ্জ করছে সুধালক্ষ্মী।

গ্যালারির দর্শকের মতো জোকার দাশগুপ্ত যেন মুগ্ধ হয়ে উপরের ওই সুন্দর কুহকের দিকে তাকিয়ে আছে। জোকারও বোধহয় ভুলেই গিয়েছে যে, এই মুহূর্তে ওকে ওর খেলার পালা মাতিয়ে তুলতে হবে। শুধু আজ নয়, অনেক দিন থেকে এই একটা ভুল করে আসছে জোকার দাশগুপ্ত। মনে থাকে না, নিয়মটা প্রায়ই ভুলে যায়, একটু দেরি করে ফেলে দাশগুপ্ত। কিন্তু মনে করিয়ে দেবার লোক আছে। রিং-এর বেড়ার গা ঘেঁষে কাপড়-ঢাকা যে প্রকাণ্ড খাঁচা-গাড়িটা এখন নিঃশব্দে স্থির হয়ে রয়েছে, তারই একপাশে টুলের উপর বসে চুরোট টানেন বাঘের ট্রেনার কালাসাহেব জন রাজারাম। বাঘের মতোই গম্ভীর গোঁফালো একটা মুখ।

নিজের খেলা ভুলে গিয়ে হাঁ করে সুধালক্ষ্মীর দিকে তাকিয়ে কি দেখছে জোকার? ভ্রূকুটি করেন কালাসাহেব জন রাজারাম। সঙ্গে সঙ্গে তাঁর হাতের ছিপছিপে বিজলি চাবুকটাও সেই আড়াল থেকে সপাং করে শব্দ করে ওঠে। সেই মুহূর্তে এক লাফ দিয়ে সরে যায় আর তিনটে সামারসল্ট খায় দাশগুপ্ত। রিং-এর কিনারায় এসে কুতকুতে হাসি হেসে আর মাথার টুপি বুকে ছুঁইয়ে অতি বিনীত একটা ঢং ছাড়ে ঃ "বাবানে মেরা নাম রখ্‌খা থা কর্ণেল পোটাটো। আরে বাহ্‌রে মেরা বাপ!"

কর্নেল পোটাটো! কর্ণেল পোটাটো! গ্যালারির এদিক থেকে ওদিক পর্যন্ত হাঁকডাকের হুল্লোড় গড়াতে থাকে। ঢিলে-ঢালা আব ন্যাতপেতে একটা নিকার-বোকার, মাথায় লম্বা একটা ধুচুনি টুপি, খড়িমাখা মুখ, চোখের চারদিকে গোল করে আঁকা বড় বড় দুটো লাল রঙের চক্কর, কালো রঙ দিয়ে আঁকা একজোড়া ভোঁতা গোঁফ ; জোকারের সেই মূর্তি দেখলেই কোমরে যেন কাতুকুতু লাগে।

দাশগুপ্ত বড় স্মার্ট জোকার। গ্যালারির সামনের সারির কতকগুলি বড় বড় পাঞ্জাবী পাগড়ির দিকে তাকিয়ে ভালুকের মতো একটা লাফ দিয়ে এগিয়ে এসে হাঁক ছাড়ে জোকার দাশগুপ্ত ঃ "পিতা-জী মৈনু নাম দিত্তী কার্ণাইল পোটাটো।" তারপর আর-এক লাফ, ক্ষেপা গরুর মতো। কপালে তিলক আঁকা কালো টুপি মাথায়, আর সাদা চাদর গলায় পণ্ডিতের মতো মূর্তি নিয়ে বসে আছে যারা, তাদের সামনে এসে দাঁত বের করে জোকার দাশগুপ্ত হাসতে থাকে ঃ "বাপনে ম-অলা নাম দিলী কারনেল পোটাটো।" তারপর আবার। থামে না, এক মুহূর্ত চিন্তা করে না। হাসিয়ে সারা গ্যালারির পেটে খিল ধরিয়ে দিয়ে জোকার দাশগুপ্ত তার সেই বিদঘুটে রঙিলা মূর্তি নিয়ে এক-একটা ঢং ছুঁড়ে ছুঁড়ে ঘুরতে থাকে, আর তার সেই প্রচণ্ড পরিচয় রটিয়ে দিতে থাকে।

"বাপ-নে ম-নে নাম আপী কারনেল পোটাটো!" শুনেই চোখ বড় করে তাকায়, তারপর হেসে ওঠে গ্যালারির স্পেশাল সীটের কয়েকটা চিন্তামাখা মুখ, যাদের গায়ে লম্বা লম্বা ভাটিয়া কোট।

"তগপ্পন্ এনক্কু নাম কারনেল পোটাটো কোড়ুত্তান!" শুনেই শিউরে ওঠে, তারপর খিলখিল করে হেসে ওঠে হীরার নাকছাবি পরা একদল মেয়ের মুখ।

"স্তড়া মশ্, স্তড়া মশ্। অল্লার মে নামশ্ বুখ্ কারনেল পোটাটো!" শুনেই আঁতকে ওঠে, তারপরেই মিচকে মিচকে হাসতে থাকে, নীল চোখে সুর্মা আঁকা, গোটা পাঁচেক লালচে মুখ, আলখাল্লার উপর চামড়ার পোস্তিন গায়ে চড়িয়ে বসে আছে যারা।

"বাবা হমর নাম কারনেল পোটাটো দেলথিনহি হো।" হাতের তেলো টিপে টিপে মিথ্যে খেনি খায় জোকার দাশগুপ্ত। সঙ্গে সঙ্গে হি-হি করে হেসে ওঠে আর টিকি চুলকোয় পিছনের বেঞ্চির একদল দর্শক। গায়ে ফতুয়া আর কাঁধে গামছা, লোকগুলি আহ্লাদে এর-ওর গায়ে ঢলে পড়ে।

আবার নীরব হয় গ্যালারি। কাটা-কাটা গম্ভীর সুরে ক্ল্যারিওনেট বাজে। গ্যালারির সব চোখ আবার উপর দিকে তাকিয়ে রঙিন হয়ে গিয়েছে। আবার খেলা শুরু করেছে সুধালক্ষ্মী। রিং-এর শক্ত মাটির উপর আবার স্তব্ধ হয়ে গিয়েছে জোকার দাশগুপ্ত। এদিকের এই ট্রাপিজে দুলছে সুধালক্ষ্মী। সামনের ওই ট্রাপিজটা শূন্য আসনের মতো যেন একটু একলা হয়ে দূরে সরে আছে। হঠাৎ খুব জোরে একটা দোল খেয়ে সুধালক্ষ্মী তার ছিপছিপে শরীরটাকে একেবারে আলগা করে যেন ঝড়ের পাখির মতো বাতাসের বুকে ছেড়ে দেয়। ঝুপ করে নীচে লুটিয়ে পড়তে গিয়েই টুপ করে শূন্য ট্রাপিজের রড ধরে ফেলে সুধালক্ষ্মী। গ্যালারিতে হাততালির শব্দ চটপট করে বাজতে থাকে।

ভালো খেলা। বেশ খেলা। তবু দর্শকদের মনে একটা অভিযোগ আছে। এবং সার্কাসের ম্যানেজার, ছেঁড়া নেকটাই-পরা সেই গোবেচারা স্বভাবের চিপ-লুংকার অভিযোগের জবাব দিতে দিতে রোজই হয়রান হন। ট্রাপিজের খেলায় একা সুধালক্ষ্মী কেন? জুড়ি নেই কেন? একজোড়া দোলনা ঝুলবে অথচ দুলবে শুধু একজন? এই খেলা একটু ফাঁকির খেলা। গত বছরেও এই শহরে এসে খেলা দেখিয়ে গিয়েছে এই ডেকান গ্র্যাণ্ড। শহরের লোকের আজও মনে আছে, কী সুন্দর ট্রাপিজের খেলা দেখিয়েছিল সেই মিস মঞ্জরী আর চট্টোপাধ্যায়। আজ যদি থাকত চট্টোপাধ্যায়, তবে সুধালক্ষ্মী আজ আর একলা পাখির মতো ঝুপ করে ওই ট্রাপিজের শূন্য দাঁড়ে গিয়ে বসত না। টুপ করে একেবারে চট্টোপাধ্যায়ের কোলের উপর গিয়ে পড়তে হতো। তারপর, শেষের দিকের সেই খেলাটা, সেই লাস্ট গ্রিপ। কী চমৎকার! কোথায় গেল সেই ফুটফুটে চেহারার চট্টোপাধ্যায় আর কাজলপরা সেই মিস মঞ্জরী? নিশ্চয় ডেকান গ্র্যাণ্ড ওদের ভালো মাইনে দিতে পারেনি বলে ওরা কাজ ছেড়ে দিয়ে চলে গিয়েছে। বোধহয় ওরা এখন গ্রেট হিপোড্রোমে আছে।

এতদিন ধরে অভিযোগটা তবু একটু শান্ত ছিল, কিন্তু আর শান্ত থাকার কথা নয়। আজই সারা সকাল আর বিকাল জোরে ব্যাণ্ড বাজিয়ে হ্যাণ্ডবিল বিলি করছে ডেকান গ্র্যাণ্ড, আজকের খেলার প্রোগ্রামে সেই বিচিত্র লাস্ট গ্রিপ থাকবে। আজ আর সুধালক্ষ্মী একা ট্রাপিজে দুলবে না, তার জুড়িও থাকবে। কিন্তু কই? সুধালক্ষ্মীর জুড়ি কই? সত্যিই কি একটা ভাঁওতা দিল ডেকান গ্র্যাণ্ড? কোন্ সাহসে এমন ভাঁওতা দেয়?

ভাঁওতা নয়। ম্যানেজার চিপলুংকার তখন ছেঁড়া নেকটাই-এ হাত বুলিয়ে হাসছিলেন। টেলিগ্রাম করা হয়েছিল, নতুন খেলোয়াড় এসে গিয়েছে। পৌঁছতে একটু দেরি হয়েছে, এই যা। কিন্তু কী ভাগ্য, ঠিক সময়মত পৌঁছে গিয়েছে। চিতে বাঘের মতো আঁটসাঁট চেহারা, ফিকে হলদে রঙের টাইটের উপর কালো জাঙিয়া, হঠাৎ এক নতুন খেলোয়াড় এসে রিং-এর মধ্যে ঢুকেই দর্শকদের দিকে একটা স্যালুট ছাড়ে, তারপর কাঠবিড়ালীর মতো তরতর করে দড়ি বেয়ে মুহূর্তের মধ্যে উপরে উঠে গিয়ে শূন্য ট্রাপিজের রডের উপর দাঁড়ায়।

"চিনাপ্পা! চিনাপ্পা! গ্রেট হিপোড্রোমের সেই চিনাপ্পা!" চিনতে পেরে গ্যালারির ভিড় আনন্দে হাততালি দেয়।

কিন্তু কী আশ্চর্য, এতক্ষণ ধরে যার চোখে কোন আতঙ্ক ছিল না, শুধু তারই চোখ দুটো

হঠাৎ একটা ভয়ের নিষ্ঠুর খোঁচা লেগে শিউরে ওঠে। লাল রঙে আঁকা দুটো গোল গোল চক্করের মধ্যে জোকারের সেই দুটি চোখর ড্যাবডেবে চাউনি যেন শ্রান্ত হয়ে মুদে আসতে থাকে।

ওই ট্রাপিজে দাঁড়িয়ে আছে সুধালক্ষ্মীর খেলার জুড়ি। কোঁকড়া চুল, কালো রঙ, টিকটিক করছে নাকটা, বেশ চেহারা। সুধালক্ষ্মীর দিকে তাকিয়ে মিটমিট করে হাসছে চিনাপ্পা। এরই মধ্যে চিনাপ্পার চোখের তারায় একটু রঙ ধরে গিয়েছে বলে মনে হয়। যেন মুগ্ধ হয়ে রয়েছে একটা হঠাৎ-পাওয়া আশার উল্লাস। মুগ্ধ হবারই কথা।

আর ওই তো, সুধালক্ষ্মীও সামনের ওই ট্রাপিজের রডে দাঁড়িয়ে আছে। আয়নার মতো চকচক করছে দুটি টানা টানা চোখ, ঠোঁট দুটি যেন একটু ফুঁপিয়ে রয়েছে। টলটল করে সুডোল থুতনির ছাঁদ ; তা ছাড়া কপালের উপর মালাবার চন্দনের ওই টিপ। সুধালক্ষ্মীর ওই মুখের দিকে তাকিয়ে মুগ্ধ না হওয়াই তো আশ্চর্য। তবু তো এখনও জানে না, বোধহয় কল্পনাও করতে পারে না চিনাপ্পা, শক্ত চাবুকের মতো বাঁধা সুধালক্ষ্মীর ওই মোটা বেণীতে মহীশূর অগুরুর কী সুন্দর গন্ধ ফুরফুর করে।

চিনাপ্পা হাসছে, হাসুক। কিন্তু সুধালক্ষ্মী অমন করে হাসে কেন? আজ এক বছর ধরে সুধালক্ষ্মীর ওই সুন্দর মুখের কত রকমের হাসি দেখেছে দাশগুপ্ত, কিন্তু আজ এ কী-রকম উদ্দাম উল্লাসের হাসি! শিউরে উঠছে সুধালক্ষ্মীর ফোঁপানো ঠোঁট, আয়নার মতো চকচকে চোখে বিদ্যুতের চমক খেলছে। এ কী হলো সুধালক্ষ্মীর? এক মুহূর্তে এক বছরের ইতিহাস ভুলে গেল?

মাত্র এক মাসের জন্য হিসাব লিখবার একটা চাকরি নিয়ে এই ডেকান গ্র্যাণ্ডের তাঁবুতে যেদিন এসেছিল দাশগুপ্ত, সেদিনের কথাগুলিও কি সুধালক্ষ্মী ভুলে যেতে পারে? হিসাব লেখার কাজ ছেড়ে দিয়ে খেলার কাজ ধরবার জন্য দাশগুপ্তের কানে কানে কে সেদিন অদ্ভুত উৎসাহের মন্ত্র ফুঁকে দিয়েছিল?

"আপনাকে হিসাব লেখার কাজে একটুও মানায় না!" বলতে বলতে একেবারে দাশগুপ্তের টেবিলের কাছে এসে সেদিন দাঁড়িয়েছিল সুধালক্ষ্মী। চমকে মুখ তুলে তাকিয়ে দাশগুপ্তও আশ্চর্য হয়ে গিয়েছিল। কে এই মেয়ে, যার ফোঁপানো দুটি ঠোঁট অদ্ভুত হাসি হাসছে?

প্রশ্ন না করতেই নিজের পরিচয় নিজেই বলতে থাকে সুধালক্ষ্মী, "আমি সুধালক্ষ্মী, ট্রাপিজের খেলা দেখাই। মাইনে এক শো দশ টাকা।"

দাশগুপ্ত হাসে, "আমার মাইনে ত্রিশ টাকা।"

"ত্রিশ টাকা মাইনের কাজ করতে আপনার লজ্জা পাওয়া উচিত।"

দাশগুপ্ত ভ্রূকুটি করে, "তার মানে?"

"আপনার এত সুন্দর মজবুত চেহারা ; ইচ্ছে করলে, আর একটু চেষ্টা করে খেলা শিখে নিলে, আপনিও এক শো দশ টাকা পেতে পারেন।" চলে গেল সুধালক্ষ্মী, কিন্তু দাশগুপ্তের কানের কাছে যেন একটা গানের রেশ রেখে দিয়ে চলে গেল। আবার হিসেব লিখতে গিয়ে আনমনা হয়ে যায় দাশগুপ্ত। আশ্চর্য, এমন ভালো একটা শান্ত-শিষ্ট কাজের আনন্দকে একেবারে বিস্বাদ করে দিয়ে চলে গেল ওই ফোঁপানো ঠোঁটের হাসি।

প্যারালাল-বার ভালোই রপ্ত করা আছে, হরাইজণ্টালও কিছু কিছু। পরীক্ষায় ফেল করলেও কলেজের জিমনাসিয়ামের সেই উচ্ছল খেলাভরা দিনগুলির আনন্দ এখনও দাশগুপ্তের এই তরুণ শরীরের পেশীতে সঞ্চিত হয়ে আছে। একটু চেষ্টা করলে আরও ভালো খেলা শিখে ফেলতে পারে বই কি দাশগুপ্ত। কিন্তু সে সুযোগ কই? আর এক মাস পরে হিসাব লেখার এই চাকরির মেয়াদ শেষ হয়ে যাবে। সার্কাসের পুরনো কেরানী ছুটির

ার ঠিক সময়েই ফিরে আসবে। তারপর? তারপর এই তাঁবুতে আর একটি দিনও থাকবার ভরসা কই? একটু ভরসা পাওয়ার জন্য ছটফট করে মনটা। এই তাঁবু আর এই ত্রিশ টাকার চাকরিটাই যদি কোন জাদুবলে অন্তত এক বছরের মতো বেঁচে থাকতে পারে, তবে তো অন্তত...। দাশগুপ্তের জীবনের এই গোপন ধ্যানের মতো চিন্তাগুলি যেন হঠাৎ মহীশূর অগুরুর গন্ধে ভরে ওঠে। কী চমৎকার বেণী বাঁধে সুধালক্ষ্মী!

এক মাস পরে যেদিন শেষদিনের মতো চাকরি করে চলে যাবার কথা, সেদিন সকালবেলা ম্যানেজার চিপলুংকার তাঁর ছেঁড়া নেকটাই-এ হাত বোলাতে বোলাতে দাশগুপ্তের টেবিলের কাছে এসে দাঁড়ালেন, সঙ্গে সুধালক্ষ্মী।

ম্যানেজার বলেন, "সুধালক্ষ্মী বলছে, আপনি নাকি খেলা শিখতে চান?"

চমকে ওঠে বিড়বিড় করে দাশগুপ্ত, "কই, না তো! আমি তো কাউকে ওকথা বলিনি!...হ্যাঁ, ইচ্ছা ছিল বটে, কিন্তু...।"

ম্যানেজারও মাথা চুলকে আমতা-আমতা করেন ঃ "হ্যাঁ, ওই কিন্তুই হলো আসল কথা। আপনাকে মাইনে দিয়ে রাখবার উপায় কই? এদিকে সুধালক্ষ্মী এমন জোর করছে যে...।" বোধহয় মুখের হাসি লুকিয়ে ফেলবার জন্য অন্য দিকে মুখ ঘুরিয়ে নেয় সুধালক্ষ্মী।

ম্যানেজার বলেন, "একটা উপায় হতে পারে। জোকার ভোলাবাবু আর এক মাস পরে ছুটিতে বাড়ি যাবেন। আপনি যদি এই এক মাসের মধ্যে ভোলাবাবুর সাকরেদি করে জোকারের কাজটা মোটামুটি শিখে নিতে পারেন, তবে...।" ম্যানেজার দেখতে পান, সুধালক্ষ্মী মাথা দুলিয়ে ইশারায় দাশগুপ্তকে বলছে ঃ "রাজি হয়ে যান।" বিব্রতভাবে নেকটাই নাড়েন গোবেচারা ম্যানেজার চিপলুংকার ঃ "তবে আপনি সেকেণ্ড জোকার হয়ে এখানে অন্তত একটা বছর থাকতে পারবেন, মাইনে পাবেন পঞ্চাশ টাকা।"

সুধালক্ষ্মী এইবার সামনে এগিয়ে এসে, একেবারে হিতাকাঙ্ক্ষিণী অভিভাবিকার মতো উপদেশের সুরে বলতে থাকে, "আর, অবসর সময়ে প্র্যাকটিস করে ভালো ভালো খেলাগুলি, এমন কি ট্রাপিজের খেলাটাও শিখে ফেলতে পারেন।"

ম্যানেজার বিস্মিত হয়ে একবার সুধালক্ষ্মীর মুখের দিকে তাকান। তারপর দাশগুপ্তের দিকে তাকিয়ে বলেন, "ওঃ, তা হলে তো কথাই নেই দাশগুপ্ত। ইউ ইউল বি ভেরি ভেরি হ্যাপি।"

ভ্রূভঙ্গী করে সুধালক্ষ্মী। ফোঁপানো ঠোঁটের মিষ্টি হাসিটা যেন রাগ করে আরও মিষ্টি হয়ে ওঠে ঃ "কী বললেন ম্যানেজার? তার মানে?"

গোবেচারা চিপলুংকার এইবার বেশ চালাক হাসি হেসে জবাব দেন, "তার মানে, দাশগুপ্ত অন্তত একশো দশ টাকা মাইনে পাবে।"

ম্যানেজার চলে যেতেই সুধালক্ষ্মী বলে, "আপনি আমার ওপর রাগ করলেন না তো?"

দাশগুপ্ত হাসে ঃ "একটুও না। কিন্তু আপনি কেন আমার জন্য ম্যানেজারের কাছে গিয়ে এত কাণ্ড করলেন?"

"জানি না।" গম্ভীর হয়, আস্তে আস্তে চলে যায় সুধালক্ষ্মী।

এই তো সেই সুধালক্ষ্মী। জোকার দাশগুপ্তের দুই চক্ষু যেন একটা জ্বালার ছোঁয়ায় ছটফট করে। কোথায় গেল সুধালক্ষ্মীর সেই গম্ভীর মুখ? আজও কি বুঝতে পারেনি সুধালক্ষ্মী, তাকে এই এক বছর ধরে ভালোবেসে ধন্য হয়ে আছে যার জীবন, সে নীচের এই রিং-এর শক্ত মাটির উপর দাঁড়িয়ে তারই দিকে তাকিয়ে আছে?

শুরু হয়েছে খেলা। কী উদ্দাম খেলা! এই ট্রাপিজ থেকে ওই ট্রাপিজ. ঝাঁপ দিয়ে পড়ছে সুধালক্ষ্মী আর চিনাপ্পা। যেন এক ভয়ানক ধরা-ছোঁয়ার আবেগ শূন্যলোকে লুকোচুরি খেলছে।

কেউ কাউকে কাছে পায় না। দুটি সুন্দর উল্কা যেন পরস্পরের পাশ কাটিয়ে চলে যাচ্ছে আর আসছে।

তাই তো! সুধালক্ষ্মীকে এখনও বিশ্বাস করতে ইচ্ছা করে। ধরা দিচ্ছে না সুধালক্ষ্মী। জোকারের ড্যাবডেবে চোখ একটু শান্ত হতে আর খুশি হতে চেষ্টা করে।

এতদিনে ওই ট্রাপিজে সুধালক্ষ্মীর জুড়ির আসনে দাশগুপ্তকেই আজ দেখতে পেত গ্যালারির ভিড়, যদি বুকের একটা অদ্ভুত ব্যথা এই তিন মাস ধরে দাশগুপ্তের চেষ্টায় নেশাটাকে দমিয়ে না দিত। ডাক্তার বলেছেন, এখন কয়েকটা মাস আর কোন শক্ত খেলা নয়, কোন শক্ত খেলার প্র্যাকটিসও নয় ; হয় রেস্ট, নয় হাল্কা খেলা খেলে দিন কাটাতে হবে। দাশগুপ্তের জীবনের স্বপ্নটা যেন উপরের রঙিন জগতের দিকে অনেক দূর পর্যন্ত উঠে তারপর গড়িয়ে নীচে পড়ে গিয়েছে। বড় তাড়াতাড়ি করেছিল দাশগুপ্ত, তাই বোধহয় একটা নিষ্ঠুর হোঁচট খেতে হয়েছে। অল্প মাইনে, ডবল খাটুনি আর দুর্বল খোরাক শরীরের উপর বেশ প্রতিশোধ নিয়ে ফেলেছে।

কিন্তু একটা হোঁচট বই তো নয়? ডাক্তারের কথা শুনেও দাশগুপ্তের জীবনের স্বপ্ন একটুও দমে যায়নি। মাত্র তিনটা মাস, তারপর আবার দাশগুপ্তের এই মজবুত দেহের সব রক্ত স্নায়ু আর পেশী মরিয়া হয়ে ওই ট্রাপিজের কাছে যাবার জন্য প্র্যাকটিস করবে। কী-ই বা আর বাকি আছে? ভল্টিং আর টামলিং বেশ দুরস্ত করা হয়েছে। বাকি শুধু টাইপরোপ আর ল্যাডার। তারপর ওই ট্রাপিজ রপ্ত করতে দুটি মাসের বেশি লাগবে না। তারপর এক শো দশ টাকার মাইনে এবং তার চেয়ে বড় উপহার ওই রঙিন আলোর কাছে জরির চাঁদোয়ার নীচে শূন্যলোকের কুহকের মধ্যে সুধালক্ষ্মীর সঙ্গে লাস্ট গ্রিপ।

সেদিন হঠাৎ উদ্দাম হবে ক্ল্যারিওনেটের সুর। হঠাৎ মরিয়া হয়ে দুলে উঠবে দু'দিকের দুই ট্রাপিজ। রড ছেড়ে দিয়ে দু'দিক থেকে দুই মূর্তি বাতাসে শরীর ছুঁয়ে দেবে। তারপরেই বুকের কাছে বুক, মুখের কাছে মুখ। মালাবার চন্দনের টিপ দাশগুপ্তের একেবারে চোখের কাছে ভাসবে। দুই জোড়া বাহুর বাঁধনে জড়ানো একটি মিলনের মূর্তি যেন স্বর্গে থেকে জয়ী হয়ে নীচের টান করা তেরপলের ক্যাচের উপর ঝুপ করে নেমে পড়বে। সব পাওয়া, পরম পাওয়া পেয়ে যাবে দাশগুপ্তের এক বছরের আশার জীবন। খেলার সঙ্গিনীকে চির জীবনের সঙ্গিনী করে, এক উৎসবের রাতে হাত ধরে নিজের ঘরে নিয়ে যাবে দাশগুপ্ত।

এই এক বছরের মধ্যে দাশগুপ্তের চোখের কাছে ক'বারই বা এসেছে সুধালক্ষ্মী? সেই দুবার, আর ডাক্তার যেদিন এলো সেদিন একবার। কে জানে, কেমন করে আর কার কাছে থেকে খবর পেয়েছিল সুধালক্ষ্মী, বুকে একটা ব্যথা নিয়ে অফিসঘরের পিছনে ছোট তাঁবুর ভিতরে একা শুয়ে আছে জোকার দাশগুপ্ত।

একেবারে ডাক্তারকে সঙ্গে নিয়ে দাশগুপ্তের বিছানার কাছে এসে দাঁড়াল সুধালক্ষ্মী সুধালক্ষ্মীর মূর্তিটাই কেমন যেন ভীত আর অনুতপ্ত উদ্ভ্রান্তের মতো। খোলা বেণী, একরাশ ঘন কালো চুল যেন ঢেউ তুলে ফেঁপে রয়েছে, দু'হাতে জড়িয়ে ধরলেও উপচে পড়বে, বেড় পাওয়া যাবে না। বড় বেশি গম্ভীর হয়ে গিয়েছে সেই ফোঁপানো ঠোঁট। শাড়িটা এলোমেলো করে যেন কোনমতে গায়ে জড়িয়ে নিয়েছে। ঘাড়ে আর গলায় সাবানের ফেনা শুকিয়ে রয়েছে। তবে কি স্নান বন্ধ করে হঠাৎ ব্যাকুল হয়ে ছুটে এসেছে সুধালক্ষ্মী?

দাশগুপ্তের বুকের ব্যথা পরীক্ষা করে ডাক্তার চলে যাবার জন্যে এগিয়ে যেতেই গলা কাঁপিয়ে চেঁচিয়ে ওঠে সুধালক্ষ্মী, "একটা আশা দিয়ে যান ডাক্তারবাবু।"

ডাক্তার ঘাবড়ে গিয়ে সুধালক্ষ্মীর দিকে তাকান ঃ "হতাশার তো কারণ নেই। এই ব্যথা সেরে যাবে।"

ডাক্তার চলে যাবার পর আরও কিছুক্ষণ চুপ করে দাশগুপ্তের বিছানার কাছে দাঁড়িয়ে ছিল

সুধালক্ষ্মী। দাশগুপ্তের মনের ভিতরে আকুল হয়ে ছটফট করছিল একটা প্রশ্ন। সত্যিই ভালোবেসে তো সুধালক্ষ্মী? না, শুধু মিথ্যে একটা উপকার করবার জন্য ছুটে আসে? কিন্তু কী আশ্চর্য, এই মেয়ের মনটা সীলমোহর করা। সেই মনের ভাষা শোনা যায় না। ভুলেও মুখ খুলে সেই মনের কথার একটি কথাও বলে না।

দাশগুপ্ত বলে, "আমার অসুখের কথা শুনে তুমি এত ব্যস্ত হয়ে উঠলে কেন?"

"জানি না।" কথাটা বলেই বেশ একটা ব্যস্তভাবে হন হন করে হেঁটে চলে গেল সুধালক্ষ্মী।

হ্যাঁ, সীলমোহর-করা মনই বটে! কে জানে, কী রহস্যের রত্ন লুকিয়ে আছে সেই মনের ভিতর!

থেমেছে খেলা। এই ট্রাপিজে চিনাপ্পা। আস্তে আস্তে হাঁপায় আর দম ছাড়ে। ওই ট্রাপিজে সুধালক্ষ্মী, রুমাল দিয়ে কপালের ঘাম মোছে।

আবার ডিউটি ভুলে থমকে দাঁড়িয়ে আছে জোকার। সপাং করে শব্দ ছাড়ে কালাসাহেব জন রাজারামের বিজলী চাবুক।

"ওরে বাবা!" ভাঙা-গলায় কর্কশ ডাক ছেড়ে এক-একটা লাফ দিয়ে রিং-এর চারিদিকে ছুটতে থাকে জোকার। ভিরমি খেয়ে লুটিয়ে পড়ে। নকল ভয়, নকল আতঙ্ক, আর নকল ক্লান্তির ঢঙ দেখায়। মিথ্যা হাঁপানি হাঁপায়। হাত দিয়ে পা টিপে আর পা দিয়ে হাত টিপে নিজেই নিজের সেবা করে। কাঁপতে কাঁপতে উঠে দাঁড়ায়। অ্যাঁও অ্যাঁও অ্যাঁও--মুখ বেঁকিয়ে ছিককাঁদুনি কাঁদে। দু'চোখ থেকে ঝরঝর করে জলের ফোয়ারা গড়িয়ে পড়তে থোকে। গ্যালারির ভিড় চেঁচিয়ে হেসে ওঠে। "নকল কান্না, নকলি আঁসু। ওই যে কর্ণেল পোটাটোর ড্যাবডেবে চোখের কোণে খুব সরু একটা টিউবের মুখ দেখা যায়।"

নীরব হয় গ্যালারি। আবার শুরু হয়েছে খেলা। সুধালক্ষ্মী আর চিনাপ্পার মুখের হাসিতে যেন আগুনের রঙের মতো আভা। আর, নীচে রিং-এর মাঝখানে শক্ত মাটির উপর দাঁড়িয়ে দাশগুপ্ত। জোকারের বুকের পাঁজরে যেন কাঁটা বিঁধেছে, চিনচিন করছে ব্যথাটা। আর বুঝতে কিছু বাকি নেই, উপরের রঙিন আলোর কাছে মত্ত হয়ে দুলছে দুই অভিসন্ধির কুহক। দাশগুপ্তের স্বপ্নের ঘরে ডাকাত পড়েছে। পড়ুক! কিন্তু সুধালক্ষ্মীই যে হেসে হেসে দরজা খুলে দিল, সহ্য করা যায় না শুধু এই জ্বালার কামড়।

হঠাৎ চেঁচিয়ে ওঠে ক্ল্যারিওনেট। গ্যালারির ভিড় হাততালি দিয়ে বাতাস ফাটায়। দুই ট্রাপিজ দু'দিকে ছিটকে সরে গিয়েছে, আর জরির চাঁদোয়ার নীচে সেই রঙিন শূন্যলোকের মধ্যে ফুটে উঠেছে এক কঠোর হিংস্র নিষ্ঠুর লাস্ট গ্রিপ। সুধালক্ষ্মী আর চিনাপ্পা দু'জনেই দু'হাত দুজনের গলা জড়িয়ে ধরেছে। একটা ক্লান্ত উদ্দামতার ছবি ধরাতলে লুটিয়ে পড়ার আগে আকাশে ভেসে উঠেছে।

"ওরে বাবা রে--!" চিৎকার করে একটা লাফ দিয়ে সরে যায় দাশগুপ্ত। জোকার দাশগুপ্তের ন্যাতপেতে নিকার-বোকারে যেন আগুন ধরে গিয়েছে। হাতে ভর দিয়ে প্রচণ্ড একটা ভল্ট খেতে গিয়ে রিং-এর শক্ত মাটির উপর মুখ থুবড়ে আছাড় খেয়ে পড়ে যায় জোকার। গ্যালারির হো-হো হাসির হুল্লোড় ফেটে পড়ে।

পড়েই আছে জোকারের অসাড় শরীর। বেশ কিছুক্ষণ। এ আবার কর্ণেল পোটাটোর কোন নতুন খেলা? "ওঠো কর্ণেল পোটাটো।"--ডাক দেয়, হাঁক ছাড়ে আর চিৎকার করে গ্যালারির ভিড়।

আস্তে আস্তে উঠে দাঁড়ায় দাশগুপ্ত। "লাপ্‌টি লিটিল, লাপ্‌টি লিটিল্!" বিড় বিড় করে কুতকুতে হাসি হেসে আর তিন-পেয়ে কুকুরের মতো ভঙ্গী করে রিং-এর চারিদিকে খুঁড়িয়ে

খুঁড়িয়ে ঘুরতে থাকে জোকার দাশগুপ্ত। জোকারের নাক দিয়ে ঝরঝর করে রক্ত গড়ায়। কপালের কাছেও একটা ক্ষত, ফোঁটা ফোঁটা রক্ত ঝরে।

"নকল রক্ত, নকলি খুন।" গ্যালারির ভিড় চালাক হাসি হেসে চেঁচায়। কিন্তু কেয়াবাৎ হ্যায়, বাহবা, কী অদ্ভুত কর্ণেল পোটাটোর খেলা, কায়দাটা একেবারেই ধরতে পারা যাচ্ছে না। কেমন করে নাক দিয়ে এমন সুন্দর রক্ত ঝরাচ্ছে কর্ণেল পোটাটো?

ঘড় ঘড় শব্দ করে বাঘের খাঁচাগাড়িটা রিং-এর মাঝখানে চলে এসেছে। বিজলী চাবুক হাতে নিয়ে খাঁচার দরজা খুলে বাঘের মাথায় হাত রেখে দাঁড়িয়ে পড়েছেন কালাসাহেব জন রাজারাম।

আরে, এ কী কাণ্ড! চমকে ওঠে গ্যালারির ভিড়। কর্ণেল পোটাটোর সাহস তো কম নয়। হঠাৎ যেন মরিয়া হয়ে একটা দৌড় দিয়ে বাঘের খাঁচার ভিতরে গিয়ে ঢুকে পড়েছে জোকার।

"ওরে বাবা!" বাঘের শান্ত গম্ভীর ও উদাস মুখের কাছে মাথা দুলিয়ে নকল ভয়ের ঢঙ দেখায় জোকার দাশগুপ্ত। হঠাৎ গর্জন করে লাফিয়ে ওঠে বাঘ। জন রাজারামের বিজলী চাবুকের সপাসপ বাড়ি খেয়েও বাঘের হুটোপুটি শান্ত হতে চায় না।

বিব্রত বিস্মিত ও আতঙ্কিত কালাসাহেব, জোকারের মুখের দিকে তাকিয়ে কী-যেন সন্দেহ করেন। তারপর চাবুক তুলে চেঁচিয়ে ওঠেন, "আসলি খুন, এ যে আসলি খুন!"

"সে কী? কী ব্যাপার?" দর্শকদের মনের প্রশ্নও আশ্চর্য হয়ে নীরবে ছটফট করে। গ্যালারির মুখরতা হঠাৎ স্তব্ধ হয়ে যায়। সেই ভয়ানক গম্ভীর নীরবতাকে আবার চমকে দিয়ে হুংকার ছাড়েন কালাসাহেব জন রাজারাম ঃ "জানোয়ার বিগড় গিয়া। নাকে-মুখে খাঁটি রক্ত মেখে বাঘের মুখের কাছে আসে হতভাগা। ভাগো, জলদি ভাগো, বেকুব জোকার!"

কিন্তু একেবারে আতঙ্কহীন, কর্ণেল পোটাটো তার সেই কুতকুতে হাসি আর ড্যাবডেবে চাউনি নিয়ে আস্তে আস্তে সরে যায়। "লাপ্‌টি লিটিল, লাপ্‌টি লিটিল্।" হেলে দুলে ভঙ্গী করে রিং-এর চারিদিকে ঘুরতে থাকে। গ্যালারির ভিড় কিন্তু আর হাসে না। ক্ল্যারিওনেটও বাজে না। অশান্ত অতৃপ্ত তৃষ্ণাতুর বাঘটাই শুধু গর্জন করে।

রিং-এর পাশের পর্দা ঠেলে বের হয়ে ছুটে আসছে কে? চমকে ওঠে গ্যালারির নীরব বিস্ময়।

আর কেউ নয়। মিস সুধালক্ষ্মীই ছুটে এসেছে। বেণী খুলে দিয়েছে, রঙিন একটা শাড়ি পরেছে সুধালক্ষ্মী ; তবু ওকে চেনা যায়। বাঃ, বেশ সুন্দর, ট্রাপিজের সুধালক্ষ্মীকে এখন যে ঠিক ঘরের লক্ষ্মীটিরই মতো দেখাচ্ছে।

ও কি? আরও আশ্চর্য হয় গ্যালারির হাজার চোখ। জোকারের মুখের দিকে তাকিয়ে যেন রাগে কটমট করে সুধালক্ষ্মীর চোখ। রঙিন শাড়ির আঁচল মুঠো করে ধরে জোকারের কপালের ক্ষত চেপে ধরেছে সুধালক্ষ্মী। তারপরেই হাত ধরে এক টান দিয়ে রিং-এর ভিতর থেকে জোকারকে যেন জোর করে টেনে নিয়ে যেতে থাকে।

ছেঁড়া নেকটাই-এ হাত বুলিয়ে ব্যস্তভাবে ছুটে আসেন গোবেচারা ম্যানেজার চিপলুংকার ঃ "কী হয়েছে? কি ব্যাপার সুধালক্ষ্মী?"

সুধালক্ষ্মীর ফোঁপানো ঠোঁট মিষ্টি হাসি হাসে ঃ "খেলা হলো খেলা। কিন্তু তাই দেখে কী ভয়ানক রাগ করে পাগল হয়ে গিয়েছে আপনাদের জোকার।"

"সত্যি নাকি?" বড় বড় চোখ করে দাশগুপ্তের দিকে তাকিয়ে আশ্চর্য হন চিপলুংকার।

এইবার সুধালক্ষ্মীর চোখ দুটোই যেন হেসে ওঠে এবং হাসতে গিয়ে ছলছল করে। "আমাকে আজও বোধহয় চিনতে পারেনি দাশগুপ্ত, নইলে বুঝতে পারত যে আমিই ওর..."

এক গলা হাসি হেসে চিপলুংকার বলেন, "ও ইয়েস।"

# সুপ্রিয়া

ওটি একটি দুর্নামের বাড়ি। আষাঢ়ের শেষ দিকে যখন উশ্রীর বুকে ঘোলা জলের ঢল নামে, তখন এই বাড়ির একটি জানালার কাছে দাঁড়ালে উশ্রীর সেই পাগলা চেহারা দেখা যায়।

ওটি একটি উচ্ছল কল-কল হাসির বাড়ি। হয় বাইরের ঘরে, নয় বারান্দায়, কিংবা সামনের এক টুকরো ঘেসো জমির উপর তিন চারজন মানুষের জটলা সর্বক্ষণ মুখর হয়ে থাকে। সেই মুখরতার সঙ্গে মাঝে মাঝে উচ্চকিত হাসির হল্লা।

ওটি একটি অফুরান চা-এর বাড়ি। সর্বক্ষণ স্টোভ জ্বলে, আর স্টোভের উপর ডেকচিতে জল ফোটে। পেয়ালা-পিরিচের ঝনঝনানি সবসময় শোনা যায়। চাকর রামসেবক শুধু চা তৈরি করবার চাকর।

ওটি একটি গানের বাড়ি। যখন তখন হারমোনিয়াম বাজে, কখনো বা এসরাজ। কখনো মেয়ে-গলায় এবং কখনো বা পুরুষ-গলার গানে সুরেলা হয়ে ওঠে এই বাড়ির বাতাস।

ওটি একটি খেলার বাড়ি। ক্যারামের ঘুঁটির শব্দ ঠকাস্ ঠকাস্ করে ঘরের ভিতরে, এবং ঘরের বাইরে হলে ঘেসো জমির উপর ব্যাডমিন্টনের লাফালাফি।

উশ্রীর কিনারায় পেঁপেগাছের ছায়ায় ঘেরা এই ছোট-বাড়িটা যেন সর্বক্ষণের উল্লাস আর গুঞ্জনের এক মৌচাক। সেই উল্লাস আর সেই গুঞ্জনের মাঝখানে বসে আছে এই বাড়িরই মেয়ে। বিধু চৌধুরীর মেয়ে সুপ্রিয়া চৌধুরী।

মাসের মধ্যে বিধু চৌধুরী ক'টা দিনই বা বাড়িতে থাকেন? বড় জোর সাত-আটটা দিন। অভ্রের কেনা-বেচার কাজ করতে হলে শহর ছেড়ে দূরের যত খনির কাছে কাছে ঘোরাফেরা করতে হয়। বিধু চৌধুরী তাই করেন। জঙ্গলে ঘেরা এক-একটি খনি-অঞ্চলের ভিতরে ঢুকলে পাঁচ দিনের আগে কাজ সেরে ফিরে আসতে পারেন না।

ফিরে আসলেই বা কি? বাড়ির এই সর্বক্ষণের উৎসবের সঙ্গে তাঁর কোন সম্পর্ক নেই। তিনি বাধাও দেন না, বাহবাও করেন না। কর্মক্লান্ত জীবনটাকে শুধু দু'-তিনটি দিনের মতো একটু চুপ করে থাকবার আর ঘুমিয়ে পড়ে থাকবার আরাম পাইয়ে দিয়ে তিনি আবার বের হয়ে যান। তাঁর এই একঘেয়ে খাটুনির পালা দু'চোখে দেখে যিনি সহ্য করতে পারতেন না, এবং উদ্বিগ্ন হয়ে বাধা দিতেন, তিনি আর নেই। সুপ্রিয়ার মা মারা গিয়েছেন, সে আজ দশ বছরেরও আগের কথা। বিধু চৌধুরীর এই সংসারের ক্ষুধা-তৃষ্ণার হিসাব রাখে আর সব কাজের দায় সহ্য করে চাকর রামসেবকের মা।

এই বাড়িতে আর যারা থাকে তারা নেহাতই ছেলেমানুষ। সুপ্রিয়ার দু'টি ভাই আর একটি বোন, যারা সময়মত স্কুলে যায় কি না যায়, তা'ও কিছু বোঝা যায় না।

এই বাড়ি একটি অভাবেরও বাড়ি বটে, টাকা-পয়সার অভাব। কিন্তু সে অভাব চোখে দেখে বুঝতে পারবে, এমন সাধ্য কার? যাঁরা বিধু চৌধুরীর কাজ-কারবারের খবর রাখেন, তাঁরাই শুধু জানেন যে, দেনার উপর দেনা করে দিন পার করে দিচ্ছেন বিধু চৌধুরী। একবার লাভ করলে তিনবার লোকসানে পড়েন বিধু চৌধুরী। কিন্তু তবু এই ক্যারাম ব্যাডমিন্টন হারমোনিয়ম আর চা-এর নিত্য উৎসবে আত্মহারা হয়ে আছে বিধু চৌধুরীর বাড়ি।

তাই, তাই তো এই পাড়ায়, আর ঐ পাড়ায়, এই মকতপুর ও বারগণ্ডায় আর সেই দূর পচম্বাতে পর্যন্ত নানাজনের মুখে মুখে নানা দুর্নামের গুঞ্জন ঘুরে বেড়ায়। তাই মেয়েটাকে একেবারে ওপেন জেনারেল লাইসেন্স দিয়ে দিয়েছেন বিধু চৌধুরী। টাকাপয়সা খরচ করে মেয়ের বিয়ে দেবার সাধ্য নেই বিধু চৌধুরীর, এখন মেয়েটা যদি নিজের চেষ্টায় মনের মতো একটা ছোকরাকে ধরে ফেলতে পারে।

লোকের চোখের সন্দেহকে নিন্দা করা যায় না। বিয়ের বয়সের একটি সুন্দর মেয়ে, এবং তার চারদিক ঘিরে বিয়ের বয়সের গোটা তিন চারেক ছেলেকে যদি প্রায় সব সময় ব্যস্ত আর উল্লসিত হয়ে থাকতে দেখা যায়, তবে সে-সন্দেহ হবেই বা না কেন? সুপ্রিয়ার জন্মদিনে সুপ্রিয়ার বান্ধবদের উপহারের সামগ্রীতে টেবিল ভরে যায়।

বিধু চৌধুরীর দুর্নাম হলো তাঁর হতাশা ও অক্ষমতার দুর্নাম। টাকা-পয়সার অভাব আছে বলে কি মেয়েকে এইভাবে যথেচ্ছার সুযোগ দিতে হয়? কিন্তু সত্যিকারের দুর্নাম হলো বিধু চৌধুরীর মেয়ে সুপ্রিয়ার দুর্নাম সুপ্রিয়া যা করছে, তাকে এক কথায় বলা যায় পুরুষ নিয়ে খেলা।

সময়ে অসময়ে এক-একটা সাইকেল ছুটে এসে গেটের কাছে থামে, তারপর ভিতরে চলে যায়। মাঝে মাঝে একটি বেবি অস্টিনও দেখা যায়, পচাম্বার সেই স্বর্গত রায় বাহাদুরের ছেলে বঙ্কিমের বেবিঅস্টিন। ওদের সকলেরই জন্য এখানে সুপ্রিয়ার মুখের সমান মাপের হাসিভরা অভ্যর্থনা সবসময় তৈরি হয়ে রয়েছে।

এই পাড়া আর ঐ পাড়ার কত মেয়ে কত বাড়িতে বেড়াতে যায়, কিন্তু এই বাড়িতে কেউ আসে না। এমন কি সুপ্রিয়ার মাসতুতো বোন শৈলও এক বছর হলো এই বাড়িতে আসা ছেড়ে দিয়েছে।

অনেক সময় অনেকের মনের আশঙ্কা চাপা-গলার আলোচনার মধ্যেই বেশ একটু উগ্র হয়ে ওঠে। ও মেয়ে বের হয়ে গেল বলে। ও মেয়ে হাসপাতালের মেটার্নিটি ওয়ার্ডে ভর্তি হলো বলে। প্রকৃতির প্রতিশোধ যে বেশিদিন চুপ করে থাকে না মশাই।

সুপ্রিয়া চৌধুরীও কোন বাড়িতে বেড়াতে যায় না। সময় পেলে তো যাবে? তাছাড়া পাড়ার কোন বাড়ির মা-মাসিও পছন্দ করেন না যে, সুপ্রিয়া তাঁদের বাড়িতে আসুক। আসে না সুপ্রিয়া, অন্য বাড়ির কোন মেয়ের সঙ্গে এখন আর মেশেও না সুপ্রিয়া। অন্তত একটা ভয় থেকে কিছুটা রেহাই পায় অনেক বাড়ির মন।

একটা আশ্চর্যের ব্যাপার লক্ষ্য করতে হয়। সুপ্রিয়ার চোখের কাছাকাছি এসে ভিড় করে যেসব তরুণ মন আর যুবক চেহারা, তাদের সুনামের গায়ে কখনও কোন নিন্দুকের সন্দেহ ও সমালোচনার জ্বালা লাগেনি। এদের সুনাম বিপন্ন হয়েছে, সন্দেহ আর অপবাদের বোঝা এদের মাথায় চেপেছে, শুধু এই অফুরান চায়ের আসরে এসে বসবার পর থেকে। সত্যি সত্যি, লোকের ধারণায় যেসব যুবকের মতিগতি সম্বন্ধে নিন্দা-ঘৃণা আছে, তাদের কাউকে আজ পর্যন্ত সুপ্রিয়া চৌধুরীর হাসিমধুরসে উচ্ছল এই উল্লাসের মৌচাকের কাছে এসে গুঞ্জন করতে দেখা যায়নি, এবং শোনাও যায়নি। সত্যি সত্যি ভালো ছেলে বলে পরিচিত সুনামের মানুষগুলিই এখানে এসে ভিড় করে।

এইজন্যই তো সুপ্রিয়া চৌধুরীর নাম শুনলে ভয় পায় অনেক পরিবারের মন। ঠিক এই জন্যই তো সুপ্রিয়ার দুর্নাম বড় তীব্র হয়ে ওঠে। বিধু চৌধুরীর ঐ মেয়ে বেছে বেছে ঠিক ভালো ভালো মাথাগুলিকে ডেকে এনে নষ্ট করে! যে পরিমল ফার্স্ট ক্লাস কোলিয়ারি ম্যানেজার হবে বলে রোজ সন্ধ্যাবেলা মাইনিং ইনস্টিটিউটের লাইব্রেরিতে এসে বই পড়ত, সেই পরিমলকেই দেখা যায় রোজ সন্ধ্যাবেলা ঐ এক-টুকরো ঘেসো জমির উপর সুপ্রিয়ার সঙ্গে ব্যাডমিণ্টন খেলছে।

কেমন করে এমন অসম্ভব হয়? অনেকে বলে যে, মেয়েটা অদ্ভুত এক মিষ্টি হাসির জাল ফেলে এক-একটি ভালো ছেলের মন টেনে নিয়ে এসে ঐ অফুরান চায়ের ঝরনার মধ্যে ছেড়ে দেয়। পথে যেতে যেতে পরিমলদের মতো কোন ভালো স্বভাব, ভালো চেহারা আর ভালো অবস্থার ছেলেকে দেখতে পেলে হঠাৎ না কি নিজে থেকেই যেচে আলাপ করে সুপ্রিয়া, তারপর চা-এর নেমন্তন্ন করে ফেলে।

জিমন্যাসিয়ামের পরেশ আর নেপাল কিন্তু বলে—চা-এর নেমন্তন্ন করে, না ঘেঁচু করে! বিধু চৌধুরীর মেয়ে রীতিমত অহংকারী, নিজের থেকে যেচে আলাপ করবার মতো মেয়েই সে নয়। পরিমলেরাই নিজের থেকে যেচে সুপ্রিয়ার ভাই পল্টুকে একটা বাজে কাজের ছুতো নিয়ে ডাকতে যায়। ভদ্রতা রক্ষা করবার জন্য সুপ্রিয়া ওদের চা খেতে বলে। ব্যস, তারপর আর কি? তারপর থেকে ওরা ওদের ক্যাংলা চোখের লোভ নিয়ে সুপ্রিয়া চৌধুরীর সুন্দর মুখের হাসি দেখবার জন্য রোজই চা খেতে আসে।

কে জানে কাদের কথা সত্যি! সুপ্রিয়া পথে যেতে যেতে কোন ভদ্রলোকের গায়ে পড়ে তাঁকে চা-এর নেমন্তন্ন করছে, এই দৃশ্য অবশ্য কখনও কারও চোখ পড়েনি। আর পরিমলেরাই বা কেন যে পল্টুর মতো একটা ছেলেকে কোন বাজে কাজের ছুতো করে ডাকতে যাবে, তা'ও কিছু বোঝা যায় না।

কিন্তু এটা তো খুবই স্পষ্ট করে বোঝা যায় যে, সুপ্রিয়া তার হাস্যময় সুন্দর মুখের অভ্যর্থনা অবারিত করে রেখেছে। সুপ্রিয়ার মনে কোন আপত্তি নেই, প্রতিবাদ নেই। এই সব বান্ধবদের কোন মুখরতাকে কখনো একটুখানি ভুরু কুঁচকেও শাসন করে না সুপ্রিয়া। যেন একদল মূর্তিমান স্তব সুপ্রিয়ার মুখের দিকে তাকিয়ে হল্লা করছে, এবং সুপ্রিয়া তার মুখের সেই সুস্থির হাসির জ্যোতি নিয়ে মন্দিরেশ্বরী দেবিকার মতো নীরবে সবই শুনছে।

একমাস বা দু'মাস, স্তবগুলি যেন ক্লান্ত হয়ে আসে। তারপর দেখা যায়, পরিমল আবার রোজ সন্ধ্যায় মাইনিং ইনস্টিটিউটের লাইব্রেরিতে বই পড়ছে। বিধু চৌধুরীর বাড়ির এই অফুরান চা-এর ফোয়ারার চারদিকে তৃষ্ণার্ত পরিমলেরা আর কলরব করে না। কলরব করে অমিয়, অধীর আর শান্তিনাথ।

পরিমলদের বিপন্ন সুনামের বিপদ কেটে যায়। বরং সুনাম আরও বেশি প্রশংসার গৌরব নিয়ে ছড়িয়ে পড়ে। সত্যি এরা বড় ভালো ছেলে, বড় শক্ত মনের ছেলে। বিধু চৌধুরীর ঐ মেয়ের চোখের লোভ আর মিষ্টি হাসির উদ্দেশ্য পরিমলদের কাউকেই শিকার করতে পারল না। নিশ্চয় সুপ্রিয়া চৌধুরীকে হয় ভয় পেয়ে, নয় ঠাট্টা করে ওরা সরে গিয়েছে। টাকাপয়সা খরচ না করে ভালো জামাই পেয়ে যাবেন, বিধু চৌধুরীর সেই ধূর্ত স্বপ্ন সফল আর হলো না। হবেও না বোধ হয়।

কিন্তু সুপ্রিয়া চৌধুরীর মতিগতি সম্বন্ধে সন্দেহগুলি এরপর একেবারে একটি কঠিন বিশ্বাসের হাওয়া হয়ে ছড়িয়ে পড়তে থাকে। আর সন্দেহ করবার কি দরকার? প্রমাণই তো পাওয়া যাচ্ছে, একেবারে প্রত্যক্ষদর্শীদের অভিজ্ঞতা। পরিমলেরাই আক্ষেপ করে আর বলতে গিয়ে লজ্জা পায়, সুপ্রিয়ার বাড়ির ঐ অফুরান চা-এর ফোয়ারার উদ্দেশ্য যে-মুহূর্তে ওরা টের পেয়েছে, সেই মুহূর্তে ওরা পালিয়ে এসেছে। একেবারে কানের কাছে মুখ এগিয়ে দিয়ে সুপ্রিয়া স্বচ্ছন্দে যে-সব কথা বলে, সে কথা শোনবার পর কোন ভদ্রলোকের পক্ষে আর ওখানে এক মিনিটও বসে থাকা সম্ভব নয়, উচিতও নয়।

সেদিন উশ্রীর বালিয়াড়ির উপর এক রক্তসন্ধ্যার ছায়ার সঙ্গে সঙ্গে পুব আকাশের কোল থেকে পূর্ণচাঁদের ছায়া যখন ছড়িয়ে পড়ল, ঠিক তখনই বিধু চৌধুরীর বাড়ির বারান্দায় চায়ের আসরে অমিয়দের উল্লাস আর হাসি হল্লার পাশে একটি নতুন মুখের হাসি দেখতে পাওয়া গেল। কী আশ্চর্য, শেষে সুধাংশুর মতো ছেলেও এসে ধরা দিল সুপ্রিয়া চৌধুরীর মিষ্টি হাসির কাছে!

পরিমলেরা আর অমিয়রা যদি আসে, এবং সুপ্রিয়া যদি ওদের ধরে আনবার চেষ্টা করে, তবে তার উদ্দেশ্যটা স্পষ্ট করে বোঝা যায়, কারণ পরিমলেরা আর অমিয়রা সকলেই অবিবাহিত যুবক, এবং ওদের বিয়ে দেবার জন্য ঘরের মানুষ এখনও তেমন কিছু ব্যস্ত হয়ে ওঠেনি। কিন্তু সুধাংশু যে প্রায়-বিবাহিত। কে না জানে, হৃদয়বাবুর একমাত্র মেয়ে মাধুরীর

সঙ্গে সুধাংশুর বিয়ের প্রস্তাব একেবারে পাকাপাকি সুস্থির হয়ে গিয়েছে। ছেলে নেই হৃদয়বাবুর, ঐ একটি মাত্র মেয়ে। অথচ সম্পত্তি অনেক। হৃদয়বাবুর মেয়ে মাধুরী দেখতেও বেশ সুন্দর। সুধাংশুর মতো ছেলের সঙ্গে মাধুরীর মতো মেয়ের বিয়ে হলে ভালো হয়, এই সত্য কে না স্বীকার করবে? হৃদয়বাবুর সম্পত্তি পাবে তাঁর জামাই সুধাংশু, এবং সুধাংশু বিয়ের পর তিন বছরের জন্য বিলেতে গিয়ে একটা পরীক্ষা দিয়ে আসবে, এই ব্যবস্থাও যে একেবারে হিসেব করে তৈরি করে রাখা হয়েছে। সুধাংশু সবই জানে! সুধাংশুর বাবাও বড় বেশি খুশি হয়ে দিন কাটাচ্ছেন। সুধাংশুর বাবার আর্থিক অবস্থাও সুবিধার নয়। টাকাপয়সার অভাবের জন্যই সুধাংশু আর তিনটে বছর রিসার্চ করবার সুযোগ পেল না। বাধ্য হয়ে একটা ছোট কোলিয়ারির তিনশো টাকা মাইনের ম্যানেজার হয়ে দিন কাটাচ্ছে সুধাংশু।

আর কিছুদিন পরে হৃদয়বাবুর মেয়ের সঙ্গে যার বিয়ে হবে, এবং বিয়ের পর হৃদয়বাবুর টাকায় তিন বছরের মতো বিলেতে থেকে যাকে পড়াশুনা করতে হবে, সেই মানুষ বিধু চৌধুরীর মেয়ের পাল্লায় পড়ে এ কী ভয়ঙ্কর ভুল করছে! ওর সুনাম যে এখনি বিপন্ন হবে। ওর মতি-গতির রহস্য বুঝতে না পেরে স্বয়ং হৃদয়বাবুই যে উদ্বিগ্ন হয়ে উঠবেন। হৃদয়বাবুর মেয়ে মাধুরীও কি শুনতে পাবে না? সুপ্রিয়া চৌধুরীর চা আর হাসিছড়ানো কথার মায়ার কাছে মুগ্ধ হয়ে বসে থাকবে যে-সুধাংশু, সেই সুধাংশুকে বিয়ে করতে মাধুরীর মনও কি বেঁকে বসবে না?

একদিন দু'দিন তারপর আর দুটো সপ্তাহ, সুধাংশুকে বিধু চৌধুরীর বাড়িতে রোজই সন্ধ্যায় যেতে দেখা যায়। এবং এত ভালো ছেলে সুধাংশুকেও লোকের মনের সন্দেহগুলি আর ক্ষমা করতে পারে না। সুধাংশুর দুর্নামের গুঞ্জন প্রথমে মৃদু মৃদু, তারপর একেবারে মুখর হয়ে ছড়িয়ে পড়ে।

পথে যেতে যেতে সুপ্রিয়ার সঙ্গে সুধাংশুর কোনদিন সাক্ষাৎ হয়নি এবং সুপ্রিয়াও গায়ে পড়ে সুধাংশুকে চা খেতে বলেনি। সুপ্রিয়ার ভাই পল্টুকে ম্যাজিক্ শেখাবার উদ্দেশ্য নিয়ে অমিয়র মতো একটা ছুতো করে বিধু চৌধুরীর বাড়িতে আসেনি সুধাংশু। সত্যি সত্যিই একটা কাজের দায়ে এক সন্ধেবেলা হঠাৎ এসে বিধু চৌধুরীর বাড়ির বারান্দায় দাঁড়িয়েছিল সুধাংশু। বাইরের ঘরে তখন সুপ্রিয়ার গানের সঙ্গে সুর মিলিয়ে অমিয়র এসরাজ বিভোর হয়ে বাজছিল।

মস্ত বড় একটা কাপড়ের বাণ্ডিল এক হাতে কাঁধের উপর তুলে, আর দশটাকার দশটা নোট হাতে নিয়ে বারান্দার উপর দাঁড়িয়ে থাকে সুধাংশু। অকস্মাৎ সুপ্রিয়ার গান থেমে যায় এবং দু'টি অতি তীব্র উৎসুক চক্ষু নিয়ে ঘরের ভিতর থেকে বের হয়ে এসে সুপ্রিয়া হাসতে থাকে—এ কি ব্যাপার, সুধাংশুবাবু?

সুধাংশু—আপনার বাবার সঙ্গে দেখা হলো কোডারমা স্টেশনে। তিনি আরও পাঁচদিন পরে ফিরবেন। আপনার কাছে পৌঁছে দেবার জন্য এই কাপড়ের বাণ্ডিল আর এই টাকা আমার কাছে গছিয়ে দিলেন।

দুঃখ প্রকাশ করে সুপ্রিয়া—তাই বলে আপনি নিজেই এত বড় একটা বোঝা বয়ে নিয়ে এলেন কেন? চিঠি পাঠিয়ে একটা খবর দিলেই তো আমি রামসেবককে আপনার কাছে পাঠিয়ে এগুলি আনিয়ে নিতে পারতাম।

সুধাংশু হাসে—আপাতত বোঝাটা রাখি কোথায়?

সুপ্রিয়া লজ্জা পেয়ে নিজেকেই ধমক দেয়—আঃ ছিঃ, আমি এতক্ষণ করছি কি? দিন, আমার হাতে দিন।

হাত বাড়িয়ে সুধাংশুর হাত থেকে কাপড়ের বাণ্ডিলটা তুলে নেয় সুপ্রিয়া।

চলে যাচ্ছিল সুধাংশু। সুপ্রিয়া অনুরোধ করে—একটু বসুন সুধাংশুবাবু, এক মিনিট।

রামসেবক নয়, নিজের হাতেই চা-এর কাপ নিয়ে এসে সুধাংশুর হাতের কাছে এগিয়ে দেয় সুপ্রিয়া।

চা খাওয়া শেষ হওয়া মাত্র চলে যাবার জন্য উঠে দাঁড়ায় সুধাংশু। সুপ্রিয়া বলে--না, আর আপনার সময় নষ্ট করব না।

সুপ্রিয়া নিজেই একটু সময় নষ্ট করে সুধাংশুর সঙ্গে কথা বলতে বলতে গেট পর্যন্ত আসে।

আর একদিন এসে চা খাবার জন্য সুধাংশুকে অনুরোধ করতে ইচ্ছে করে। হাসিমুখে চট করে এই সামান্য একটু অনুরোধ করে ফেললেই তো হয়। কিন্তু হাসতে গিয়ে বার বার গম্ভীর হয়ে যায় সুপ্রিয়ার চোখ দুটো, অনুরোধটা মুখের কাছে এসেও বার বার আটকে যায়।

শেষ পর্যন্ত অনুরোধ করেই ফেলে সুপ্রিয়া--আপনি কি আর একদিন একটু সময় নষ্ট করতে পারবেন?

সুধাংশু হাসে--আর একবার এসে চা খাবার জন্য?

সুপ্রিয়া--হ্যাঁ, বুঝেই তো ফেলেছেন।

সুধাংশু বলে--আসব।

চলে যায় সুধাংশু। অমিয়র হাতের এসরাজ আবার সুর ছড়াতে আরম্ভ করে। কিন্তু যার গলার গানকে আপন করে কাছে ধরে রাখবার জন্য অমিয়র এসরাজের এই আকুলতা, সে কোথায়? যেন এই উল্লাসের ছন্দ ভেঙে দিয়ে সুপ্রিয়া অন্য কোন একটা কাজের ব্যস্ততার মধ্যে ঘুরঘুর করছে।

ঠিকই অনুমান করেছে অমিয়রা। ভিতরের বারান্দার উপরে বসে এখন ব্যস্তভাবে কাপড়ের বাণ্ডিল খুলছে সুপ্রিয়া। নোটগুলিকে রুমালে বাঁধছে। পল্টুকে হাঁক দিয়ে ডাকছে। মণ্টুকে নতুন প্যাণ্টটা পরিয়ে দেখছে। সংসারের কাজের জন্য যেন হঠাৎ মায়া উথলে উঠেছে সুপ্রিয়ার মনে।

অমিয় তার এসরাজ থামায়। এই কয়েক মিনিটের ঘটনার মধ্যে একটা নতুন বিস্ময়ের রহস্য যেন ফুটে উঠেছে, চুপ করে বসে বোধহয় তাই দেখতে থাকে অমিয়দের মনের চোখ। যে সুপ্রিয়া কোনদিন অমিয়দের কাউকে নিজের হাতে চা-এর কাপ এনে চা খেতে অনুরোধ করেনি, সেই সুপ্রিয়া আজ যে বেশ স্বচ্ছন্দে আর বেশ খুশি হয়ে নিজের হাতে চা-এর কাপ নিয়ে সুধাংশুর হাতের কাছে তুলে ধরল! সুধাংশুর সঙ্গে গেট পর্যন্ত এগিয়েও গেল। এ যে সুপ্রিয়ার বড় বেশি ভদ্রতা। কোনদিন পরিমলের মতো মানুষকেও গেট পর্যন্ত এগিয়ে দিয়ে আসেনি সুপ্রিয়া। সুধাংশুর সঙ্গে কথাও তো বলেছে সুপ্রিয়া। কে জানে কি কথা, আর কেমন করে হেসে হেসে কথাগুলি বলেছে সুপ্রিয়া।

অমিয়দের চোখ ভুল সন্দেহ করেনি। এক সপ্তাহ যেতে না যেতে তিনবার সুধাংশুকে চা খেতে আসতে দেখে শুধু সুধাংশুকে ভালো করে চিনতে পেরেছিল অমিয়রা। কিন্তু তখনো বুঝতে পারেনি যে, সুপ্রিয়াকেই ভালো করে চিনে ফেলবার দরকার হয়ে পড়েছে।

দশটা দিন পার হতেই অমিয়রা বেশ ভালো করে চিনে ফেললো সুপ্রিয়াকে। সুপ্রিয়ার গানের সঙ্গে এসরাজ বাজাবার জন্য বৃথা আর আশা না করাই ভালো। সুধাংশু আসা মাত্র সব ভুলে যায় সুপ্রিয়া। আরও অদ্ভুত, সুধাংশুকে যেন চীফ গেস্টের মতো বিশেষ আদর আর বিশেষ সম্মানে তুষ্ট করার জন্য সবার ভিড়ের হাসি ও হল্লা থেকে একটু দূরে সরিয়ে রাখে সুপ্রিয়া। অমিয়রা যখন বাইরের ঘরের ভিতরে, সুধাংশু তখন বারান্দার চেয়ারে। অমিয়রা যখন বারান্দায়, সুধাংশু তখন সামনের ঘেসো জমির উপর একটা বেতের মোড়ার উপর। অমিয়দের চোখের সামনে সুপ্রিয়ার মুখ সব সময় এবং শুধুই হাস্যোচ্ছল, আর সুধাংশুর চোখের সামনে সুপ্রিয়ার সেই মুখই তো মাঝে মাঝে বেশ গম্ভীর, আর চোখ দুটি

তো বেশ শান্ত।

আর বেশি দিন নয়, বিধু চৌধুরীর বাড়ির গরম চা-এর ঝরনার উত্তাপ আর সহ্য করতে না পেরে অদৃশ্য হয়ে গেল অমিয়রা। এবং তারপর বেশিদিন নয়, অমিয়দের আতঙ্ক আক্ষেপ আর অস্বস্তিভরা নিঃশ্বাসের রটনায় এই সত্য জানতে আর কারও বাকি থাকে না যে, বেচারা অমিয়রা পালিয়ে আসতে পেরেছে আর বেঁচেছে। কিন্তু সুধাংশুর বোধহয় বাঁচবার আশা নেই।

এই অভিযোগের প্রমাণও স্বচক্ষে দেখা যায়। বিধু চৌধুরীর বাড়ির সেই উল্লাসের মৌচাক ভেঙে গিয়েছে, একেবারে গুঞ্জনহীন একটা স্তব্ধতা। না ক্যারাম, না হারমোনিয়ম, না ব্যাডমিণ্টন ; সবই যেন উল্লাস হারিয়ে ঘুমিয়ে পড়েছে। শুধু দুটি মূর্তি। সুধাংশু আর সুপ্রিয়া। কখনও ঘরের ভিতর, কখনও বা বারান্দায় এবং প্রায়ই চুনের দাগ-আঁকা ব্যাডমিণ্টন লনের ঘাসের উপর দুটি বেতের মোড়ার উপর মুখোমুখি বসে ; কে জানে কিসের গল্প করে ওরা দুজন।

হাতে একটা পাখা নিয়ে সুপ্রিয়া যেদিন সুধাংশুকে বাতাস করবার জন্য হঠাৎ মোড়া থেকে উঠে দাঁড়াল, সেদিন যেন এক পলকের চমক খেয়ে ঘুম ভেঙে গেল সুধাংশুর।

সুধাংশু আশ্চর্য হয়ে বলে—একি করছ তুমি?

সুপ্রিয়া গম্ভীর মুখ নিয়েই বলে—আমার যা ভালো লাগছে, তাই করছি।

সুধাংশু ব্যস্তভাবে উঠে দাঁড়ায়—তুমি না বুঝে ভুল করছ সুপ্রিয়া, তুমি নিজেরই ক্ষতি করছ।

সুপ্রিয়া বলে—নিজের ক্ষতির কথা ভাবি না, ভাববার দরকার নেই।

পাখা থামিয়ে কি-যেন ভাবে সুপ্রিয়া। তারপর আরও জোরে হাত চালিয়ে, যেন অদ্ভুত এক গম্ভীর মনের বেপরোয়া উল্লাসে, পাখার বাতাস ছড়াতে থাকে সুপ্রিয়া। তারপর বলেই ফেলে—আপনি আর এখানে চা খেতে আসবেন না, এই তো ভয়। সেই ভয়ের জন্য তৈরি হয়েই আছি।

দু'চোখ বন্ধ করে এবং একটু ভয় পেয়ে কিছুক্ষণ পাখার বাতাস সহ্য করে সুধাংশু, তারপর চলে যায়।

হয়তো এই বাড়ির গেটের কাছে সুধাংশুর ছায়া আর দেখা দিত না কোন দিন। সুপ্রিয়া চৌধুরীর হাতের এগিয়ে দেওয়া চা-এর কাপ আর ঐ পাখার বাতাসের সংকল্প স্পষ্ট করে বুঝে ফেলতে আর একটুও দেরি হয়নি। তবু সুধাংশুকে আসতে হলো একদিন। বিধু চৌধুরীর বাড়ির চায়ের জন্য তৃষ্ণার্ত হয়ে নয়, সুপ্রিয়ার হাতের পাখার বাতাসকে ধিক্কার দেবার জন্যই মনের জ্বালা নিয়ে ছুটে আসে সুধাংশু। সুধাংশুর জীবনে একটা ক্ষতি হতে চলেছে এবং সেই ক্ষতির কারণ হলো সুপ্রিয়া।

সুধাংশু বলে—তুমি যে নিতান্ত একটি দুর্নামের মেয়ে, একথা আমি জানতাম না, এবং জানতাম না বলেই তোমার যত ছল নেমন্তন্নের পাল্লায় পড়ে এখানে এসে দুর্নাম কুড়িয়েছি।

সুপ্রিয়া—এই কথা বলবার জন্যই কি এসেছেন?

সুধাংশু—বলতে এসেছি, তুমি আমার যা ক্ষতি করবার তা তো করলেই কিন্তু আর কারও ক্ষতি করো না। ভদ্রলোকের মেয়ে একটু ভদ্রভাবে সুখী হতে চেষ্টা কর।

সুপ্রিয়া—আপনার কি ক্ষতি হলো বুঝতে পারছি না।

সুধাংশু—হৃদয়বাবু আমার দুর্নাম শুনে ভয় পেয়েছেন। বাবার কাছে এসে বলেই গিয়েছেন যে, তিনি এখন বেশ কিছুদিন দেরি করতে চান। আমার সঙ্গে তাঁর মেয়ের বিয়ে দেবেন কি না, সেটা আর একবার ভেবে দেখতে চান।

সুপ্রিয়া—বিয়ের কথা কি ঠিক হয়েই গিয়েছিল?

সুধাংশু--সবই ঠিক ছিল, বিয়ের পর বিলেত গিয়ে পড়াশুনা করবার ব্যবস্থাও ঠিক হয়েছিল। তার জন্য হৃদয়বাবু টাকা দেবেন বলে কথা দিয়েছিলেন।

সুপ্রিয়া দুই অপলক চক্ষুর তীব্র আগ্রহ নিয়ে শুনতে থাকে সুধাংশুর এই ধিক্কার আর অভিযোগ। তারপর শান্তভাবে প্রশ্ন করে--যদি আমি আপনার সুনাম রটিয়ে দিতে পারি তা হলে বিয়ে ভেঙে যাবে না তো?

সুধাংশুর মুখের হাসিতে যেন কঠোর একটা শ্লেষ শিউরে ওঠে--তুমি আমার সুনাম বাঁচিয়ে তুলবে? কিছু বলবার থাকলেও এইরকম বাজে কথা বলতে হয় না, অন্তত আমার কাছে বলে কোন লাভ নেই।

সুপ্রিয়া--কেন বলুন তো?

সুধাংশু--আমি তোমাকে চিনেছি।

চলে যায় সুধাংশু।

এর পরে আর বোধহয় একটা মাসও পার হয়নি, যেদিন উশ্রীর বুকে ভরা আষাঢ়ের ঢল নেমেছিল।

এরই মধ্যে অদ্ভুত এক ঘটনাও ঘটে গিয়েছে। হৃদয়বাবু এসে সুধাংশুর বাবার কাছে ক্ষমা চেয়ে গিয়েছেন। সুধাংশুর মতো ছেলের মতিগতি সম্বন্ধে তাঁর যে ভুল সন্দেহ হয়েছিল, সেই ভুলের জন্য তিনি লজ্জিত, অনুতপ্ত, দুঃখিত। সুধাংশুর বিপন্ন সুনাম আবার নতুন করে আরও প্রশংসার গৌরবে মহীয়ান হয়ে এই পাড়া আর ঐ পাড়ার প্রায় সব বাড়ির মুখে মুখে বেজে উঠেছে। এই মাসের মধ্যেই কোন একটি ভালো দিনে সুধাংশুর সঙ্গে মাধুরীর বিয়ে চুকিয়ে দেবার জন্য ব্যস্ত হয়ে উঠেছেন হৃদয়বাবু। সুধাংশুর বাবা বলেছেন--তবে তাই হোক।

কিন্তু কী আশ্চর্য, আর ক'দিন পরে হৃদয়বাবুর মেয়েকে বিয়ে করে এবং তার কিছুদিন পরে যার বিলেত চলে যাবার কথা, সেই সুধাংশু ধীরে ধীরে এক মেঘলা সন্ধ্যায় আস্তে আস্তে হেঁটে বিধু চৌধুরীর বাড়ির বারান্দার উপর এসে দাঁড়ায়।

বাইরের একটি তক্তাপোশের উপর বাক্স-বন্ধ হারমোনিয়ম। তারই উপর একটা খোলা বই। এবং সেই খোলা বইয়ের উপর কপাল উপুড় করে দিয়ে যেন ঘুমিয়ে আছে সুপ্রিয়া।

চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে সুধাংশু। ঐ তো সেই দুর্নামের মেয়ে, যে মেয়ে নিজের বুকে ইচ্ছা করে আর-এক দুর্নামের ছুরি বসিয়েছে। কিন্তু তবু কেমন চুপটি করে আর শান্তটি হয়ে স্বচ্ছন্দ ঘুম ঘুমোচ্ছে।

আস্তে আস্তে হেঁটে এগিয়ে যায় সুধাংশু, সুপ্রিয়ার মাথার কাছে এসে দাঁড়ায়। আস্তে আস্তে ডাকে—সুপ্রিয়া!

চমকে উঠলেও মুখ তুলতে পারে না সুপ্রিয়া। সুধাংশু বলে—বেশ তো, সময় দিচ্ছি ভালো করে চোখ মুছে নিয়ে তারপর তাকাও।

মুখ না তুলেই সুপ্রিয়া বলে—আপনি আজ আবার কেন এলেন?

সুধাংশুর গলার স্বর যেন আবার এক দুঃসহ বিস্ময়ের জ্বালায় তপ্ত হয়ে বেজে ওঠে—আমার সুনাম রটেছে আবার কিন্তু তোমার কি লাভ হলো সুপ্রিয়া?

সুপ্রিয়া—আপনার ক্ষতি হলো না, এই লাভ।

সুধাংশু চেঁচিয়ে ওঠে—কিন্তু এরকম জঘন্যভাবে তুমি আমার সুনাম রটালে কেন? ছিঃ!

সুপ্রিয়া—কে বললে আমি আপনার সুনাম রটিয়েছি?

সুধাংশু ক্রুদ্ধস্বরে যেন ধিক্কার দিয়ে বলতে থাকে—মাধুরীর মেজদির কাছে কে গিয়ে গল্প করেছে? তুমিই আমার হাত চেপে ধরেছিলে একদিন, আর আমিই ঘেন্না করে তোমার হাত থেকে হাত ছাড়িয়ে নিয়ে চলে গিয়েছি, এই অদ্ভুত বাজে মিথ্যে কথা কে নিজের মুখে হেসে

হেসে বলে এসেছে মাধুরীর মেজদির কানের কাছে?

সুপ্রিয়া—মিথ্যে কথা ঠিকই, কিন্তু বড় দুর্নামের মেয়ের দুর্নাম তাতে এমন কিছু বাড়েনি। আমার কোন ক্ষতি হয়নি, অথচ আপনার লাভ হলো।

সুপ্রিয়ার মুখের দিকে অনেকক্ষণ চুপ করে তাকিয়ে থাকে সুধাংশু। চোখ দুটোও যেন হঠাৎ পিপাসিতের মতো ছলছল করে।

সুপ্রিয়ার মুখটা করুণ হয়ে ওঠে—আপনি আমাকে ক্ষমা করুন।

সুধাংশু—কি ক্ষমা করব?

সুপ্রিয়া—আমার মিথ্যা কথা।

সুধাংশু—কেমন করে ক্ষমা করব?

সুপ্রিয়া হাসে—আজ শেষবারের মতো চা খেয়ে আর রাগ না করে চলে যান।

মুখ ঘুরিয়ে, চোখ লুকিয়ে, ব্যস্তভাবে চা আনবার জন্য উঠে দাঁড়ায় সুপ্রিয়া। কিন্তু চলে যেতে পারে না। হাত বাড়িয়ে সুপ্রিয়ার একটি হাত শক্ত করে ধরে ফেলে সুধাংশু।

সুপ্রিয়া চমকে ওঠে, ভয় পায়, চোখ তুলে তাকাতে পারে না—আপনি কেন ভুল করছেন?

সুধাংশু—তোমার একটা মিথ্যে গল্প আমার হাত ধরেছিল, কিন্তু আমি সত্যি সত্যি তোমার হাত ধরলাম। বিশ্বাস না হয়, তাকিয়ে দেখ ভালো করে।

তারপর, উশ্রীর বুক প্লাবিত করে আরও কয়েকবার আষাঢ়ের ঢল নেমেছিল, এবং বিধু চৌধুরীর বাড়ির এই ঘরের জানালার কাছে বসে সেই প্লাবন দেখে একা একা নীরবে হেসেছিল সুপ্রিয়ার জলভরা চোখ।

এবং তারপর আর বেশিদিন নয়। বিধু চৌধুরীর এই বাড়ির দিকে তাকাতে গিয়ে পথের লোক বুঝতে পারে, ওটি একটি বিয়ের বাড়ি।

# পুষ্পকীট

পথের উপর মস্তবড় একটা ভিড় এবং সেই ভিড়ের পাশ কাটিয়ে যাবার মতো একটু জায়গাও নেই! এক কুঁজো-ঠানদির হাত ধরে এক তরুণী অনেকক্ষণ দাঁড়িয়ে আছে, এগিয়ে যাবার জন্য পথ খুঁজছে, কিন্তু পথ পাচ্ছে না।

কে পথ পেল বা না-পেল, তার জন্য সেই ভিড়ের মনে কোন চিন্তা নেই, একটু ভ্রূক্ষেপও নেই। ভিড়ের মাঝখানে এক ভেলকিওয়ালা তখন একটা ছোট ছেলের জিভ কেটে ফেলেছে ; ছটফট করে কাতরাচ্ছে ছেলেটা, তার দু'কষ বেয়ে রক্ত গড়িয়ে পড়ছে।

মাথায় বাবরি চুলের গোছা ঝাঁকিয়ে, গলাফাটা স্বরে চেঁচিয়ে আর হাতে একটা বড় ভোজালি নিয়ে ভেলকিওয়ালা সেই ভিড়ের যত থরথর দৃষ্টি, কোঁচকানো ভুরু, সিঁটকানো নাক আর ফ্যালফ্যালে চোখের দিকে তাকিয়ে তখন এক ভয়ংকর আবেদন জানাতে আরম্ভ করেছে, "অর্ডার মি স্যার, সাহেবলোগ অর্ডার কর, বাবুলোগ হুকুম দাও, আর মশাইলোগ আজ্ঞা শুনাও। কাবুলী হো আর বাঙালী হো, জাপানসে এসে থাক আর জার্মানীসে এসে থাক, জহুরী হো আউর বকরিওয়ালা হো, শেঠ ভিস্তি আমির ফকির মহাত্মা সব কোই দাঁড়িয়ে দেখ, হামি এই ভোজালিসে হামার এই ছেলেকে এখনি দুই টুকরা করিয়ে দেবে। তারপর. .দেখ না জাদুকা খেল, ওই কাটা ছেলে বাঁচিয়ে উঠবে, হাসিয়ে হাসিয়ে আপনাকে সেলাম দিবে।"

ভিড়ের শত শত মুখ থেকে একসঙ্গে হুকুমের হল্লা জেগে ওঠে ঃ "হ্যাঁ, কাট কাট কাট, দেখি তোমার কেরামতি!"

ভেলকিওয়ালা তার হাতের ভোজালিতে টোকা মেরে আর আকাশের দিকে তাকিয়ে গর্জন করে জাদুর বুলি আওড়াতে থাকে, "ইরি মিরি চিরি, চিরি মিরি বাউ। কাম অন মাংকি স্কাল, কাম অন নাউ।"

হঠাৎ এক খেপা মহিষের গর্জন, ভিড়ের বাঁ দিক থেকে তেড়ে আসছে গর্জনটা, প্রায় এসে পড়েছে। ভাগ্ ভাগ্—পালা পালা—আতঙ্কিত ভিড়ের গলা ভেদ করে একটা ভয়ার্ত হল্লার রব জেগে ওঠে। এত জমাট আর নিরেট ভিড়টা সেই মুহূর্তে যেন ছিন্নভিন্ন হয়ে চারদিকে ছিটকে পড়ে। ভেলকিওয়ালা জিভ-কাটা ছেলে তড়াক করে লাফিয়ে উঠে ভেলকিওয়ালার হাত ধরে চেঁচায়, "ভাগিয়ে বাবাজান।"

ভেলকিওয়ালাও ভীতভাবে চেঁচায়, "ভঁইস, পাগলা ভঁইস।" তারপর ছেলের হাত ধরে আর লাফ দিয়ে মিঠাইওয়ালার ঘরের ভিতরে ঢুকে পড়ে।

ফাঁকা পথ। শুধু দেখা যায়, পথের উপর দিয়ে ধীরে ধীরে নিশ্চিন্ত মনে হেঁটে চলে যাচ্ছে এক তরুণী, সঙ্গে এক কুঁজো বুড়ি। তরুণীর সুন্দর মুখটা মিট মিট করে হাসছে। কয়েক পা এগিয়ে গিয়েই তরুণী একবার মুখ ফিরিয়ে তাকায়, আর সঙ্গে সঙ্গে ফিক করে হেসে ওঠে।

পিছু পিছু আস্তে আস্তে হেঁটে আর সিগারেট টানতে টানতে আসছে যে, তারই দিকে তাকাচ্ছে তরুণী, আর যেন মনের খুশি চাপতে না পেরে ফিক করে হেসে ফেলছে। আশ্চর্য, খেপা মহিষের গর্জন শুনে এতবড় একটা ভিড় ভয়ে ছুটে পালিয়ে গেল, শুধু পালিয়ে গেল না ওই একটা কুঁজো বুড়ি আর একটি সুন্দর মেয়ে, যারা আগে আগে চলেছে। আর তাদের পিছনে ওই একটা ছোকরা, মনের সুখে সিগারেট টানতে টানতে চলে যাচ্ছে। হাফ-হাতা একটা কামিজ গায়ে, ধুতির কোঁচা কামিজের পকেটে গোঁজা, পায়ে ধুলোমাখা নাগরা, আর হাতে একটা ঝোলা। কে জানে, কী আছে ছোকরার ওই ঝোলার মধ্যে!

আতঙ্কিত ভিড়ের যারা পথের দু'পাশের দোকানে এসে ঠাঁই নিয়েছে, তারা আশ্চর্য হয়ে

প্রশ্ন করে, "কই, খেপা মহিষ গেল কোন্ দিকে? ইস, কী বিশ্রী গর্জন রে বাবা!"

দোকানদারেরা হেসে ওঠে, "মহিষ-টহিষ নয় মশাই, ওটা একটা হরবোলা।"

"হরবোলা? কী আশ্চর্য! না, কখনই হতে পারে না।"

দোকানদারেরা হাত তুলে পথের সেই ছোকরাকে দেখিয়ে দিয়ে বলে, "হ্যাঁ, মশাই হ্যাঁ ওই দেখুন, ওই ছোকরাটাই খেপা মোষের ডাক ডেকে আপনাদের ধোঁকা দিয়েছে।"

তবু ভুল ভাঙতে চায় না। অনেকেই বেশ একটু রাগ করে আবার পথের উপরে নেমে আসে। দোকানদারেরা চেঁচিয়ে আর হেসে ডাক দেয়, "ও নৃপেন, তোমার কেরামতিটা আর একবার দেখাও, নইলে এরা বিশ্বাস করছে না।"

গাঁ গাঁ গাঁ--কী ভয়ানক গর্জন! মুখের সিগারেট ফেলে দিয়ে সেই ছোকরা সত্যিই শিঙেল জন্তুর মতো মাথা দুলিয়ে, একেবারে খাঁটি খেপা মহিষের ডাক ডেকে দোকানের দিকে ছুটে আসে। হো-হো হাসির সাড়া জেগে ওঠে চারদিকে। ছোকরাও আবার ব্যস্তভাবে হন হন করে চলে যায় পথের ওই সেদিকে, যেদিকে এগিয়ে চলেছে সেই তরুণী আর কুঁজো ঠানদি।

ওর নাম নৃপেন। দোকানদারেরা ওকে চেনে। রোজ সকালে এই রাস্তা দিয়ে নৃপেন ওই বেগুনী রঙের ঝোলা হাতে নিয়ে ব্যস্তভাবে চলে যায়। ঝোলার ভিতর আছে একগাদা সুগন্ধ ধূপকাঠি। সারাদিন ফেরি করে ধূপকাঠি বেচে যখন রাতের দিকে ঘরে ফেরে নৃপেন, তখনও এই পথ দিয়ে যায়। প্রায় রোজই বাড়ি ফেরার সময় এই পথের দু'দিকে যত ব্যস্ততা আর গম্ভীরতা, যত হিসাব আর দুশ্চিন্তা, যত আক্ষেপ আর মতলবগুলিকে কিছুক্ষণের জন্য হাসিয়ে দিয়ে চলে যায় নৃপেন।

দোকানে আলোগুলি যখন মিটমিট করে, পথের উপর রাতের ধোঁয়া আর ধুলো যখন কিছুটা থিতিয়ে আসে, নিবু-নিবু হয়ে জ্বলতে থাকে পথের দু-পাশে মরচে-পড়া লোহার পোস্টের মাথায় মিউনিসিপ্যালিটির বাতি, তখন পথের সেই আলো-আঁধারি রহস্যের মধ্যে আর-এক রহস্য চমকে ওঠে। সবাই শুনতে পায়, যেন শোকের কান্না কাঁদতে কাঁদতে কোন মেমসাহেব চলে যাচ্ছে, কী করুণ সেই বিলাতী সুরের কান্না! সবাই ব্যথিতভাবে আশ্চর্য হয় এই তল্লাটে মেমসাহেবের কান্না এল কোথা থেকে?

কিন্তু পরমুহূর্তে ভুল ভাঙে। আর বুঝতে কিছু বাকি থাকে না। হরবোলা নৃপেনই ওই কান্না কাঁদতে কাঁদতে চলে যাচ্ছে। পথের লোকের মুখে, আর দোকানের ভিড়ের চোখে-মুখে হাসির দমক লাগে।

এইভাবে এক-একদিন কুকুরের ডাক ডেকে পথের দু'পাশের যত কুকুরকে রাগিয়ে দিয়ে চলে যায় নৃপেন। কুকুরগুলোর রাগ দেখে পথের মানুষ অস্বস্তি বোধ করে। তারপর হঠাৎ এক আষাঢ় মাসের স্যাঁতসেঁতে রাতে পথের বাতাসে যেন আঁতুড় ঘরের বাচ্চা ছেলে কেঁদে ওঠে। অফুরান কান্না, কোন সান্ত্বনা মানছে না, কান্নার স্বর যেন বাচ্চাটার দম বন্ধ করে দিচ্ছে। প্রথম শুনে চমকে উঠলেও রাস্তার লোক বুঝতে পারে এবং একটু পরেই দেখতে পায় যে, হ্যাঁ, ঠিকই সন্দেহ করা হয়েছে, নৃপেন-হরবোলা আঁতুড়ে কান্না কেঁদে কেঁদে চলে যাচ্ছে। হেসে ফেলে সবাই, এবং কেউ কেউ একটু বেশি খুশি হয়ে প্রশংসাও করে ফেলে কায়দাগুলো বড় সুন্দর রপ্ত করেছে ন্যাপাশালা।

হরবোলা নৃপেনের কেরামতি দেখে এত লোক খুশি হয়, কিন্তু নৃপেন নিজে বোধহয় জীবনে এই প্রথম খুশি হলো। মেয়েটি, সেই সুন্দর মেয়েটি কুঁজো ঠানদির হাত ধরে পথের উপর অনেকক্ষণ দাঁড়িয়ে ছিল, কিন্তু এগিয়ে যাবার পথ পাচ্ছিল না। ভিড়ের কোন বো একটু ভ্রূক্ষেপও করছিল না। সবাই বিভোর হয়ে ভেলকিওয়ালার একটা বাজে খেলা দেখছে পথের দু'পাশ জুড়ে যেন এঁটে দাঁড়িয়ে আছে ভিড়টা। মেয়েটির পক্ষে, আর ওই কুঁজো বুড়ির পক্ষে এগিয়ে যাবার উপায় নেই, সাধ্যিও নেই। দূরে দাঁড়িয়ে অনেকক্ষণ ধরে নৃপে

সেই অবস্থার দৃশ্যটা দেখেছে। শুনেছে নৃপেন, মেয়েটি কতবার চেঁচিয়ে অনুরোধ করেছে-- আমাকে একটু পথ ছেড়ে দিন। কিন্তু ফল হয়নি। ভিড়ের মধ্যে যারা তাকিয়ে মেয়েটিকে দেখল আর সেই অনুরোধও শুনল, তারাও নড়ল না। সবাই একেবারে নিরেট হয়ে ভেলকিওয়ালার খেলা দেখতে থাকে।

এগিয়ে আসে নৃপেন। মেয়েটিকে প্রশ্ন করে, "কেউ সরছে না বুঝি?"

মেয়েটি বলে, "হ্যাঁ দেখুন না, পথ জুড়ে দাঁড়িয়ে আছে। এত বলছি, তবু কেউ সরে যাবার নাম করে না।"

নৃপেন বলে, "এখুনি সরিয়ে দিচ্ছি।"

তারপর সেই গাঁ-গাঁ-গাঁ, খেপা মহিষের প্রচণ্ড-গম্ভীর গর্জন। সেই মুহূর্তে ভিড় ফাঁকা হয়ে গেল। ফিক করে হেসে ফেললো মেয়েটি।

কেরামতিটা যে এমন সুন্দর একটি তরুণীর উপকারের কাজে লাগবে না বা লাগতে পারে, এমন ধারণা নৃপেনের কল্পনাতেও কোনদিন দেখা দেয়নি। বোধহয় তাই নৃপেনের মনটা এই প্রথম এত খুশিতে ভরে উঠেছে। নৃপেনের কেরামতিটা দেখে কত শত মানুষই তো রোজ হাসছে, কিন্তু ওরকম মিষ্টি হাসি তো কেউ হাসেনি।

হাতে বেগুনী রঙের ঝোলা, এক-গাদা ধূপকাঠি এখনও ঝোলাটাকে ভারী করে রেখেছে। আজ ভাল বিক্রি হয়নি। শরীরটাও বড় ক্লান্ত। তবু মনটা যেন হঠাৎ বড় বেশি ভালো হয়ে গিয়েছে। নৃপেনের মনে হয়, অগুরু ধূপের গন্ধমাখা একটা বাতাস যেন বুকের ভিতরে ঢুকেছে।

কুঁজো ঠানদির হাত ধরে সেই মেয়েটির পিছু পিছু অনেক দূর একই পথে হেঁটে এসেছে নৃপেন। গাঙ্গুলীপাড়ার কাছে এসে একবার শুধু থমকে দাঁড়িয়েছে আর দেখতে পেয়েছে নৃপেন, ওরা বাঁ দিকের কাঁচা রাস্তাটা ধরে চলে গেল। কোথায় গেল কে জানে! কোথায় থাকে ওরা? অমন ছিমছাম ফিটফাট আর সুন্দর মুখের মেয়ের পক্ষে তো ওদিকের কোন বাড়িতে থাকবার কথা নয়। ওদিকে তো শুধু কতগুলি ডোবা আর কেয়ার ঝোপ আর ইটখোলা। হ্যাঁ, গোটাকয়েক মেটে বাড়ি ওদিকে আছে, তার একটিতে থাকেন লক্ষ্মী কেবিনের শিবুদা। বেচারা শিবুদা, মাসে দশ টাকা বাড়ি ভাড়া দিতেই হিমসিম খেয়ে একবেলা উপোস করেন। ইটখোলার কালি-সরদারেরাও ছাগল-ভেড়া নিয়ে কেয়াতলার ওই সব মেটে বাড়িতে থাকে। ওই মেয়ে, ফোটা ফুলের মতো অমন সুন্দর মুখ, সে কেন কেয়াতলার মতো বাজে জায়গায় মেটে বাড়িতে থাকবে? কিন্তু যদি থাকে? যদি ওরা নৃপেনের মতো খুব গরীব হয়? নৃপেনের বুকের ভিতর অদ্ভুত একটা আশা যেন দুরু-দুরু করে।

গাঙ্গুলীপাড়ার অন্ধকারে দাঁড়িয়ে ডান দিকের বস্তিটার দিকে তাকায় নৃপেন। ওই বস্তির মধ্যে একটি ঘরের ঘুলঘুলিতে এখনও আলো ফুটে ওঠেনি। ওটা হলো নৃপেনের ঘর। এখন ঘরে গিয়ে এই ঝোলা নামাতে হবে, কেরোসিনের কুপি জ্বালতে হবে, উনুন ধরাতে হবে, তারপর রাঁধতে হবে।

নাঃ, আর ভালো লাগে না। আজ শুধু কয়েকমুঠো চাল জুটিয়ে শুধু আচারের লঙ্কা দিয়ে খেয়ে নিলেই চলবে। মাঝরাত পর্যন্ত ছ্যাঁকছোঁক করে রান্না করা আর ভালো লাগে না। মিছে সময় নষ্ট। তার চেয়ে বরং ওই মেয়েটির সুন্দর মুখটাকে ঘণ্টাখানেক ভাবলে কাজ হবে।

যেন পেটের ক্ষুধাটারও চাড় নেই। আস্তে আস্তে বস্তির দিকে এগিয়ে যেতে থাকে নৃপেন।

কেয়াতলার এক ডোবার ধারে ছোট একটা মেটে বাড়ি। কুঁজো ঠানদি সকালের রোদে দাওয়ার উপর পা টান করে বসে এদিক-ওদিক তাকান। তারপর গলার স্বর চড়িয়ে যেন এই

সকালবেলার শোভাটাকে গাল পাড়েন ঃ "শুধু সাজ আর সাজ, শুধু বাহার দিয়ে শাড়ি পরা আর খোঁপা বাঁধা। বলি, তোর কোন্ নাগর এসে তোর রূপ দেখে ভিরমি খাবে যে, দিনরাত এত সাজছিস?"

ঘরের ভিতরে জানালার উপর আরশি রেখে মনে মনে হেসে ওঠে সুমতি। কুঁজো ঠানদির ঠাট্টা আর গালাগালি দুই-ই সমান। রোজই ও-রকম দুটো চড়া কথা শুনতে হয়, শুনে শুনে গা-সহা হয়ে গিয়েছে। জানলার কাছে দাঁড়িয়ে রোজই গুনগুন করে গান করে, খোঁপা বাঁধে, কপালে টিপ আঁকে আর চোখে কাজল দেয় সুমতি।

কুঁজো ঠানদি তারপর সুমতিকে ছেড়ে দিয়ে তাঁর নিজের ছেলেকেই গালমন্দ করতে থাকেন, "ওরে ও নুটু, বলি তোর আদুরে বোনঝিকে কি পরী বানিয়ে সাহেবপাড়ায় বেচতে নিয়ে যাবি?" ছুঁড়িকে এত লাই দিস কেন? শুধু সাজবে সাজবে সাজবে, একটা ঘুঁটে ভেঙে দিয়েও সংসারের কম্মি করবে না। ছুঁড়ি ভেবেছে কি?"

নুটবিহারী দাঁতের মাজন আর ঘটি নিয়ে দাওয়ার উপর এসে বসেন ঃ "সকালে উঠেই বাপ-মা-মরা মেয়েটাকে গালমন্দ করছ কেন মা? সাজলে সুন্দর দেখায়, সাজতে ভালো লাগে, এই তো সাজবার বয়স, এতে দোষ কি আছে?"

কুঁজো ঠানদি ফেটে পড়েন ঃ "না, ওর কোন দোষ নেই। যত দোষ আমার। বেশ তো, আদুরে বোনঝিকে পরী সাজিয়ে সাহেবপাড়াতে দিয়ে আয়, আর আমি মরি, তারপর আমার পেটে খড় পুরে জাদুঘরে রেখে দিয়ে আসিস।"

সুমতির নুটুমামা কিন্তু একটুও বিচলিত হন না, রাগও করেন না। হাত মুখ ধুয়ে শান্তভাবে ঘরের ভিতর চলে যান। তারপর নিজের হাতে কয়লা ভেঙে উনুন ধরাবার আয়োজন করেন। সকাল নটার মধ্যে বের হয়ে যেতে হবে। গাঙ্গুলীপাড়া থেকে অনেক দূরে, চিড়িয়ামোড় পার হয়ে বি.টি. রোডের উপর একটা কারখানার আপিসে ফাইল-দপ্তরীর কাজ করেন সুমতির নুটুমামা।

ততক্ষণে সুমতির সাজ সারা হয়ে গিয়েছে। তবুও আর একবার জানালার কাছে দাঁড়ায়, আরশিতে মুখ দেখে, ঘাড়ের দু'পাশে পাউডার ছড়ায়। তারপর? তারপর ডোবার ওপারে সুপুরিবাগানের মাথার দিকে তাকিয়ে চুপ করে দাঁড়িয়ে থাকে।

কুহু কুহু কুহু—কোকিলের মিষ্টি ডাক। অঘ্রাণ মাসের সকালবেলায় কোকিল এল কোথা থেকে?

সুমতির চঞ্চল চোখ দুটো যেন উঁকি-ঝুঁকি দিয়ে যত সুপুরি-নারকেল আম-নিম আর শিমুলের ডালপালাগুলির দিকে তাকিয়ে কোকিল খুঁজতে থাকে। কিন্তু বোঝা যায় না, কোকিলের স্বর ঠিক কোন্ দিক থেকে আসছে।

হঠাৎ চমকে ওঠে সুমতি। ও কে? শিবুবাবুর বাড়ির দাওয়ার উপর বসে রয়েছে কে? হাফ-হাতা কামিজ গায়ে, কোঁচাটা পকেটে গোঁজা, হাতের কাছে বেগুনীরঙের ঝোলা। কী আশ্চর্য, সুমতির মনের বিস্ময় যেন খিলখিল করে হেসে ওঠে।

চোখ তুলে বেশ ভালো করে দেখতে থাকে সুমতি। কাল রাতে পথের ভিড়ের পাশে মানুষটাকে দেখে ঠিক বুঝতে পারা যায়নি যে, ওর মুখটা এত কচি। বেশ দেখতে। যতই বয়স হোক, পঁচিশের বেশি হবে না।

কুঁজো ঠানদি চিৎকার করেন, "বলি ও তেইশ বছরের ধিঙ্গি! রোগা মামাটা হাত পুড়িয়ে ভাত রাধছে, আর তুই চোখে কাজল বুলিয়ে কার চোখের মাথা খাচ্ছিস, অ্যাঁ?"

কুহু কুহু কুহু। আবার কোকিল ডেকে ওঠে, কিন্তু আর আশ্চর্য হয় না সুমতি। আর বুঝতে কিছু বাকি নেই। কোকিলের ডাক ডাকছে যে, সে-ই তো শিবুবাবুর বাড়ির দাওয়ার উপর বসে সোজা এইদিকে তাকিয়ে আছে। সুমতির সারা মুখটাই মিষ্টি হয়ে ওঠে, দু'ঠোঁটের

ফাঁকে মিটমিট করে সুন্দর একটি হাসি।

সেই হাফ-হাতা কামিজ, পকেটের ভিতর কোঁচাটা গোঁজা, হাতে বেগুনী রঙের ঝোলা, পায়ে ধুলো-মাখা নাগরা, কিন্তু নৃপেনের প্রতিদিনের জীবনের পথটা যেন একটা বাঁক ঘুরতে গিয়ে একটু বড় হয়ে গিয়েছে। বস্তি থেকে বের হয়ে কেয়াতলার এই পথ দিয়ে একটু ঘুরে গিয়ে তারপর গাঙ্গুলীপাড়ার পথ ধরে নৃপেন। একটা মেটে বাড়ির জানালায় ফোটা ফুলের মতো সুন্দর একটা মুখের হাসিকে রোজই দু'চোখে একবার দেখে নিয়ে তবে কাজের পথে এগিয়ে যেতে পারে। শিবুদা বলেছেন, "ও মেয়ের বিয়ে হবে না। বিয়ে দেবার ক্ষমতা নেই সুমতির মামা নুটুবাবুর। ফাইল-দপ্তরীর কাজ করেন নুটুবাবু, ছাপান্ন টাকা মাইনে পান, বিয়ের খরচ যোগাবেন কেমন করে?"

নৃপেন বলে, "কেন, কেউ যদি যেচে ওই মেয়েকে বিয়ে করতে চায়, তবে?"

শিবুদা হাসেন, "কে ওই মেয়েকে যেচে বিয়ে করতে যাবে? তুই?"

কোনও উত্তর দেয় না নৃপেন। শুধু চুপ করে বেহায়ার মতো হাসে! লক্ষ্মী কেবিনের শিবুদা চোখ পাকিয়ে ঠাট্টা করেন, "বেটা কচুবনের বেড়াল, তুই যেচে মরলেও তোকে কোন মেয়ে বিয়ে করতে রাজি হবে না।"

—ফ্যাঁস ফ্যাঁস ফ্যাঁস! রাগী বেড়ালের ডাক ডেকে দু'থাবা তুলে শিবুদার ভুঁড়িটাকে আঁচড়ে আর খিমচে দিয়ে হাসতে হাসতে সরে পড়ে নৃপেন।

শিবুদা বিশ্বাস করেন না, এই পৃথিবীর বোধহয় কেউ বিশ্বাস করবে না, কিন্তু নৃপেন বিশ্বাস করে, কেয়াতলার নুটুবাবুর বাড়ির ওই মেয়ে, সুমতি যার নাম, সে-মেয়ে রোজ সকালে জানালার ধারে নৃপেনেরই আসার প্রতীক্ষায় ব্যাকুল হয়ে দাঁড়িয়ে থাকে। কেয়াতলার পথের উপর এসে দাঁড়াতেই সুমতির সারা মুখে অদ্ভুত একটা হাসি চমকে ওঠে। মুখ ফিরিয়ে নেয় না, একটুও লজ্জা পায় না সুমতি। যতক্ষণ দেখা যায়, যতক্ষণ না নৃপেন গাঙ্গুলীপাড়ার রাস্তায় অদৃশ্য হয়ে যায়, ততক্ষণ নৃপেনের দিকে তাকিয়ে থাকে সুমতি।

কেয়াতলার মেটে বাড়ির ওই জানালা, প্রতিদিন যেন নৃপেনকে একটি আশার আশ্বাস দেয়। ফোটা ফুলের মতো হেসে সুন্দর হয়ে রয়েছে সুমতির মুখ। কোনওদিন কোন মুহূর্তে একটুও গম্ভীর হয়ে যায় না। বিরক্ত হয় না, কোন অভিমানও কেঁপে ওঠে না ওই মেয়ের কাজলপরা চোখের ভুরুতে। নৃপেনের প্রতিদিনের জীবনের পথে যেন হাসিভরা নৈবেদ্য নিয়ে দাঁড়িয়ে আছে সুমতি।

আর ভয় করবার কিছু নেই। শিবুদার কথাগুলি নিছক একটা মিথ্যার হুমকি। আকাশে চাঁদ থাকলে এই কেয়াতলার জ্যোৎস্না ছড়ানো পথের উপর দিয়ে একবার না ঘুরে গিয়ে পারে না নৃপেন। বেশ সুন্দর মিষ্টি মিষ্টি নাকিসুরে কেঁপে কেঁপে যেন একটা বেহালার সুর নৃপেনের মুখে সুরেলা হয়ে বাজে। খোলা জানালার কাছে দাঁড়িয়ে থাকে সুমতি। সুমতির মুখের হাসিটা যদিও দেখা যায় না, কিন্তু মনে হয় নৃপেনের, এই মিথ্যা বেহালার সুর শুনে সুমতির প্রাণটা খুশি হয়ে হাসছে।

তারপর একদিন, সে-রাতে নৃপেনের মনের সাহসটা যেন হঠাৎ হেসে উঠল। নুটবিহারীবাবুর সেই মেটে বাড়ির ছোট জানালাটার একেবারে কাছে এসে দাঁড়ায় নৃপেন। সুমতি হাসে ঃ "কাকে খুঁজছেন?"

নৃপেন বলে, "বড় ক্লান্ত হয়েছি, এক গেলাস জল খাওয়াও সুমতি।"

চমকে ওঠে সুমতি ঃ "অ্যাঁ? আপনি আমার নামটাও জানেন দেখছি!"

"তা আর জানব না। না জেনে উপায় কি?"

"কী বললেন?"

"আমার নামটাও তো তোমার জানা উচিত।"

সুমতি হাসে ঃ "বলুন।"

"আমার নাম নৃপেন। তোমাদের মতো আমিও কায়স্থ।"

"আপনি কি করেন?"

"এতদিন বলতে গেলে কিছুই করছিলাম না। কিন্তু এখন করছি।"

"কি?"

সিঁথির ঢালাই-কারখানায় কাজ শিখছি। একবছর কাজ শেখার পর ষাট টাকা মাইনের চাকরি হবে।"

"তারপর?"

"তারপর তুমিই বলো না?"

"আমি কেন বলব? আপনি মামাবাবুকে বলুন।"

"সময় হলেই বলব, সুমতি।"

বাড়ির ভিতরের দাওয়া থেকে কুঁজো ঠানদির চিৎকার হঠাৎ বেজে ওঠে ঃ "ফিসির ফিসির কিসের শব্দ হচ্ছে, কে কথা বলছে, ও সুমতি?"

—চিক চিক চিক! কিচ কিচ কিচ! তালুতে জিভ ঠেকিয়ে অদ্ভুত শব্দ করে কুঁজো ঠানদির ওই সন্দেহটাকে যেন ঠাট্টা করে নৃপেন। মুখে আঁচল দিয়ে হাসির শব্দ চেপে রাখে সুমতি। কুঁজো ঠানদি আরও জোরে আতঙ্কিত স্বরে চেঁচিয়ে ওঠেন, "ছুঁচো ছুঁচো, ঘরে ছুঁচো এলো কোত্থেকে সুমতি, শিগগির বাতি নিয়ে দেখ।"

আর দেরি করে না নৃপেন। সুমতিও বাতি হাতে তুলে নেয়। বাতির আলোর আভায় রঙিন হয়ে উঠেছে সুমতির মুখ। নৃপেনের মনে হয়, শুধু বাতির আভায় নয়, জীবনের সবচেয়ে আনন্দের একটা আশ্বাস পেয়ে রঙিন হয়ে উঠেছে সুমতির মুখ।

পথে এসে নৃপেন একবার ভাবে, শিবুদার কাছে এত তাড়াতাড়ি সব কথা না বলে ফেলাই ভালো। বড় বেশি আশ্চর্য হয়ে যাবেন অবিশ্বাসী শিবুদা।

মিথ্যে কোকিল ডেকেছিল অঘ্রান মাসের এক সকালে, আর সত্যি কোকিল ডেকে উঠল ফাল্গুন মাসের এক সন্ধ্যায়। কেয়াতলার শিবুদার বাড়ির দাওয়ার উপর বসে নুটবিহারীবাবুর বাড়ির আলোমাখা মূর্তির দিকে তাকিয়ে স্তব্ধ হয়ে বসে থাকে। নৃপেন সিঁথির ঢালাই-কারখানায় হাড়ভাঙা অ্যাপ্রেন্টিসের কাজ সারতে সন্ধ্যা হয়ে গিয়েছে। এখানে এসে পৌঁছতে সন্ধ্যা পার হয়ে গিয়েছে।

কেয়াতলার কাঁচা সড়কে ধুলোর উপর একটা মোটরগাড়ি। নুটবিহারীবাবুর বাড়ির দাওয়ায় আর উঠোনে গ্যাসবাতি জ্বলছে। শাঁখের শব্দ আর বার বার উলু-উলু রব। আমবাগানের অন্ধকারের মধ্যে সত্যিই কোকিল ডাকে বার বার।

অনেকক্ষণ স্তব্ধ হয়ে বসে ছিল নৃপেন। তারপর শিবুদার গম্ভীর মুখের দিকে তাকিয়ে প্রশ্ন করে, "সুমতির বিয়ে হচ্ছে বলে মনে হচ্ছে।"

"তোর কি এখনও বুঝতে অসুবিধা হচ্ছে?"

"না, কিন্তু হঠাৎ এ-রকম একটা বিয়ে জমে উঠল কেমন করে?"

"মেয়ের রূপ দেখে নুটবিহারীবাবুর অফিসের স্টোরবাবু মেয়েকে পছন্দ করে ফেলেছে। মেয়েকে একসেট জড়োয়া দিয়ে আশীর্বাদ করেছে। বিয়ের খরচ পর্যন্ত স্টোরবাবু দিয়েছে। বেশ ভদ্রলোক, টাকাপয়সাও বেশ আছে, যদিও ঠিক সুমতির মতো মেয়ের বর হবার মতো ইয়ং নয়, আর চেহারাটাও কালো, তার উপর মাথায় চকচকে একটা টাক আছে।"

"বাঃ, বেশ মানিয়েছে।" হেসে চেঁচিয়ে ওঠে নৃপেন। নৃপেনের দু'চোখে যেন দুরন্ত একটা ঠাট্টার আগুন দপ করে জ্বলে ওঠে।

শিবুদা জিজ্ঞাসা করেন, "চা খাবি?"

"না, আমার মাথায় একটা মতলব এসেছে শিবুদা।"

"কি?"

"কাল যখন বর-বউ রওনা হবেন তখন..."

"কাল নয় রে, আজই আর একটু পরে বর-বউ হবে। বেলঘরিয়াতে বরের বাড়িতেই বাসর হবে।"

একটা লাফ দিয়ে উঠে দাঁড়ায় নৃপেন ঃ "তা হলে এখুনি উঠুন শিবুদা, বিয়ে বাড়ির সামনে পথের কাছে গিয়ে দাঁড়াই।"

"কেন রে?"

"গাধার ডাক ডাকব।"

হেসে ফেলেন শিবুদা। কিন্তু আপত্তিও করেন, "পরের বাড়ির ব্যাপারে যেচে এ সব রগড় করার দরকার কি নৃপেন? আমার বিয়ে যখন হবে তখন যত খুশি গাধার ডাক আর ঘোড়ার ডাক ডাকিস।"

উলুর শব্দ আরও জোরে শোনা যাচ্ছে। বরযাত্রীর দল উঠে এসে দাঁড়িয়েছে। মোটর গাড়ির ড্রাইভার মুখের বিড়ি ফেলে দিয়ে স্টিয়ারিং-এ হাত দিয়েছে। বর-বউ বের হয়ে এসেছে। গাড়ির ভিতর উঠছে।

"শিগগির চলুন শিবুদা।"—ছুটে এসে পথের উপর দাঁড়ায় নৃপেন।

সুমতির মুখটা স্পষ্ট দেখা যায়। কী আশ্চর্য, ঠিক সেই ফোটা ফুলের মতো হাসি হাসি মুখ। এক ফোঁটা ব্যথা নেই সেই মুখের উপর। কাজল-আঁকা চোখের কোণে এককণাও জল নেই।

গাড়ির এঞ্জিন গোঁ গোঁ করছে। এইবার স্টার্ট নেবে গাড়ি। শিবুদার মুখের দিকে তাকিয়ে হেসে ফেলে নৃপেন, সঙ্গে সঙ্গে যেন একটা থাবা দিয়ে নিজের মুখটাকে আঁকড়ে ধরে গাধার ডাক ডাকবার জন্য তৈরি হয়।

গীয়ার টেনেছে ড্রাইভার। আর, গাড়ির চাকা সবেমাত্র গড়িয়েছে। সঙ্গে সঙ্গে তীব্র এক আর্তনাদের সঙ্গে চমকে উঠে ব্রেক কষে গাড়ি থামায় ড্রাইভার। মর্মভেদী করুণ ও তীক্ষ্ণ একটা আর্তস্বর। কেঁউ কেঁউ কেঁউ, কাঁই কাঁই কাঁই। গাড়ির চাকায় চাপা পড়েছে একটা কুকুর।

বাধা পড়েছে, শুভযাত্রায় বড় বিশ্রী একটা বাধা। বরযাত্রীর দল চঞ্চল হয়ে গাড়ির চাকার দিকে তাকায়। ড্রাইভার এক লাফ দিয়ে বের হয়ে এসে পথের উপর উবু হয়ে বসে ও মাথা ঝুঁকিয়ে গাড়ির তলার দিকে তাকায়। কিন্তু কই? গাড়ির চাকার তলায় কোন আহত কুকুরের দেহ তো পড়ে নেই। কি ব্যাপার? বরযাত্রীর দল বলাবলি করে, এ কী রকমের ব্যাপার হলো?

শিবুদাও আশ্চর্য হয়ে নৃপেনের কানের কাছে ফিসফিস করেন, "কি ব্যাপার রে নৃপেন? রগড় করতে গিয়ে কাঁই কাঁই করে কেঁদে উঠলি কেন?"

ড্রাইভার এদিক ওদিক তাকায় ; তারপর হো-হো করে হেসে ওঠে ঃ "তাই বলি, হরবোলা নৃপেন দাঁড়িয়ে আছে এখানে!"

গাড়ির ভিতর থেকে চন্দনের ফোঁটা-আঁকা মুখ আর কাজলপরা চোখ নিয়ে সুমতি আস্তে আস্তে নৃপেনের দিকে তাকায়। ঠোঁটের ফাঁকে মিটমিট করছে সেই সুন্দর হাসি।

নৃপেনের হাত ধরে টান দেয় শিবুদা ঃ "হাঁ করে আর কী দেখছিস নৃপেন? ফোটা ফুলের মতো সুন্দর মুখ?"

নৃপেন বলে, "হ্যাঁ শিবুদা, কিন্তু বুঝতে পারছি না, ফুলের মধ্যেও কোন পোকা আছে।"

"আর বুঝতে হবে না, চা খাবি চল্।"

# মায়াকুহেলী

ঘড়ির কাঁটা বলছে ভোর হয়েছে। সাড়ে পাঁচটা। কিন্তু মাঘ মাসের ভোরের এই কুয়াশাকে রাতের অন্ধকারের শেষঘুমের যত নিঃশ্বাসের বাষ্প বলে মনে হয়। দমদম এয়ারপোর্টের সব আলো কুয়াশার প্রলেপে ভেজাভেজা হয়ে ছলছল করে, জ্বলজ্বল করে না।

যাকে বিদায় দেবার জন্য এই ভোরে এয়ারপোর্টে এসে ঝলমলে রেস্টরুমের একটি কোচের উপর বসে আছে মানসী, সে কিন্তু এখনও এসে পৌঁছায়নি। নীতীশকে বোম্বাই নিয়ে যাবে যে ভাইকাউন্ট, সেটা ছাড়বে সকাল সাতটায়।

যার জন্যে আরও দুটি বছর অপেক্ষার কষ্ট সহ্য করতে হবে, তারই জন্যে বড়জোর আরও দেড়ঘণ্টার অপেক্ষা। বুকের ভিতর একটা চাপা-নিঃশ্বাসের যে কষ্টটা মাঝে মাঝে ছটফটিয়ে উঠছে সেটাই মানসীর আশার জীবনটাকে যেন ভয় পাইয়ে বুঝিয়ে দিচ্ছে, মাত্র আর দেড় ঘণ্টার পথ-চাওয়া প্রতীক্ষাতেই যদি এত বেদনা থাকে, তবে পুরো দুটি বছরের পথ-চাওয়া আশার জীবন যে শুধু ভেবে ভেবে আর কষ্ট পেয়ে পেয়ে একটা শাস্তির জীবন হয়ে উঠবে।

সঙ্গে এসেছেন ভক্তি মাসিমা। তিনি তাঁর সর্বক্ষণের আদরের সেই উলের থলি আর কাঁটা জোড়াও সঙ্গে নিয়ে আসতে ভুলে যাননি। বয়স হয়েছে ভক্তি মাসিমার। কিন্তু চলাফেরার কাজে এখনও কোন স্থবিরতার বাধার ভার বোধহয় অনুভব করেন না। চিরকুমারী মানুষ, স্কুলের মেয়ে পড়িয়ে জীবন কাটিয়ে দিলেন। সবচেয়ে সিনিয়র টিচার ভক্তি মাসীমা এখন তাঁর মেয়ে-স্কুলে হস্টেলের সুপারিণ্টেণ্ডেণ্ট। সাদা চুলের খোঁপাটা শক্ত করে বাঁধা, চশমাটা শুধু একটু ঝুঁকে পড়েছে, মানসীর পাশের কোচের উপরে বসে একমনে উলের একটা জামপার বুনছেন ভক্তি মাসীমা। সেজভাই সমীরের বড় মেয়ে সুনন্দার জন্মদিনে এই জামপার উপহার দিতে হবে। আর মাত্র সাতটা দিন বাকি ; কাজেই. ভক্তি মাসিমা শুধু তাঁর হাতের উল আর কাঁটা নিয়ে ব্যস্ত।

মানসীও টিচার। ঐ একই স্কুলে, যে-স্কুলের সবচেয়ে সিনিয়র টিচার হলেন ভক্তি মাসিমা। আর, ঐ মেয়ে-স্কুলেরই হস্টেলের একটি ঘর হলো মানসীর জীবনের ঘর। বাবা মারা গেছেন পনর বছর আগে। মা মারা গেলেন, সেও তো আজ প্রায় পাঁচ বছর আগের ব্যাপার। দাদা তো মা মারা যাবারও সাত বছর আগে থেকে আম্বালাতে থাকেন। দাদা বিয়ে করেছিল কানপুরে ; কিন্তু সেই বউদি আজ আর বেঁচে নেই। শুনেছিল মানসী, বউদি বেচারা খুবই ভালোমানুষ ছিল। দেখতে খুব সুন্দর। দাদা কিন্তু, যেন একটা প্রতিজ্ঞা করে, বউদিকে কোনদিন আম্বালাতে নিয়ে যাননি। বিয়ের পর তিন বছর ধরে, যেন একটা আশার অপেক্ষায় থেকে থেকে, শেষে কঠিন একটা অসুখে পড়ে মরেই গেলেন সেই বৌদি। মারা যাবার আগে মানসীকে একটা চিঠি দিয়ে গিয়েছিলেন সেই বউদি—আমি তো ইচ্ছে করলেই আম্বালাতে যেতে পারি। কিন্তু গিয়ে লাভ কি? সে এসে যদি না নিয়ে যায়, তবে গিয়ে লাভ নেই। কারও অনিচ্ছার সঙ্গে জেদ করে ঘর করা যায় না।

ভক্তি মাসিমা মানসীকে বলেছিলেন—মেয়েদের জীবনে একটা অসম্মানের বিয়ের চেয়ে চিরকুমারী হয়ে আর একলা হয়ে পড়ে থাকাও শান্তির জীবন। তা ছাড়া...কথাটা বলতে গিয়ে ভক্তি মাসিমা যেন বেশ জোরে একটা হাঁফ ছেড়েছিলেন—মানুষ চেনা বড় কঠিন।

মানসীর বুকের ভিতরটা হঠাৎ ভয় পেয়ে চমকে উঠেছিল। ভক্তি মাসিমা কি মানসীকে সাবধান করে দিচ্ছেন? নীতীশকেও কি চিনতে পারেনি মানসী? আজ দু'বছর ধরে যে মানুষ মানসীকে ভালোবেসে সুখী হয়ে আছে, মানসীর মুখের দিকে তাকালে যার চোখ দুটো এত

স্নিগ্ধ হয়ে ওঠে, সেই মানুষ, সেই নীতীশও কি কঠিন মানুষ? চেনা কঠিন।

এ-কথা অজানা নয় মানসীর, নীতীশের বাড়ির মানুষেরা নীতীশের বিয়ে দেবার জন্য অনেক চেষ্টা করেছে। অনেক শিক্ষিতা সুন্দরীর সঙ্গে বিয়ের প্রস্তাব এসেছে। কিন্তু নীতীশ স্পষ্ট ভাষায় বাড়ির সব মানুষকে জানিয়ে দিতে পেরেছে, নামটাও বলে দিতে একটুও দ্বিধা বোধ করেনি ; টিচার মানসী সেনের সঙ্গেই একদিন বিয়ে হবে নীতীশের।

রাণু কাকিমা প্রশ্ন করেছিলেন--ভালোবাসার ব্যাপার বলে মনে হচ্ছে?

নীতীশ বলেছিল--হ্যাঁ।

রাণু কাকিমা মুখ ভার করেছিলেন--তবে আর আমাদের কিছু বলার নেই।

কিন্তু নীতীশের দিদি আর বোন, অর্থাৎ অনুভা আর মৃদুলা তবু আপত্তির স্বরে প্রশ্ন করেছিল--তোমার মতো পজিশনের মানুষের সঙ্গে কি মানসীকে মানায়?

নীতীশ--আমি মানিয়ে নিলেই মানায়!

কথাটা ঠিকই বলেছিল নীতীশ। আর নীতীশের মুখ থেকে একথা শুনতে পেয়ে মানসীর সব নিঃশ্বাস বন্ধ হয়ে গিয়েছিল। নীতীশ ভালোবাসে মানসীকে, এ-ভালোবাসাকে অসাধারণ একটা উদার হৃদয়ের ভালোবাসা বলে বিশ্বাস করতেই হয়। ম্যাট্রিক পাস-করা এক অতি সাধারণ মেয়ে, পঁয়ষট্টি টাকা যার মাইনে, আর এই পঁয়ষট্টি টাকা না পেলে যার প্রাণ বোধহয় উপোস করে মরে যাবে, সে মেয়েকে ভালোবেসেছে ব্রাইট এ্যাণ্ড টমান মেশিন কোম্পানির চীফ-ইঞ্জিনীয়ার নীতীশ, সে মেয়েকে ভালোবেসেছে ব্রাইট এ্যাণ্ড টমসন মেশিন কোম্পানির চীফ-ইঞ্জিনীয়ার নীতীশ ; মাইনে যার দু'হাজার টাকা, তিনতলা যার বাড়ি, আর, যার গ্যারেজে তিনটে গাড়ির মধ্যে একটা গাড়ি শুধু অলস হয়ে পড়ে থাকে। নীতীশের তিন কুলের কোন ছেলে মানসীর মতো এত সাধারণ কোন মেয়েকে বিয়ে করেনি।

সাধারণ মেয়ে মানসী, ঠিকই, ঝলমলে রূপসী সে নয়। কিন্তু চোখ দুটোকে একটু অসাধারণ বলে মনে করতেই হয়। টানা-টানা চোখ, কালো তারা দুটোতে অদ্ভুত এক নিবিড়তার মায়া টলমল করে। চোখের বড় বড় পাতায় যেন একটা ঘুমন্ততার ছায়া জড়িয়ে আছে। চোখ বড় করে তাকাতে পারে না মানসী কিন্তু চোখ ছোট করে তাকাবার এই ভঙ্গীটা যেন একটা বিস্ময়, মানসীর সারা মুখ সেই বিস্ময়ের অদ্ভুত রকমের সুন্দর হয়ে ওঠে। ভক্তি মাসিমা বলেন, কালো মেয়ে। কিন্তু এক-একদিন যখন স্নান সেরে ভক্তি মাসিমার কাছে এসে চুপ করে আনমনার মতো দাঁড়িয়ে থাকে মানসী, তখন ভক্তি মাসিমার চোখে যেন অদ্ভুত এক স্নেহ চিকচিক করতে থাকে। ভক্তি মাসিমা বলেন, আমাদের সুনন্দার মুখটাও ঠিক তোর মুখের মতো। চন্দনের মতো রঙ।

শুনে হেসে ফেলে মানসী। নীতীশও একদিন বলেছিল, বুঝতে পারি না মানসী, তোমাকে মাঝে মাঝে কেন এত সুন্দর মনে হয়!

একদিন সাহস করে, আর বেশ একটু নির্লজ্জ হয়ে মানসীও বলে দিয়েছিল, তোমার চোখ দুটো এত সুন্দর, তাই।

কিন্তু...,যে-কথাটা বলতে গিয়ে আজও লজ্জার বাধা অনুভব করে মানসী, সে-কথা সেদিন নীতীশ নিজেই বলে ফেলেছিল--কিন্তু ভাবছি, বিয়েটা কবে হবে।

অপলক চোখ তুলে, যেন জীবনের এক পরম প্রতিশ্রুতির বাণী শোনবার আশায় নীতীশের মুখের দিকে তাকিয়ে থাকে মানসী। ময়দানের কৃষ্ণচূড়ার উপর তখন সন্ধ্যার আভা ছড়িয়ে পড়েছে। সাদা ভিক্টোরিয়া মেমোরিয়ালও যেন লালচে হয়ে উঠেছে। মানসীর একটা হাত শক্ত করে ধরে নীতীশ বলে--আগে বিদেশ থেকে ঘুরে আসি। তারপর...।

--কি বললে? চমকে ওঠে মানসী।

নীতীশ--বড়জোর দুটো বছর ; ছটা মাস লণ্ডন, তারপর জার্মানী আর ইতালী। মেশিন

তৈরির কয়েকটা প্রসেস স্টাডি করে দেশে ফিরে আসব। ব্রাইট এ্যাণ্ড টমসনের ডিরেক্টর বোর্ড বলেছে, তাহলে আমার মাইনে হবে প্রায় তিন হাজার টাকা।

আরও নিবিড় আগ্রহের সুরে, মানসীর কানের কাছে মুখ এগিয়ে দিয়ে, যেন তৃপ্তিময় নিঃশ্বাসের ভাষার মতো ফিসফিস করে কথা বলে নীতীশ--আমার অদ্ভুত একটা ধারণা হয়েছে মানসী, তোমাকে ভালোবাসি বলেই যেন আমার প্রসপেক্ট দিন দিন বড় হয়ে উঠছে। আমার অ্যামবিশন, আমি একদিন ব্রাইট এ্যাণ্ড টমসনের জেনারেল ম্যানেজার হব।...কি? কথা বলছ না কেন মানসী?

--হুঁ। মানসীর মুখের চন্দন রঙ যেন ঝলক দিয়ে উথলে ওঠে।

ঘড়ির কাঁটা বলছে, ছটা বেজেছে। কুয়াশা একটু ফিকে হয়েছে বলে মনে হয়। এয়ারফিল্ডের ট্যাক্সি-ট্রাকে তখনও জ্বলছে গুজ-নেক ফ্লেয়ার। রানওয়ের নিশানা জানিয়ে দিয়ে সোডিয়াম বার-লাইট জ্বলজ্বল করছে। মাইক ডাকছে, এয়ার-ফ্রান্সের যাত্রীদের তৈরি হয়ে নেবার জন্য। ইন্দোনেশিয়া থেকে একজন মহামান্য নাকি আসছেন, তাঁকে অভ্যর্থনা করবার জন্য জাতীয় পতাকা উড়িয়ে নিয়ে আর প্রচণ্ড শব্দ করে দুটো হেলিকপ্টার পূবের আকাশে উধাও হয়ে গেল। একদল বলাবলি করে--হাওয়াই ফৌজের কয়েকটা তুফানীও এইবার রওনা হবে।

ঘড়ির কাঁটা বলছে, ছ'টা পনের। এয়ার-ফ্রান্সের জেট প্লেন অনেকক্ষণ আগেই গোঁ গোঁ করে উধাও হয়ে গিয়েছে। রেস্টরুমের চাঞ্চল্য বেশ মৃদু হয়ে এসেছে। কে জানে কোন্ দেশ থেকে কোন্ প্লেনের হসটেস ঐ মেয়ে দুটি, যারা এখন ক্লান্তভাবে একটা কোচের উপর বসেছে আর হাতের ব্যাগ খুলে আয়না বের করেছে। একজন চুল আঁচড়ায় ; একজন ঠোঁটে লিপস্টিক বোলায়।

মানসীর কোচ থেকে দুটি কোচের পরেই একটি কোচে অনেকক্ষণ থেকে চুপ করে বসেছিলেন এক প্রৌঢ়া শ্বেতাঙ্গী, হাতে একটা হিন্দি বই। গাউনপরা সাজ বটে, তবু একটা কাশ্মীরী শাল গায়ে জড়িয়েছেন। মনে হয়, অনেকদিন ভারতে আছেন এই মহিলা। মানসীর সঙ্গে চোখাচোখি হতেই মহিলা স্নিগ্ধ হাসি হেসে আর দুই হাত তুলে বলেন—নমস্তে শ্রীমতী, নমস্তে।

ভক্তি মাসিমা আশ্চর্য হয়ে শ্বেতাঙ্গী প্রৌঢ়ার মুখের দিকে তাকালেন।

শ্বেতাঙ্গী সঙ্গে সঙ্গে বলে উঠলেন—বিউটিফুল ইণ্ডিয়াকো ম্যাঁয় বহুত পিয়ার করতা হুঁ।

একজন কাস্টম-অফিসার এসে মহিলার একটা ব্যাগের দিকে তাকিয়ে কি যেন বললেন।

সেই মুহূর্তে শ্বেতাঙ্গী মহিলা রুষ্টস্বরে চেঁচিয়ে উঠলেন—হোয়াট্ ! সাস্‌পেক্ট মি?

কাস্টম-অফিসার বিনীতভাবে হাসেন--আমি আমার ডিউটি করছি, ম্যাডাম।

মহিলা বলেন--ব্যাগের মধ্যে সন্দেহের কিছুই নেই। ওনলি এ ব্রঞ্জ নাটারাজা এণ্ড এ স্টোন গ্যানডি।

—আই বিলিভ ইট। কাস্টম-অফিসার জানালেন কিন্তু ব্যাগটার ভিতরটা একবার দেখবার দাবি ছাড়লেন না।

অগত্যা ব্যাগ খুললেন শ্বেতাঙ্গী প্রৌঢ়া। ঠিকই, ব্রঞ্জের নটরাজ ছিল, পাথরের গান্ধীও ছিল। কিন্তু সেই সঙ্গে ছিল পনের জোড়া জুতো।

কাস্টম অফিসার বললেন—নাউ, প্লীজ, পে ফর ইট।

—হোয়াট! ইজ দিস ইণ্ডিয়ান ম্যানার্স?

ও ইয়েস। কাস্টম-অফিসার আবার হাসেন।

শ্বেতাঙ্গী প্রৌঢ়া বলেন--শেম!

কিন্তু একি? চমকে ওঠে মানসী। কখন এসেছে, আর এত কাছে এসে দাঁড়িয়েছে নীতীশ, দেখতেই পায়নি মানসী। মানসীর এত সাধের অপেক্ষার আর আশার চোখ দুটো যেন ধন্য হয়ে নীতীশের মুখের দিকে তাকিয়ে থাকে।

--কখন এসেছ মানসী?

প্রশ্ন করতে গিয়ে নীতীশের চোখও যেন একটা মুগ্ধতার সুখে জ্বলজ্বল করে।

মানসীর পাশের কোচটা খালি। যেন নীতীশের জন্য, মানসীর বিষণ্ণ মনটাকে আর একবার ভালোবাসার আশ্বাসে ভরে ওঠবার সুযোগ দেবার জন্য কোচটা খালি হয়ে পড়ে আছে। বসুক নীতীশ, বিদায়-মুহূর্তের আগের সময়টা মধুরতায় ভরে যাক্। নীতীশের এই মুগ্ধ চোখ দুটো মানসীর ঝাপসা চোখের দিকে তাকিয়ে ঝাপসা হয়ে যাবে, আজ নীতীশের এই দূরে চলে যাবার কঠোর ঘটনাটাও মানসীর জীবনে একটা স্নিগ্ধ প্রতিশ্রুতির আনন্দ হয়ে উঠবে।

মানসীর পাশের কোচের উপর বসে ব্যস্তভাবে কথা বলে নীতীশ--আমাকে বোধহয় পুরো তিনটে বছর বিদেশে থাকতে হবে।

মানসীর চোখের কালো তারায় যেন একটা হঠাৎ-বেদনার আঘাত লেগে চমকে ওঠে--আরও একটা বছর!

নীতীশ হাসে--হ্যাঁ।

মানসীর কালো চোখের বিস্ময় একটু হতভম্ব হয়ে যায়। কী অদ্ভুত প্রসন্নতার আবেগে উচ্ছল হয়ে হাসছে নীতীশের দু চোখ। নীতীশ যেন বিদায়-মুহূর্তের করুণতার মধ্যে একটুও বেদনার ছায়া দেখতে পাচ্ছে না।

বেশ সুস্থ বলিষ্ঠ এক ভদ্রলোক, বয়সে নীতীশের সমান হবে বলে মনে হয়, পাটকিলে রঙের পশমের ট্রাউজার আর কোট গায়ে, হাতে একটা ছোট ব্যাগ, ঠিক মানসীর মুখোমুখি হয়ে অপর সারির একটা কোচের উপর বসলেন।

মানসীর মুখের দিকে তাকিয়ে নীতীশ বলে--এখন পুরো দুটো বছর লণ্ডনে, তারপর কন্টিনেণ্ট।

অপরিচিত ভদ্রলোক যেন হঠাৎ একটা খুশির উল্লাসে বলে ওঠেন--আপনি লণ্ডন যাচ্ছেন?

নীতীশ--হ্যাঁ।

--এখন তাহলে এই সাতটার প্লেনে বোম্বাই যাবেন?

--হ্যাঁ।

--আমিও যাচ্ছি।

--কোথায়?

--লণ্ডন।

--উদ্দেশ্য?

--উদ্দেশ্য হলো প্রসপেক্ট। রয়্যাল নেভিতে অ্যাণ্টি-সাবমেরিনের ট্রেনিং নেবার জন্য সিলেক্টেড হয়েছি। তিনজন ভাগ্যবানের মধ্যে আমি একজন।

--আপনি কি এখন ইণ্ডিয়ান নেভিতে...?

--হ্যাঁ, এতদিন অবশ্য মেরিন ইঞ্জিনিয়ারিং-এ ছিলাম।

অপরিচিত ভদ্রলোকের সঙ্গে তার কথা বলবারও কোন আগ্রহ নেই। দরজার দিকে তাকিয়ে ব্যস্তভাবে উঠে দাঁড়ায় নীতীশ--এসেছে, ওরা সবাই এসেছে।

মানসী--কারা এসেছে?

--আমার অফিসের স্টাফ।

মস্ত বড় ফুলের মালা আর অনেক ফুলের তোড়া হাতে নিয়ে নীতীশের অফিসের একদল লোক এসেছে!

এসেছে ব্রাইট এ্যাণ্ড টমসনের কমার্শিয়াল ম্যানেজার উইলিয়ামসন। এসেছে দিদি অনুভা আর বোন মৃদুলা। রাণু কাকিমাও এসেছেন। বিপুল এক সমাদরের আর শ্রদ্ধার জগৎ থেকে যেন নানা উপহারের একটা মুখর ভিড় নীতীশের বিদায়ের উৎসবকে হাসিতে-খুশিতে রঙিন করে দেবার জন্য এসেছে। আর, নীতীশও যেন মন-প্রাণের সব আগ্রহকে বিপুল ব্যস্ততায় মত্ত করে নিয়ে এই বিদায়-উৎসবের আনন্দকে ধন্য করে দিতে চায়। ছটফট করে উঠে দাঁড়ায় নীতীশ।

মৃদুলা ডাকছে—নীতুদা, শিগগির এদিকে এস।

চলে যায় নীতীশ। চোখ তুলে দেখতে পায় মানসী, সত্যি ব্যস্ততাময় একটা প্রশস্তির উৎসবের মধ্যে যেন ঝাঁপিয়ে পড়েছে নীতীশ। ফুলের মালা, ফুলের তোড়া আর করমর্দন। শুধু গুড লাক আর গুড লাক! কত রকমের খুশির গুঞ্জন নীতীশকে ঘিরে ধরেছে।

মানসীর মনের সেই অসার কল্পনাটা যেন নিজের লজ্জায় মরে যায়। আজ নীতীশের ঝাপসা চোখ দেখবার আশাটা যেন একটা বিদ্রূপ।

ঘড়ির কাঁটা বলছে, ছটা পঁয়তাল্লিশ। মাত্র আর পনেরটা মিনিট, মানসীর জীবনের গত দু'বছরের ভালোবাসার মানুষ, মানসীর আশার প্রতিশ্রুতি ঐ নীতীশ রায় তারপর আকাশলোকের যত মেঘের ঢেউ পার হয়ে চলে যাবে।

মাইক বলছে, ফগ গলে গিয়েছে, ভিজিবিলিটি অতি চমৎকার। কিন্তু মানসীর চোখ দুটো যেন কুয়াশায় ঢাকা পড়ে একেবারে স্তব্ধ হয়ে গিয়েছে। কোথায় ভিজিবিলিটি? কিচ্ছু না। সবই ধোঁয়াটে মনে হয়।

তবু দেখতে পাওয়া যায়, অনুভাদি যেন কটমট করে মানসীর দিকে তাকিয়ে মৃদুলার সঙ্গে কথা বলছেন। মৃদুলার ঠোঁটের ফাঁকে একটা হাসির রেখা কুঁচকে রয়েছে। মানসীর আশার দুঃসাহসকে যেন তীব্র একটা শ্লেষ দিয়ে বিঁধে বিঁধে খুশি হয়ে উঠেছে মৃদুলার হাসিটা।

ভক্তি মাসিমা হঠাৎ কি যেন বললেন। মানসী চমকে ওঠে—কি?

দূরের কোচের উপর তেমনই শান্তভাবে বসে আর হাতের উলের দিকে তাকিয়ে ভক্তি মাসিমা বললেন—চল, এবার যাই।

সামনের কোচের উপর বসা সেই ভদ্রলোক হঠাৎ বলে ওঠেন—এখনও সময় আছে।

—কি বললেন? ভদ্রলোকের মুখের দিকে তাকিয়ে মৃদুস্বরে প্রশ্ন করে মানসী।

—বলছিলাম...ঐ যে উনি...আপনার কে হন জানি না...উনি তো এখনও চলে যাননি। প্লেন ছাড়ার এক মিনিট আগেও সীট নেওয়া যায়।

মানসী বিড় বিড় করে—বুঝলাম না।

—উনি যে প্লেনে বোম্বাই যাবেন, আমিও সেই প্লেনে বোম্বাই যাব। এখনও সময় আছে। উনি আবার এখানে ফিরে আসবেন ; কাজেই আপনার এখনই চলে যাবার দরকার হয় না।

মানসী হাসে—কিন্তু আপনি আর কতক্ষণ অপেক্ষা করবেন?

—আজ্ঞে?

—যাঁদের জন্য অপেক্ষা করছেন, তাঁদের এতক্ষণে এসে পড়া উচিত ছিল।

—না না, কেউ আসবে না। কারও আসবার কথা নেই। আমি কারও অপেক্ষা করছি না।

মানসী আবার হাসতে চেষ্টা করে—এটা একরকম ভালো। দেখাসাক্ষাৎ আগেই সেরে নিয়ে এখানে আসা উচিত। এখানে হৈ হৈ করে বিদায় দেবার আর নেবার ঘটা দেখাবার কোন মানে হয় না।

--আমার অবশ্য ওসব কোন ঝঞ্ঝাটের ভয় নেই। এখানে-ওখানে কোথাও কারও কাছ থেকে বিদায়-টিদায় নেবার ব্যাপার আমার অদৃষ্টে নেই।

--কেন?

--আপনজন বলতে একমাত্র মা ছিলেন। তিনিও ছ'মাস আগে চিরকালের মতো চলে গিয়েছেন। কাজেই...

--কেন, বন্ধু-বান্ধব?

--কিচ্ছু না। আমি সেদিক দিয়ে খুব ফরচুনেট, একেবারে একলা।

ঠিকই, ভদ্রলোক যেন একেবারে একলাটি হয়ে শান্তভাবে বসে আছেন। বিদায় দিতে একটা মানুষও আসেনি। কোন উৎসবে এসে খুশি হয়ে এই ভদ্রলোকের হাতে অভ্যর্থনার ফুল তুলে দিচ্ছে না। কোন চোখ করুণ হয়ে এই ভদ্রলোকের দিকে তাকাচ্ছে না।

হাতের ঘড়ির দিকে চকিতে একবার তাকিয়ে নিয়ে আর একটা সিগারেট ধরিয়ে যেন নিজের মনের সঙ্গে কথা বলতে থাকেন ভদ্রলোক--মা বলেছিলেন, আমাকে আগে মরতে দে অজয়, তারপর যেখানে ইচ্ছে চলে যাস্। তাই হলো, মা মারা গেলেন, আর ছ'মাস পরেই বাইরে যাবার সুযোগ পেয়ে গেলাম।

অজয় হঠাৎ যেন আনমনার মতো তাকিয়ে কথা বলতে থাকে--আমারও ইচ্ছে করে চিরকাল বাইরে থাকি। তা অবশ্য সম্ভব হবে বলে মনে হয় না। তবে কম্যাণ্ডের কর্তারা খুশি হলে আরও দু-চার বছর ট্রেইনি হয়ে বিদেশে থাকবার সুযোগ পাওয়া যাবে!

বুঝতে পারেনি মানসী, শুনতেও পায়নি বোধহয়, আরও কত কথা বকবক করে বলেই চলেছেন এই ভদ্রলোক, যাঁর নাম অজয়। মনে হয়, সংসারের সব মায়ার টান থেকে ছাড়া-পাওয়া একটা মানুষ যেন সমুদ্রের জলে চিরকাল ভেসে থাকবার স্বপ্নের সঙ্গে কথা বলছে, রূপকথার মতো সে-সব কথার কিছু বোঝা যায়, কিছু বোঝা যায় না। ঝড়ের দিনে অশান্ত সমুদ্রের ঢেউ তুচ্ছ করে এগিয়ে চলেছে ডেস্ট্রয়ার। শত্রুর সাবমেরিনের পেরিস্কোপ দেখতে পাওয়া যাচ্ছে, পাঁচ মাইল নৈর্ঋতে। ডেকের উপর ভয়াল ডেপথ-চার্জ মজুত হয়ে আছে। রাডারে অনেক দূরের একটা বিমানের চোরা আবির্ভাবের গুঞ্জনও ধরা পড়ে গিয়েছে। চেঁচিয়ে উঠেছেন অফিসার--চার্জ। বাতাসের বুকের উপর যেন একটা ক্ষিপ্ত আক্রোশের গর্জন ফেটে পড়ল। তোলপাড় সমুদ্রের বুকে একটা জলস্তম্ভ উথলে উঠছে।

অজয় বলে--ভাবতে মন্দ লাগছে না। এরকম কাজে দিনগুলি একরকম ভালোই কেটে যায়।

পোড়ো সিগারেটের ছোট টুকরোটাকে ছাইদানিতে ফেলে দিয়ে হাতঘড়ির দিতে তাকায় অ্যান্টি-সাবমেরিনের অজয়।

ভক্তি মাসিমা ডাক দেন—চল্ মানসী।

মানসী যেন ভক্তি মাসিমার এই চেঁচিয়ে বলা কথাটাও শুনতে পায়নি। অজয়ের মুখের দিকে তাকিয়ে মানসীর কালো চোখর তারা দুটো যেন ছটফট করে একটা অভিযোগ জানাতে চাইছে। হঠাৎ বলে ওঠে মানসী--তাই বলে ওভাবে সারাজীবন বাইরে বাইরে পড়ে থাকাও উচিত নয়।

অজয় হাসে—সারাজীবন কিন্তু মাইনেটা ভালো পাওয়া যায়। প্রসপেক্ট আছে।

—প্রসপেক্ট না ছাই। হঠাৎ ভ্রূকুটি করে কেমন-যেন রুষ্টস্বরে কথাটা বলে ফেলেছে মানসী। অজয়ও আশ্চর্য হয়ে তাকায়।

বোধহয়, নিজেরই এই হঠাৎ-মুখরতার রকম দেখে একটু লজ্জিত হয়ে মানসী বলে--আপনার আপনজন কেউ নেই বলেই কি আপনি নিজের উপর নিষ্ঠুর হবেন?

অজয়—কি বললেন?

মানসী--কাজ সিখে দেশে ফিরে আসুন।

অজয়--আপনি. .সত্যিই কি আপনি আমাকে অনুরোধ করছেন?

মানসী--হ্যাঁ।

দোপাটির ছোট একটা গুচ্ছ, জরি দিয়ে জড়ানো। মানসীর হাতটা কখন ভুল করে দোপাটির সেই গুচ্ছটাকে পাশের কোচের উপর রেখে দিয়েছে, সেটা বোধহয় বুঝতে পারেনি মানসী। কিন্তু এইবার বুঝতে হয়, কারণ দেখতে পেয়েছে মানসী, অজয় যেন পিপাসিতের মতো জরি-জড়ানো দোপাটির ছোট গুচ্ছটার দিকে তাকিয়ে আছে।

মাইক অনুরোধ করছে, বোম্বাই-যাত্রীরা এবার এগিয়ে গিয়ে প্লেনে উঠুন। মানসী বলে--সময় হয়েছে।

অজয় বলে--হ্যাঁ।

কিন্তু অ্যান্টি-সাবমেরিনের অজয় যেন সমুদ্রের আহ্বানের সব আবেদন ভুলে গিয়ে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছে। কি-যেন বলতে চাইছে অজয়।

মানসীর বুকের ভিতরেও যেন দুরন্ত একটা অস্বস্তি ছটফট করছে। বিড়বিড় করে মানসী--আসুন তাহলে।

অজয় বলে--আশ্চর্য ব্যাপার।

মানসী--কি?

অজয়--যেতে ইচ্ছে করছে না।

মানসীর চোখের কালো তারা ছটফট করে ওঠে--ছি, ছি, না না, এ কী অদ্ভুত কথা বলছেন! আপনার প্রসপেক্ট...।

অজয় করুণভাবে হাসে--হ্যাঁ, কথাটা ঠিক...কিন্তু আপনাদের সঙ্গে জীবনে আর যে দেখা হবে না, সেটা তো প্রসপেক্ট নয়।

কী অদ্ভুত কথা! টিচার মানসী যেন পনের মিনিটের একটা অদৃষ্টের ম্যাজিকে মায়াময়ী হয়ে নেভির কনিষ্ঠ অফিসার এই অজয়ের জীবনের সব কামনার প্রেয়সী হয়ে উঠেছে, যার জন্যে বড় অফিসার হবার প্রসপেক্টও শূন্য করে দিতে চায় অজয়।

মানসী বলে, আর বলতে গিয়ে চোখ দুটো সত্যিই ঝাপসা হয়ে যায়--দেখা হবে না কেন? ফিরে এলেই দেখা পাবেন।

অজয়--আসি তাহলে?

মানসী--আসুন।

ঘড়ির কাঁটা বলছে, সাতটা বাজতে দু'মিনিট বাকি।

চলে গিয়েছে অজয়। রেস্টরুমের ভিড় বেশ ফাঁকা হয়ে গিয়েছে।

চমকে ওঠে মানসী, পাশের কোচের উপর জরি-জড়ানো দোপাটির গুচ্ছটা নেই।

--কি খুঁজছ মানসী? প্রশ্ন করেন ভক্তি মাসিমা।

--ফুলের তোড়াটা গেল কোথায়?

--নিয়ে গেছে।

--কে? কে নিয়ে গেছে?

--নাম জানি না।

--অজয়?

--তাই হবে।

হ্যাঁ, দেখতে পায় মানসী, প্লেনে সীট নেবার জন্য এগিয়ে যাচ্ছে নীতীশ। প্রশস্তির আর সংবর্ধনার আর প্রীতির সেই উৎসবটাও নীতীশের সঙ্গে সঙ্গে সরে যাচ্ছে। মানসীর দিকে

তাকিয়ে হাতটা একবার দুলিয়ে বিদায়ের সংকেত জানিয়েছে নীতীশ।

শুধু কয়েকটা মুহূর্ত স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে মানসী। তারপর রেস্টরুম থেকে বের হয়ে করিডর পার হয়েও এগিয়ে যায়। রেলিংয়ের গায়ের উপর হুমড়ি খেয়ে পড়ে যত বিদায়-ঘটার আনন্দ আর উদ্বেগ তখন রুমাল উড়োতে শুরু করেছে। অনুভাদি আছেন, মৃদুলাও আছে।

মানসীকে দেখতে পেয়ে অনুভাদি আর মৃদুলার মুখের সেই ঠাট্টার হাসি আবার কুঁচকে ওঠে। কিন্তু তারপর যেন হঠাৎ বিস্ময়ে চমকে ওঠে অনুভাদি আর মৃদুলার ঠাট্টার চোখ।

ও কি? কার চোখের আশাকে আশ্বাস দিয়ে সুখী করবার জন্য রুমাল দোলাচ্ছে মানসী?

প্লেনের সিঁড়িতে দাঁড়িয়ে অপিরিচিত যে ভদ্রলোক হাত তুলে বিদায়ের সংকেত জানিয়েছেন, তাঁরই উদ্দেশে রুমাল দুলিয়ে যেন সান্ত্বনার অর্ঘ্য ছুঁড়ে দিয়েছে মানসী।

অনুভাদি বলেন—ভুল করলেন।

মানসী—না।

মৃদুলা বলে—উনি কিন্তু আমাদের মেজদা নন ; আপনি চিনতে ভুল করেছেন।

মানসী বলে—জানি। চিনতে একটুও ভুল করিনি।

# কৌন্তেয়

কোনকালে ওর গায়ের রং বেশ ফরসা ছিল বলে মনে হয়, এখন অবশ্য রোদে পুড়ে আর জলে ভিজে একেবারে তামাটে হয়ে গিয়েছে।

ওর নাম সুহাসিনী পল। ছেঁড়া একটা শাড়িকে, তাও আস্ত একটা শাড়ি নয়, শাড়ির আধখানা একটা টুকরোকে গাউনের মতো ভঙ্গিতে গায়ে জড়িয়ে, তার উপর লম্বা একটা গরম কোট চাপিয়ে পথে পথে হেঁটে বেড়ায় মিস সুহাসিনী পল। আজ ওর বয়স ষাটের কম হবে না, এবং বুড়োরা বলে থাকেন যে, বছর ত্রিশ আগেও ঐ সুহাসিনী পলকে আস্ত একটা সিল্কের গাউন পরে আর চকচকে হাই-হিল জুতো ঠকঠকিয়ে এণ্টালির বাজারে বসে মুর্গি আর ফুলকপি কিনতে তাঁরা দেখেছেন।

এখন পথ চলতে গিয়ে মিস সুহাসিনী পলের জীর্ণ-শীর্ণ ছোট্ট চেহারাটা ঠুক ঠুক করে কাঁপে। শীত গ্রীষ্ম বা বর্ষা, গায়ের উপর সব সময় ঐ লম্বা গরমকোট। গরমকোটের সারা গায়ের এখানে-ওখানে পশম ঝরে গিয়েছে, ঘিয়ে ভাজা কুকুরের ছালের মতো দেখতে। পুরুষমানুষের পায়ের একজোড়া জুতো, তাও ছেঁড়া আর রং-চটা, সুহাসিনী পলের দু'পায়ে যেন আলগা হয়ে লেগে রয়েছে। মাথার সব চুলই সাদা। সেই সাদা চুলের খোঁপার উপর কালো একটা চিরুনি গোঁজা, সেই চিরুনির সব দাঁতের প্রায় অর্ধেকই ঝরে পড়ে গিয়েছে।

ফ্যাকাসে একটা ছাতা আছে, আর আছে ময়লা একটা ঝোলা ; এই দুটি বস্তুও মিস সুহাসিনী পলের দুই হাতের দুটি প্রয়োজনের শোভা। কিন্তু ঐ ময়লা ঝোলার ভিতরে আর একটি যে বস্তু আছে, সে বস্তুটি জীর্ণ-শীর্ণ নয় এবং ছেঁড়া-ময়লাও নয়। বেশ সাদা আর বেশ চকচকে কতকগুলি ছোট ছোট কার্ড, কার্ডের উপর কালো হরফে ছাপা নাম—মিস সুহাসিনী পল।

বেশ একটু খুঁড়িয়ে খুঁড়িয়ে হাঁটে মিস সুহাসিনী পল। মুখের শুকনো চামড়ার ভাঁজে ভাঁজে যেন ভারবাহী বৃদ্ধ পশুর মতো একটা জীবনের যত ক্লান্তি আর বিরক্তি ফুটে ওঠে। যেন পায়ের নাল খুলে গিয়েছে, সুহাসিনী পলের দু'পায়ের নড়বড়ে জুতো দুটোর দিকে তাকালে তাই মনে হয়। খুঁড়িয়ে খুঁড়িয়ে আর দু'পায়ের নড়বড়ে জুতো হেঁচড়াতে হেঁচড়াতে পথ চলে মিস সুহাসিনী পল। কোন একটা বাঙালী-পাড়ার ভিতরে গিয়ে ঢুকতে হবে এবং বেছে বেছে ভালো ভালো বাড়িগুলির দরজার কাছে গিয়ে দাঁড়াতে হবে। এই হলো মিস সুহাসিনী পলের নিত্যদিনের কর্মসূচী। তাই বড় রাস্তার উপর আর বেশিক্ষণ নয় ; হয় ডাইনে নয় বাঁয়ে কোন একটা ছোট রাস্তা কিংবা গলি ধরে চলতে থাকে সুহাসিনী পল, এবং হঠাৎ থেমে মুখ তুলে তাকায়। হ্যাঁ, টাকাপয়সা আছে এই বাড়িতে ; কল্পনাও করে ফেলতে পারে সুহাসিনী পল, এই বাড়ির মনের ভিতর দয়া-মায়াও আছে বোধ হয়।

তালতলার এই গলিতে দত্তবাবুদের বাড়ির ভিতরে ঢুকে পড়ে সুহাসিনী পল। প্রথম ঘরের ভিতরে চেয়ারের উপর বসে রয়েছে এক যুবক। এগিয়ে যায় সুহাসিনী পল। যুবকের চোখের কাছে নাম ছাপানো একটা কার্ড আচমকা এগিয়ে দিয়ে অভিবাদন জানায় সুহাসিনী পল—গুড মর্নিং মাই বয়!

—কি চাই আপনার?

—চ্যারিটি, ওল্ড লেডি আপনার কাছ থেকে চ্যারিটি আশা করে। মাত্র একটি দশ টাকার নোট, তার বেশি কিছু নয়।

কোন কোন বাড়ির লোক হেসে ফেলে, আবার কোন কোন বাড়ির লোক বেশ বিরক্ত হয়। কিন্তু বিরক্তই হোক কিংবা হেসেই ফেলুক, সকলেই যেটুকু চ্যারিটি করে, তার দাম এক

আনার বেশি নয়, বড়জোর দু-আনা।

কিন্তু এই ইয়ংম্যান চকচকে একটা আধুলিকে সুহাসিনী পলের চোখের সামনে তুলে ধরল। সুহাসিনী পল তবুও অপ্রসন্নভাবে মুখ বাঁকা করে বলতে থাকে--তুমি একি করছ জেণ্টেলম্যান! আমি সত্যিই তো একটা বেগার উওম্যান নই। তোমার কাছ থেকে ঐ সামান্য একটা হাফ-রুপি আমি আশা করি না।

--এর বেশি হবে না। ইচ্ছে হলে নিন, নয়তো চলে যান।

সুহাসিনী পল গম্ভীরভাবে বলে--এত কড়া কথা বলো না ইয়ংম্যান। ওল্ড লেডি তোমার কাছ থেকে একটা রেসপেক্ট আর কার্টসি আশা করে।

--এর বেশি দিতে পারব না।

সুহাসিনী পলের অলস ও শিথিল দুই চক্ষুর তারা দুটো যেন ধিকি ধিকি করে জ্বলতে থাকে।--তুমি বোধহয় জান না, আমার লেট গ্র্যাণ্ডফাদার হলেন দি ফার্স্ট ইণ্ডিয়ান ড্রিল মাস্টার অব ইণ্ডিয়া। তুমি বোধহয় জান না যে, আমার ফাদার মোহিট পল সিমলার সবচেয়ে বড় পোলট্রির মালিক ছিলেন। তুমি নিশ্চয় জান না যে, আমিই ত্রিশ বছর আগে তোমার এই বাড়ির সামনের ঐ রাস্তা দিয়ে ঘোড়ার গাড়ি চড়ে বেড়াতে গিয়েছি। সেই মানুষকে তুমি সামান্য হাফ-রুপি দিয়ে তাড়িয়ে দিতে চাইছ?

যুবক বলে—এত কথা শুনবার সময় আমার নেই, আপনি যদি...

আর বেশি বলতে হয় না। মিস সুহাসিনী পল তার গলার স্বরে যেন একটা কটকটে অভিমান কাঁপিয়ে বলে ওঠে—বেশ, তবে তাই হোক। গড ব্লেস ইউ।

হাত বাড়িয়ে খপ করে আধুলিটা তুলে নিয়ে ঝোলার ভিতর ফেলে দেয় সুহাসিনী পল। আর এক মুহূর্ত দেরি না করে চলে যায়। তারপর আবার সেই নড়বড়ে জুতো হেঁচড়াতে হেঁচড়াতে পথ চলতে থাকে।

আট আনা দিয়েছে এই বাড়ির ইয়ং লোকটা। মন্দ কি? আবার আসতে হবে এই বাড়িতে, কারণ, এক-আনা দু'আনার বেশি দেবার মতো লোক যে এই পৃথিবী থেকে সরেই গিয়েছে।

এইভাবে নানা পাড়ায় যত ভালো-ভালো চেহারার বাড়িতে চ্যারিটি যেচে বেড়ায় ওল্ড লেডি সুহাসিনী পল। কোন কোন পাড়ায় হঠাৎ পথের উপর দাঁড়িয়ে তীব্রস্বরে চেঁচিয়ে ওঠে। কারণ, একটা কুকুর ক্রুদ্ধ হয়ে ছুটে এসে সুহাসিনী পলের ছাতা কামড়ে ধরেছে। পাড়ার ছেলেরা দৌড়ে এসে কুকুরটাকে লাথি মেরে তাড়িয়ে দেয়, কিন্তু সুহাসিনী পল শান্ত হয় না। আধঘণ্টা ধরে পথের উপর সেখানেই দাঁড়িয়ে আর চেঁচিয়ে পাড়াটাকে নানারকম অভিশাপ আর ধিক্কার দিয়ে তারপর অন্য পাড়ার দিকে চলে যায়।

আর-একটা বাড়ি। এই বাড়ির দরজার কাছে গিয়ে সুহাসিনী পল একটা মহৎ উদ্দেশ্যের কথা ব্যক্ত করে। দশ-বারোটা ছোট ছোট অনাথ শিশুকে বাঁচিয়ে রাখতে হবে। মানুষ জাতিকে একটু সার্ভিস না দিতে পারলে মনে শান্তি নিয়ে মরতে পারবে না সুহাসিনী পল। তাই তো এই বুড়ো বয়সে লোকের কাছ থেকে এত অপমান সহ্য করেও দরজায় দরজায় ঘুরে চাঁদা চাইতে হয়। মাত্র দশটা টাকা চাঁদা চায় সুহাসিনী পল।

বাড়ির লোকেরা এক-আনা পয়সা দিয়ে বিদায় করে দেয়। আবার পথ চলতে থাকে সুহাসিনী পল। কিন্তু সন্ধ্যার পর আর এইসব পাড়ার ভিতরে কোথাও তাকে দেখা যায় না। ঠিক সন্ধ্যার সময় কোন কোন লোকের চোখ হঠাৎ দেখতে পায়, এণ্টালি বাজারের কাছে এক ল্যাম্পপোস্টের পাশে দাঁড়িয়ে ঝোলার ভিতর নানারকম জিনিস ভরছে সুহাসিনী পল। সেই সব জিনিসের মধ্যে একটা পাঁউরুটি আর দেশী মদের ছোট একটা বোতলও

দেখা যায়।

তারপরে কোথায় চলে যায় মিস সুহাসিনী পল এণ্টালি-বাজারের দোকানদারেরাও ঠিক বলতে পারে না, কোন্ দিকের কোন্ গলিতে থাকে ঐ ভিক্ষুক বুড়িটা।

যেখানেই থাকুক, এণ্টালি বাজারের কাছাকাছি কোন পাড়াতে সকাল দুপুর ও বিকেলে ঐ বুড়িকে দেখতে পাওয়া যায়। মাঝে মাঝে কোন বাড়ির দরজার সামনে দাঁড়িয়ে রাগ করে একটা হল্লা জাগিয়েও তোলে সুহাসিনী পল। এক আনাও নয়, মাত্র দুটো পয়সা দিয়েছে এই এত বড় একটা বাড়ি। সুহাসিনী পল বাড়ির চেহারাটার দিকে তাকিয়ে আর শিথিল চক্ষুর অলস তারা দুটোকে ধিকি ধিকি ক'রে জ্বালিয়ে চেঁচাতে থাকে। ঐ বাড়ির মোটা মোটা থাম কি কোনদিন ধূলো হয়ে যাবে না? ঐ গাড়ির চাকা কি কোনদিন ভেঙে পড়বে না? টাকাপয়সা থাকতে যারা চ্যারিটি করে না, তারা নরকে যাবে, তাদের টাকা পয়সাকে ডেভিলে খাবে।

আবার পথ চলতে থাকে সুহাসিনী পল এবং মনে পড়ে তালতলার গলির সেই বাড়িটাই সবচেয়ে ভাল বাড়ি! সেই বাড়ির সেই ইয়ং জেণ্টেলম্যান একটা আধুলি দিয়েছিল। ঐ বাড়ির মনে সত্যিই একটু চ্যারিটি আছে।

এখান থেকে বেশি দূরে নয় তালতলা, পৌঁছে যেতেও বেশি দেরি হয় না।

মাঝদুপুরে তালতলার সেই গলি বেশ নিস্তব্ধ হয়ে রয়েছে। বাড়ির ভিতরে ঢুকে সেই ঘরেরই দরজার সামনে দাঁড়িয়ে দেখতে পায় সুহাসিনী পল, ইয়ং জেণ্টেলম্যান নয়, তার বদলে এক প্রৌঢ়া লেডি চেয়ারের উপর বসে বই পড়ছেন।

মিস সুহাসিনী পলের দিকে একবার চোখ তুলে তাকিয়েই মহিলা রাগ করে চেঁচিয়ে উঠলেন—তুমি আবার এসেছ?

সুহাসিনী পল বলে—না এসে উপায় কি? তোমাদের মতো ভালো মানুষের কাছ থেকে বেশি দয়ামায়া আশা করি।

মহিলা বললেন—তুমি তো একটা ঠগ, একটা মিথ্যাবাদী।

মিস সুহাসিনী পলের শিথিল চোখের তারা ধিকি ধিকি করে জ্বলতে আরম্ভ করে।

মহিলা বলেন—তুমি সেদিন আমার ছেলের কাছ থেকে আট আনা ঠকিয়ে নিয়ে গিয়েছ। আমার ছেলে বোকা, কিন্তু আমি বোকা নই ; চলে যাও এখান থেকে।

সুহাসিনী পল মুখ বিকৃত করে বীভৎসভাবে তাকায়।—তুমি বুঝি খুব চালাক?

হাতের বই বন্ধ করে আর সেই বন্ধ বই-এর উপর চোখের চশমা নামিয়ে প্রৌঢ়া বলেন—আমি জানি, তুমি জোচ্চুরি করে বেড়াও, তুমি মদ খাও।

সুহাসিনী পল তার ছেঁড়া গরমকোটের কলার খিমচে ধরে যেন একটা হিংস্র নিঃশ্বাসকে কোন মতে চাপতে চাপতে চেঁচিয়ে ওঠে—তুমি দেখেছ?

মহিলা বলেন—আমার চাকর দেখেছে।

সুহাসিনী পল বলে—চাকরকে এত বিশ্বাস না করে ভগবানকে বিশ্বাস করতে চেষ্টা কর। তোমার বয়স হয়েছে।

মহিলা উঠে এসে সুহাসিনী পলের একটা হাত চেপে ধরেন। তারপর আস্তে একটা টান দিয়ে, সুহাসিনী পলের থমকানো মূর্তিটাকে যেন উপড়ে নিয়ে গেটের দিকে চলে যেতে থাকেন মহিলা। মহিলার হাতের টানের সঙ্গে সামাল দিতে গিয়ে নড়বড়ে জুতো জোরে হেঁচড়াতে হেঁচড়াতে চলতে থাকে সুহাসিনী পল। কিন্তু গেটের কাছে এসেই হুঙ্কার ছাড়ে সুহাসিনী পল—তুমি আট আনা পয়সার জন্য আমাকে অপমান করলে, আমি অভিশাপ দিয়ে তোমার আট হাজার টাকা শেষ করে দিতে পারি।

—তোমার কপাল। মহিলা গেটের দরজা বন্ধ করে দিলেন।

শিউরে উঠে একটা চিৎকার করতে গিয়েই চুপ হয়ে যায় সুহাসিনী পল। দুই শিথিল চক্ষুর ধিকি ধিকি জ্বালা নিয়ে বাড়িটার সুখী চেহারার দিকে তাকিয়ে কি যেন ভাবতে থাকে। ডাকাতের মতো লোভ নিয়ে কি যেন প্রতিজ্ঞা করছে সুহাসিনী পলের চতুর প্রবঞ্চক ধূর্ত ও মিথ্যাবাদী জীবনের একটা সাহস।

বোধ হয়, সত্যিই আজ বিশ্বাস করেছে সুহাসিনী পল, একটা অভিশাপ দিয়ে এই বাড়ির আট হাজার টাকা বের করে আনা যায়। এই বাড়ির বোকা ইয়ংম্যানের ঐ ভয়ানক চালাক মা-এর অহংকারকে কাঁদিয়ে জব্দ করে দিতে পারা যায়, এমন অভিশাপ কি হয় না?

দুপুর থেকে বিকেল পর্যন্ত তালতলার গলির দত্তবাবুদের এই বাড়ির গেটের কাছে পথের উপর একটা জীর্ণ অসহায় অথচ ভয়ংকর ক্ষুব্ধ অভিসন্ধির মতো ঘোরাফেরা করতে থাকে সুহাসিনী পলের ভিক্ষুক মূর্তিটা। ঐ চালাক মায়ের বোকা ছেলেকে একবার কাছে পেলে হয়। তারপর সুহাসিনী পল তার অভিশাপের অস্ত্র ছাড়বে। তারপর বোকা ছেলের হাত থেকে কয়েক হাজার টাকা আদায় না করা পর্যন্ত রেহাই দেবে না সুহাসিনী পল।

মাধব দত্ত ইয়ংম্যান, জার্মানী থেকে ফিরে কলকাতায় এক কারখানায় কেমিক্যাল ইঞ্জিনিয়ারের কাজ করে। বাপ বেঁচে নেই, মায়ের একমাত্র ছেলে। ছেলের শ্রদ্ধায় আর ছেলের রোজগারের টাকায় সত্যিই সুখী হয়ে আছে মাধব দত্তের মা-এর মন। শুধু সুখে নয়, শান্তিতেও আছেন মাধব দত্তের মা। এবং রোজ দুপুরে চশমা পরে গীতার পাঠ করে আরও শান্তি লাভ করেন।

বাড়ি ফিরছে মাধব দত্ত, সেই ইয়ংম্যান। সেই মুহূর্তে দু'চোখ জলে ভাসিয়ে খুঁড়িয়ে খুঁড়িয়ে ছুটে আসে সুহাসিনী পল। মাই বয়! মাই বয়!

বাড়ির গেটের দিকে পা বাড়াতে গিয়ে থমকে দাঁড়ায় মাধব। আশ্চর্য হয়।

সুহাসিনী পল মাধব দত্তের মুখের দিকে করুণভাবে তাকিয়ে ফোঁপাতে থাকে—ভেবেছিলাম তোমাকে কোনদিন বলব না। কিন্তু আর না বলে থাকতে পারছি না।

মাধব—কি বলতে চান?

সুহাসিনী পল—তুমি নিশ্চয়ই জান না, কেন আবার আমি তোমার বাড়িতে এসেছিলাম।

মাধব—জানি বৈ কি, টাকা চাইতে এসেছিলেন।

সুহাসিনী পল—নো মাই বয়, আমি তোমাকে দেখতে এসেছিলাম।

মাধব—কেন?

সুহাসিনী পল—তুমি যে আমারই ছেলে।

মাধব ভ্রূকুটি করে—তার মানে? আপনি তো মিস সুহাসিনী পল।

সুহাসিনী পল—সেই জন্যই তো তোমাকে পরের কাছে ছেড়ে দিয়ে সারা জীবন আমার বুক উপোসী হয়ে কাঁদছে। সে যে আমার জীবনের প্রায় ত্রিশ বছর আগে একটা ভুল ভালোবাসার লজ্জা। সম্মানের ভয়ে আমার সন্তানকে চুপে চুপে অরফ্যানেজে পাঠিয়ে দিতে হয়েছিল।

মাধবের বুক থরথর করে কাঁপতে থাকে। বিস্ময়ের শিহরটা যেন শরীরের রক্তের ভিতরে ছুটোছুটি করছে। মাধব বলে—আমি বিশ্বাস করতে পারি না।

সুহাসিনী পল বলে—জানি, তুমি বিশ্বাস করতে পারবে না। কিন্তু যদি কোনদিন বিশ্বাস হয় তবে...।

আর কোন কথা না বলে চোখ মোছে সুহাসিনী পল, চলে যাবার জন্য পা বাড়ায়। মাধব একটা দশ টাকার নোট পকেট থেকে বের করে বলে—এই নিন, কিন্তু ঐসব বাজে কথা আর কখনো বলবেন না।

দপ্ করে যেন হেসে ওঠে সুহাসিনী পলের শিথিল চক্ষুর অলস তারা দুটো।—দশ টাকায়

আমার কি হবে? এতদিন পরে নিজের ছেলের কাছ থেকে হাত তুলে টাকাই যদি নেব তবে দশ টাকা নেব কেন? না, নেব না, চাই না টাকা।

বলতে বলতে চলে যায় সুহাসিনী পল।

মাধব হাসে, মাধবের কথা শুনে মাধবের মা'ও হাসতে থাকেন।

মাধবের মা বলেন--ভিক্ষুক বুড়িটা যে কত বড় ঠগ তা তুই জানিস না, তাই সেদিন আটআনা পয়সা দিয়ে দিলি, আর আজও আবার দশটা টাকা দিতে গিয়েছিলি। দয়া করতে হয় ঠিকই, কিন্তু অপাত্রে দয়া করতে নেই।

মাধব হাসে--সে কথা ভেবে হাসছি না। আমার ভাবতে হাসি পাচ্ছে, কি অদ্ভুত একটা মিথ্যে গল্প অনায়াসে কেঁদে কেঁদে বলে চলে গেল জোচ্চোর বুড়িটা।

মাধবের মা গম্ভীর হন।--তুই যে কত বড় বোকা, তার প্রমাণ এই যে, তুই জোচ্চোর বুড়িটার মিথ্যা গল্পটাকে বার বার করে ভাবছিস।

মাধব তবু ভাবে--তাই তো ভাবছি, এইরকম একটা মিথ্যা গল্প বলবার কি দরকারই বা ওর ছিল?

মাধবের মা-এর চোখের চশমার কাচে ছোট একটা আতঙ্কের ছায়া যেন কেঁপে ওঠে। বোকা ছেলের মনের মধ্যে সত্যই সন্দেহ জাগল না কি, কে ওর মা? গীতা বন্ধ করে চেঁচিয়ে ওঠেন মাধবের মা--তোমার মতো বোকার কাছ থেকে টাকা আদায় করা দরকার, তাই ঐ অদ্ভুত গল্প ফেঁদে তোমার মতো বোকার মন ভোলাতে চায়। এটুকু বুঝতে তোমার এত দেরি হয় কেন?

আক্ষেপ করেন মাধবের মা।--মানুষের জন্মের ঠিকানাই ভুল করিয়ে দিতে চায়, এ কী ভয়ংকর বুড়ি রে বাবা!

গীতার পাতা খোলবার আগে প্রতিজ্ঞা করেন মাধবের মা--আবার যদি বুড়িটা আসে, তবে আমি পুলিস ডেকে ওকে ধরিয়ে দেব।

কিন্তু ঐ প্রতিজ্ঞার পর প্রায় একটা মাস পার হয়ে যায়, মিস সুহাসিনী পল তবু তালতলার দিকে আর আসে না। নিশ্চিন্ত হন মাধবের মা। কিন্তু মাধব মাঝে মাঝে ভাবে, আর আসে না কেন বুড়িটা? টাকা বাগাবার লোভ যখন এতবড় একটা অদ্ভুত গল্প তৈরি করে আর বলে দিয়ে চলে গেল, তখন টাকা বাগাবার জন্য চেষ্টা করতে আর আসে না কেন? কিংবা মরেই গেল? থাকে কোথায় বুড়িটা?

ভাবতে গিয়ে হেসে ফেলে আর লজ্জাও পায় মাধব। কিন্তু কী আশ্চর্য, তবু আর একবার দেখতে ইচ্ছা করে বুড়িকে। বুড়ির গল্পটা যেন মাধবের শরীরের রক্তের মধ্যে গোপন কৌতুকের মতো সিরসির করছে। সেই ভুয়ো গল্পটা যেন ঠাট্টা করে বলছে, আহা, এখন এই প্রকাণ্ড কলকাতা শহরে কোন্ অলিগলির ভিতর খুঁড়িয়ে খুঁড়িয়ে ভিক্ষে করে বেড়াচ্ছে মাধবের সত্যিকারের মা, বেচারা ঐ সুহাসিনী পল!

সুহাসিনী পলকে সত্যিই খুঁজতে বের হয়নি মাধব। কিন্তু এন্টালি বাজারের কাছে পথের উপর হঠাৎ এক সন্ধ্যায় সুহাসিনী পলকে দেখতে পেয়ে চমকে উঠল মাধব। তারপর কাছে এগিয়ে গিয়ে হেসে ফেললো--কেমন আছেন আপনি?

সুহাসিনী পল হঠাৎ যেন ভয় পেয়ে চমকে ওঠে।--তুমি? তুমি কোথা থেকে এলে, মাই বয়?

মাধব--বেড়াতে বের হয়েছি। কিন্তু আপনি আমাদের ওদিকে যাওয়া একেবারে ছেড়ে দিলেন কেন?

সুহাসিনী পল--তোমার মা আমাকে পুলিসের কাছে ধরিয়ে দেবে বলেছে। তাই আর যেতে সাহস পাই না।

মাধব--কে বলছে এই কথা?

সুহাসিনী পল--তোমাদের চাকর।

মুখের হাসি রুমাল দিয়ে চেপে মাধব বলে--কিন্তু পুলিসের ভয়ে আপনি আপনার ছেলের কাছে যাবেন না, এ কেমন কথা?

অবাক হয়ে, দুই চোখ অপলক করে মাধবের মুখের দিকে তাকিয়ে থাকে সুহাসিনী পল। শিথিল চক্ষুর অলস তারা দুটো যেন অদ্ভুত এক বিস্ময়ে স্নিগ্ধ হয়ে গিয়েছে। গলার স্বরটা অদ্ভুতভাবে কাঁপতে থাকে, আস্তে আস্তে বলে সুহাসিনী পল--গুড গড! তুমি কি সত্যিই আমার গল্পটা বিশ্বাস করেছ, মাই বয়?

মনের হাসি মনের ভিতরে চেপে মাধব বলে—নিশ্চয় বিশ্বাস করি।

ঝিক ঝিক করে সুহাসিনী পলের ঘোলাটে চোখের তারা। যেন ঝিক ঝিক করছে এক ভিক্ষুক বুড়ির ধূর্ত মনের মতলব। বুঝতে পারে মাধব, বুড়ির মনের হতাশ অভিসন্ধিটা আবার আশার আলো দেখতে পেয়ে টাকা বাগাবার লোভেতে আর খুশিতে চমকে উঠেছে।

সুহাসিনী পল বলে--তাহলে আমি এখন করি কি?

মাধব--কি করতে চান?

সুহাসিনী পল--তুমি শুধু এক মিনিট দাঁড়িয়ে থাক মাই বয়, আমি এখনি আসছি।

ঝোলা হাতড়ে পয়সা বার করে সুহাসিনী পল। জুতো হেঁচড়াতে হেঁচড়াতে ছুটে গিয়ে সামনের দোকান থেকে দু'টি মোড়ক হাতে নিয়ে ফিরে আসে।

মাধব--এগুলি কি কিনলেন?

সুহাসিনী পল--চা আর চিনি। তোমাকে একটু চা খাওয়াতে চাই। একটু কষ্ট কর মাই বয়। বেশি দূর নয়, ঐ পানের দোকানের পিছনে গলির ভিতরে একটি বাড়িতে আমার একটি কেবিন আছে, সেখানে আমি থাকি। আমার সঙ্গে এস।

জুতো হেঁচড়াতে হেঁচড়াতে আর খোঁড়াতে খোঁড়াতে এগিয়ে যেতে থাকে বুড়ি সুহাসিনী পল। অদ্ভুত মজার আর মিথ্যার একটা নির্লজ্জ গল্প যেন খুঁড়িয়ে হাঁপিয়ে আর মরিয়া হয়ে এগিয়ে চলেছে। বুড়ির এই ধূর্ত অভিনয়ের চরমটুকু দেখবার জন্য মাধবের মনটাও যেন একটা কঠিন লোভের টানে পিছু পিছু চলতে থাকে।

মিস সুহাসিনী পলের কেবিন যেমন হওয়া উচিত ঠিক তেমনই একটি কেবিন। পুরনো একটা দোতলা বাড়ির সিঁড়ির বাঁকের পাশে যেন এক টুকরো অন্ধকার চট দিয়ে ঘেরা। চট সরিয়ে ঘরের ভিতরে ঢুকে কেরোসিনের বাতি জ্বালে সুহাসিনী পল। শূন্য একটা প্যাকিংবাক্সের দিকে তাকিয়ে সুহাসিনী পল বলে, বসো মাই বয়।

কেটলি হাতে নিয়ে গরম জল আনতে চলে গেল সুহাসিনী পল। কোথায় গেল কে জানে। মাধব একবার পকেটে হাত দিয়ে দেখে, কিছু টাকা আছে কি না? যাবার সময় বুড়ি তো হাত পেতে বেশ মোটারকম টাকা চেয়ে বসবে। কিছু তো দিতেই হবে। সেদিন দশটাকার নোট নিতে রাজি হয়নি বুড়ি, আজ যে দশ টাকার চেয়ে অনেক বেশি আশা করে এই চা খাওয়াবার ফাঁদ পেতেছে। পঁচিশ টাকা আছে পকেটে। কে জানে পঁচিশ টাকায় খুশি হবে কি না বুড়ি। বুড়ির সঙ্গে একটা তামাশা করবার লোভে এই ছন্নছাড়া অন্ধকারের বিবরের মধ্যে না এলেই ভালো ছিল।

গরম জল কেটলিতে ভরে নিয়ে ফিরে আসে সুহাসিনী পল। চা তৈরি করে। ঝোলার ভিতর থেকে পাউরুটি বের করে ; তারপর ছুরি দিয়ে ছোট ছোট স্লাইস কাটতে থাকে। ঘরের কোণে রয়েছে অনেকগুলি শিশির স্তূপ। তার ভিতর থেকে একটা শিশি বের করে

নিয়ে এসে চামচ দিয়ে চেঁছে চেঁছে জেলি বার করে সুহাসিনী পল!--খেতে খুব খারাপ লাগবে না মাই বয়!

ঝোলার ভিতর থেকে হাতড়ে হাতড়ে একটা কলা বের করে সুহাসিনী পল।--আগে কলা দিয়ে রুটি খেয়ে নাও, তারপরে জেলি খেও।

বেশ ভালো অভিনয় করছে সুহাসিনী পল। কোন খুঁত নেই। জীর্ণ-শীর্ণ দুটি হাত নেড়েচেড়ে যেন দু'হাতের যত উপোসী স্নেহ ঢেলে দিয়ে ভাঙা ডিশের উপর খাবার সাজায় সুহাসিনী পল। তারপর ডিশটা মাধবের হাতের কাছে এগিয়ে দিয়ে বলে--খাও।

আপত্তি করে না, ঘেন্না করে ঠেলে সরিয়ে দেবার সাহসও হয় না, চুপ করে আনমনার মতো উদাস চোখ নিয়ে খাবার খেতে থাকে মাধব।

গরম চায়ে চুমুক দিতেই মাধবের চোখ দুটো যেন একটা কুয়াশার ধাঁধার মধ্যে পড়ে ছটফট করে ওঠে। চোখ দুটো হঠাৎ ঝাপসা হয়ে উঠেছে, তাই বোধহয় কেরোসিনের বাতির টিমটিমে আলোটা একেবারে ঝাপসা দেখায়। অস্বস্তি বোধ করে মাধব। হাঁসফাঁস করে বুকের ভিতরে একটা ভয়াতুর নিঃশ্বাস। চা-এর কাপ হাতে নিয়ে চুপ করে বসে থাকে মাধব।

কী ভয়ংকর সুহাসিনী পলের এই কেবিন। চট জড়ানো বিছানার একটা নোংরা স্তূপ, তোবড়ানো একটা টিনের বাক্স, আর একরাশ ছেঁড়া-ছেঁড়া জামাকাপড়, ঘরের জিনিসগুলো যেন আবছা অন্ধকার জড়িয়ে পিণ্ড পিণ্ড মাংস আর নাড়ির মতো মাধবের প্রাণের চারদিক জুড়ে বেদনাভরা জন্মলোকের জঠর রচনা করে রেখেছে। সত্যিই ভয় পায় মাধব, সুহাসিনী পলের এই কেবিনের গর্তে যেন একটা শিশু প্রাণের মতো ধুকপুক করছে মাধবের ত্রিশ বছর বয়সের প্রাণ।

নাঃ, এখানে আসাই উচিত হয়নি। তাড়াতাড়ি চা খেয়ে উঠে দাঁড়ায় মাধব। ব্যস্তভাবে, সিঁড়িতলার এই খুপরির গুমোট থেকে বের হয়ে বাইরে এসে গলির উপর দাঁড়ায়। সুহাসিনী পলও খুঁড়িয়ে খুঁড়িয়ে এসে কাছে দাঁড়ায়। মাথা দুলিয়ে মাধবের মুখের দিকে আবার কিছুক্ষণ অপলক চোখে তাকিয়ে তারপর হাসতে থাকে সুহাসিনী পল। যেন আহ্লাদে মাধবের গায়ের উপর ঢলে পড়তে চায় বুড়ি।

চমকে পিছনে দু'পা সরে যায় মাধব। মাধবের মাথাটা ধরবার জন্য হাত তুলেছে কেন বুড়ি? সত্যিই চুমো খাবে না কি বুড়ি?

সুহাসিনী পল বলে--এই রকম ঠাণ্ডার রাতে এত পাতলা জামা গায়ে দিও না মাই বয়। প্রতি মাসে একবার করে ডাক্তারের কাছে গিয়ে পরামর্শ নেবে, রাত জেগে কাজ করবে না। সময় মতো খাবে আর ঘুমোবে।

হেসে ফেলে মাধব। সুহাসিনী পল বলে--তুমি এত বেশি কাশছো বলেই বলছি। মনে হচ্ছে, তুমি ভয়ানক দুষ্টু ছেলে, সময় মতো খাওয়া-দাওয়া কর না।

মাধব বলে--আচ্ছা, আমি যাই এবার।

সুহাসিনী পল যেন নিজের মনের খুশিতে ধন্য হয়ে আর জীর্ণ-শীর্ণ চেহারাটাকে অদ্ভুত এক গর্বের গৌরবে শক্ত করে দাঁড় করিয়ে মাধবের দিকে তাকায়। এক হাত তুলে বিদায় দোলানি দুলিয়ে বলে--আচ্ছা, মাই বয়।

কিন্তু এখনও টাকা চাইছে না কেন বুড়ি? মাধব একটু আশ্চর্য হয়, এবং অপ্রস্তুত হয়। কিন্তু সুহাসিনী পল সত্যিই তার সেই ভয়ানক কেবিনের দিকে চলে যাচ্ছে দেখে ব্যস্তভাবে বলে ফেলে--কিছু টাকা নিন।

খুঁড়িয়ে খুঁড়িয়ে ফিরে আসে সুহাসিনী পল। আস্তে আস্তে চোখ তুলে মাধবের মুখের দিকে তাকায়--কিসের জন্য টাকা দিচ্ছ, মাই বয়? চ্যারিটি?

মাধব--হ্যাঁ, কিছু টাকা আপনাকে দেওয়া উচিত।

সুহাসিনী পলের শিথিল চক্ষুর তারা দুটো আবার ধিকি ধিকি জ্বলতে আরম্ভ করে--আমাকে বকশিস দিচ্ছ?

মাধব--হ্যাঁ, পঁচিশ টাকা।

সুহাসিনী পল--তবে কি তুমি সত্যিই আমার গল্পটা বিশ্বাস করনি?

মাধব--ওসব কথা ছাড়ুন, ওটা তো একটা গল্প।

সুহাসিনী পল--ও, এইবার বুঝলাম, চালাক মায়ের চালাক ছেলে।

লোভী শকুনের মতো ছোঁ মেরে মাধবের হাত থেকে নোটগুলি হাতে তুলে নিয়ে টলতে টলতে আর হাসতে হাসতে সেই অন্ধকারের বিবরে অদৃশ্য হয়ে যায় সুহাসিনী পল। মাধবও এক দৌড় দিয়ে বড় রাস্তার আলোর কাছে এসে দাঁড়িয়ে হাঁপ ছাড়ে। ভীরু মনটা যেন বিড়বিড় করে--উঃ, আর একটু হলে মিথ্যুক বুড়িটা সত্যিই বোধহয় মা বলিয়ে ছাড়ত।

# জলরাক্ষস

মানুষ নয়, জন্তু নয়, ভূতও নয়। তবে কি? সবাই বলে, ওটা হল মানুষেরই মতো দেখতে এক ধরনের ভূতুড়ে জন্তু। নদীর জলের গভীরে লুকিয়ে থাকে, কিন্তু মাঝে মাঝে ভেসে ওঠে। ভেসে উঠলেও চেহারার সবটুকু ঠিক দেখা যায় না। শুধু মাথার লম্বা লম্বা চুলের গোছা জলের উপর ভাসতে থাকে। শাঁখ বাজালেই তলিয়ে যায়।

দফাদার বলে--ওকে বলে চুলিয়া, জলের রাক্ষস। অনেকদিন আগে, আমরা তখন নেহাতই বাচ্চা, এই তল্লাটে খুব জোর চুলিয়ার হামলা হয়েছিল। আমরা গাঁ ছেড়েই চলে গিয়েছিলাম। নদীর এদিকে পাঁচ ক্রোশ আর ওদিকে পাঁচ ক্রোশ, আষাঢ় থেকে ভাদ্দর পর্যন্ত তিনটে মাস নদীর কোন ঘাটের জলে মানুষ নামত না। ইলিশ ধরতে বাঙাল জেলের দল এসেছিল, তারাও পালিয়ে গেল। ব্যাপারীদের নৌকা পর্যন্ত ঘাটে ভিড়তে সাহস পেত না। রায়নগরের বাজার উঠেই গেল। দশ ক্রোশ জুড়ে গঙ্গার দুদিকের ঘাটগুলি যেন ছাড়া শ্মশানের মতো খাঁ খাঁ করত।

নায়েব মশাই বলেন--আবার এই তল্লাটের সেইরকমই দশা হবে বলে মনে হচ্ছে। হিসেব করে দেখেছি, এই সাত দিনের মধ্যে মোট এগারটা গরু, একটা ঘোড়া, তিনটে বাছুরকে চুলিয়াতে টেনে নিয়ে গিয়েছে।

ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট বলেন--ভগবানগোলার খবর আরও ভয়ানক। শিবমন্দিরের সেবাইতের বউ, দিব্যি ফুটফুটে চেহারা, কাঁচা বয়সের মানুষটি, শেষরাতে গঙ্গায় নাইতে গিয়েছিল। গায়ে এগার ভরি সোনার গয়না ছিল। গেল, একেবারে তলিয়ে গেল। আজ পর্যন্ত লাশের খোঁজ পাওয়া যায়নি।

দফাদার বলে--গরু-বাছুরের লাশগুলির অবিশ্যি খোঁজ পাওয়া যায়। তলিয়ে যাবার দু-এক দিনের মধ্যেই ভেসে ওঠে। আর দেখা যায়, গরু-বাছুরের শুধু চোখ দুটো খেয়ে ফেলেছে, চোখ খেতে খুব ভালবাসে চুলিয়া।

ভাদ্রের ঢেউ-ছলছল গঙ্গার ধারে কাপ্তেনগঞ্জ নামে যে জায়গার ঘাটের কাছে দাঁড়িয়ে গেঁয়ো লোকজনের একটা ভিড় কথা বলছিল, সেখানে আজ আর কোন গঞ্জ নেই। কোন্ কাপ্তেন এখানে গঞ্জের পত্তন করেছিল, তার নামও লোকে জানে না। নায়েব মশাই বলেন, ক্লাইভের আমলের এক ইংরেজ কাপ্তেন নাকি চাকরি ছেড়ে দিয়ে এখানে এসে রেশমের কুঠি করেছিল। ঐ যে ঘাট থেকে সামান্য একটু দূরে, গাব ডুমুর আর চালতা গাছের জংলা বাগানটার কাছে ভাঙা ভাঙা ইঁটের স্তূপ পড়ে রয়েছে, ওটাই ছিল সেই রেশম কুঠি।

কাপ্তেনগঞ্জ এখন যে চৌধুরীবাবুর জমিদারি, সে-ও এই ভিড়ের মাঝখানে দাঁড়িয়ে সব কাহিনী শুনছে।

বছর পঁয়ত্রিশ বয়স হবে, দিব্যি সুশ্রী চেহারা, কাপ্তেনগঞ্জের বাবু অতীন চৌধুরী যেন সেই ক্লাইভেরই আমলের এক বনেদী গৌরবের শেষ প্রদীপের মতো জ্বলছে। কাপ্তেনগঞ্জের সাবেক কালের সৌখীন জীবনের সুগন্ধ যেন এখনও অতীন চৌধুরীর সাজ-পোশাকে ভুরভুর করে। সিল্কের পাঞ্জাবী ও সিল্কের পায়জামা, গায়ে জরি লাগানো মখমলের চটি। এই পরিপাটি পোশাকদুরস্ত মূর্তি নিয়ে আজ ভোর থেকে সকাল দশটা পর্যন্ত গাঁয়ের একদল লোকের সঙ্গে গঙ্গার ধারে পাঁচ মাইল হেঁটেছে অতীন চৌধুরী। চুলিয়ার ভয়ে গাঁয়ের যত ঘাট ফাঁকা হয়ে গিয়েছে। কাল রাতে একটা বরযাত্রী দল ঘাটে নৌকা না ভিড়িয়ে সোজা ফিরে চলে গিয়েছে! বিয়েবাড়ির সব আয়োজন আর আনন্দ পণ্ড হয়েছে। জলের রাক্ষস চুলিয়া নাকি ভোরের দিকেই ভেসে ওঠে। তাই গাঁয়ের লোকের অনুরোধে ভোর হতেই আজ

বের হয়েছে অতীন চৌধুরী। সঙ্গে ইউনিয়ন বোর্ডের প্রেসিডেন্ট, নায়েবমশাই, দফাদার আর জন দশ-পনের জনচাষী।

চুলিয়া-কাহিনীকে বিশ্বাস করে না অতীন চৌধুরী। শুধু গ্রামের দশজনের অনুরোধের দাবী রক্ষা করা ছাড়া তার মতো মানুষের পক্ষে গঙ্গার ধারে পাঁচ মাইল হেঁটে ক্লান্ত হবার কথা নয়। সব কাহিনী শুনে মনে মনে হাসে অতীন চৌধুরী, কিন্তু মুখে বলে--তাহলে আরও ভাল করে একটা পাহারা রাখবার ব্যবস্থা করা হোক।

দফাদার বলে--আমার সঙ্গে অন্তত জন পাঁচেক বেশ সাহসী মদ্দ থাকলে আমি রোজ শেষরাতে এই দেড় ক্রোশের উপর নজর রাখতে পারি।

অতীন চৌধুরী বলে--দফাদারের কাজে সাহায্য করবে এই রকম জন পাঁচেক লোকের বন্দোবস্ত করে দিন নায়েবমশাই।

নায়েবমশাই বলেন--কিন্তু সত্যি যদি দেখা যায় যে চুলিয়া ভেসে উঠেছে, তবে কি হবে?

অতীন চৌধুরী হাসে--শুধু আমাকে তৎক্ষণাৎ খবর দিতে হবে। তারপর আমি আছি আর আমার রাইফেল আছে।

অনেক দূরে, এই গঙ্গারই ধারে এক গাঁয়ে যেন শত শত শাঁখ বাজছে। চমকে ওঠে দফাদার। নায়েবমশাই আতঙ্কিতের মতো চোখ ঘোলা করে দূরের সেই ভয়ার্ত শঙ্খের শব্দ শুনতে থাকেন। প্রেসিডেন্ট বলেন, বোধহয় উত্তর রঘুনাথপুরের গঙ্গায় চুলিয়া ভেসেছে। ওদিকটা এতদিন নিরাপদ ছিল।

অতীন চৌধুরী আরও জোরে হাসতে থাকে--তুমিও কিন্তু শাঁখ বাজিয়ে ফেলো না দফাদার। ভাল একটা টর্চ সঙ্গে রাখবে, আর লম্বা লম্বা চুল ভেসে রয়েছে দেখলেই আমাকে খবর দেবে।

চলে গেলেন অতীন চৌধুরী।

কাপ্তেনগঞ্জের এই ঘাটে দাঁড়িয়ে জমিদারবাড়ির চিলকোঠা দেখতে পাওয়া যায়। কিরকম যেন দেখতে এই প্রকাণ্ড বাড়িটা। বাড়ি থেকে বেশি দূরে মস্ত একটা ফটক, সে ফটকের সব পলেস্তারা ঝরে পড়ে গিয়েছে। ফটকের মাথার ওপর দুটো বড় বড় গম্বুজ। ভাল করে দেখলে এখনও চিহ্ন খুঁজে পাওয়া যাবে, গম্বুজের গায়ে মীনাকরা রঙীন নক্সাব ছিটেফোঁটা লেগে রয়েছে। ফটকের নামটা এখনও মরে যায়নি। লোকে বলে হাতিদরজা।

হ্যাঁ, কাপ্তেনগঞ্জের সেই বিলাস আর বৈভবে ভরা অতীতে এই ফটক দিয়েই রাজা রামগোবিন্দ চৌধুরী হাতির পিঠে ঝকঝকে রূপোর হাওদায় বসে যাওয়া-আসা করতেন। ক্লাইভের হুকুমনামার জোরে গঙ্গার পঁচিশ ক্রোশ জলকর হাসিল করতেন। অতীন চৌধুরী এখন যে ভাঙা দালানটার কাছ দিয়ে যেতে যেতে বিছুটির ঝোপের ছোঁয়া থেকে সিল্কের পায়জামা বাঁচিয়ে আস্তে আস্তে হাঁটছে আর সিগারেট খাচ্ছে, সেখানে এখনও বড় বড় ভারি লোহার জিঞ্জিরের টুকরো মরচে ধরে পড়ে রয়েছে। ঐ জিঞ্জিরে হাতি বাঁধা থাকত। চারদিকের গড় ভরাট হয়ে গিয়েছে, সেই দেউড়ি ধসে পড়ে গিয়েছে, এবং দেউড়ির কাছে শান-বাঁধানো চাতালের উপর সেই তোপগুও আর নেই, যদিও ফাটলধরা ও কাঁকড়াবিছার আড্ডা এই চাতালের নাম আজও তোপখানা।

জংলা লতাপাতায় একেবারে আগাগোড়া মোড়া যে বারদুয়ারী দালানটার ছাদ এখনও ভেঙে পড়েনি, সেটার নাম বাইমহল। চৌধুরীদের তিন পুরুষ পর্যন্ত এই বারদুয়ারী বাইমহলে আতর গুলাবের ছড়াছড়ির মধ্যে রূপসী বাঈজীর নাচ দেখেছেন আর খুশির রাত জেগেছেন। আজ এই শূন্য দালানের ভিতরে দাঁড়িয়ে টুঁ শব্দ করলে সেই মুহূর্তে ভয়ঙ্কর একটা প্রতিধ্বনি হাঁউমাউ করে বেজে ওঠে।

এই পুরনো ধ্বংসেরই এক পাশে আজ যে তিনতলা বাড়িটার ভিতরে অতীন চৌধুরীর

জীবনের দিনরাত পার হয়, সেই বাড়ি তিনপুরুষ আগের ঐশ্বর্যের খোলস মাত্র। সেকেলে সব আসবাব, সব সিন্দুক, সব গালিচা, মূর্তি, বেলোয়ারী ঝাড় ও তৈজস একে-একে বিদায় নিয়েছে। এই বাড়ির একটা ঘর শুধু হাল আমলের মিরর ও আলমারি আর সেকেলে পালঙ্ক দিয়ে সাজানো। আর আছে একটি একেলে মানুষ, অতীনের স্ত্রী মঞ্জুলতা। কলেজের পড়া শেষ না হতেই অতীনের সঙ্গে বিয়ে হয়ে কলকাতা থেকে সেই যে এই বনেদী গৌরবের খোলসের মধ্যে চলে এল মঞ্জুলতা, তারপর আর বাপের বাড়ি যায়নি। একটানা এই পাঁচ বছর ধরে স্বামীর কাছেই আছে মঞ্জুলতা। যতক্ষণ মাসিক পত্রিকার গল্প পড়ে মঞ্জুলতা শুধু ততক্ষণ যেন কলকাতার জীবনের স্বাদ পায়। আর মনে হয়, জীবনটা যেন একশো বছর ধরে পিছিয়ে গিয়ে ভয়ঙ্কর এক বনেদী কারাগারের মধ্যে হাঁসফাঁস করছে।

স্বামীর সঙ্গে ঘর করতে এসে কাপ্তেনগঞ্জের বনেদী ধ্বংসের মাঝখানে তিনতলা বাড়ির এই কক্ষের ভিতরে প্রথম দিনেই সমস্যাটাকে ঠিক বুঝতে না পেরে চমকে উঠেছিল মঞ্জুলতা। আর দ্বিতীয় দিন ঠিক সন্ধ্যা হতেই সমস্যাটাকে বুঝতে পেরে চমকে উঠেছিল।

সাজ সেরে এই পালঙ্কেরই উপর বসেছিল মঞ্জুলতা, অতীনও সাজ সেরে তার সিল্কের পাঞ্জাবির উপর আধ শিশি সেন্ট ঢেলে দিয়ে ঘরের বাইরে যাবার জন্য এগিয়ে যেতেই মঞ্জুলতা বলে--একি? কাল সন্ধ্যাবেলাতে এভাবে বেরিয়ে গেলে আর ফিরে এলে সকালবেলা, আজও আবার সন্ধে হতেই বেরিয়ে যাচ্ছ, এর মানে কি?

অতীন হাসে--এর মানে তোমার না জানলেও চলবে মঞ্জু।

মঞ্জু--বেশ বললে! স্ত্রী জানতে পারবে না তার স্বামী কোথায় গিয়ে রাত কাটায়?

অতীন--সেটা জানলেও আমি তোমার স্বামী, না জানলেও আমি তোমার স্বামী।

মঞ্জু বলে--বুঝলাম, কিন্তু বলতে হবে তুমি কোথায় যাচ্ছ।

অতীন--আমার বৈঠকখানায়।

মঞ্জু আশ্চর্য হয়--কোথায় তোমার বৈঠকখানা?

অতীন--ঐ যে, বারদুয়ারী বাইমহলের পাশে আমড়া বাগানটার মধ্যে একটা নতুন কেবিনঘর দেখছ, সেটাই আমার বৈঠকখানা।

মঞ্জু--মানুষে বৈঠকখানায় বসে বলেই জানি, ঘুমিয়ে রাত কাটায় না।

অতীন--আমিও ঘুমিয়ে রাত কাটাই না। ঘুমোতে হলে তোমার কাছেই এসে ঘুমোব।

পাগলের কথা বলেই সন্দেহ হয়, কিন্তু সকাল থেকে বিকেল পর্যন্ত যে মানুষটা এত ভাল ভাল কথা বলেছে, সে মানুষটা সন্ধে হতেই পাগল হয়ে উঠবে কেন? মঞ্জু বলে--তুমি আমাকে ঠকাচ্ছো।

অতীন বলে--না। আমি ভগবানকেও ঠকাতে পারি, কিন্তু তোমাকে ঠকাবো না।

মঞ্জু--তবে কেন যাচ্ছ?

অতীন--না যেয়ে পারি না! এটা আমার সাতপুরুষের নিয়ম। ঐ নিয়ম আমার রক্তের মধ্যে রয়েছে। না গিয়ে পারব না মঞ্জু, যেতেই হবে, নইলে আমি পাগল হয়ে যাব।

মঞ্জু--বিয়ের আগেও কি তোমার এই অভ্যাস ছিল?

অতীন--হ্যাঁ, যখন স্কুলও পার হইনি, সেই ষোল বছর বয়স থেকেই।

আঁচল দিয়ে চোখ ঢাকে মঞ্জুলতা। এবং আর এক মুহূর্তও দেরি না করে বের হয়ে যায় অতীন।

এই দৃশ্যটাও অতীনের কাছে এমন কিছু অভিনব নয়। মনে পড়ে বিশ বছর আগের কথা, যখন বাবা আর মা বেঁচে ছিলেন, ঠিক মঞ্জুর মতো এইভাবেই এই পালঙ্কেরই উপর বসে মা চোখে আঁচল চাপা দিতেন, আর বাবা জুঁই-এর মালা হাতে জড়িয়ে, গলায় পাকানো চাদর চড়িয়ে আর আতর মাখানো মোষের শিঙের লাঠি হাতে নিয়ে সন্ধ্যাবেলা বের হয়ে যেতেন

মাঝরাতে গঙ্গার ঘাটে বজরার মধ্যে যখন খেমটা নাচের ঘুঙুর বাজত তখন ঠাকুরঘরে গিয়ে ঘুমিয়ে পড়তেন মা। এটা কাপ্তেনগঞ্জের সাতপুরুষের নিয়ম।

কিন্তু কলকাতার মেয়ে মঞ্জুলতা ভাবে, কি বীভৎস ও কি ভয়ানক নিয়ম! একেই বোধহয় বলে প্রেত-নিশির ডাক। চক্কোত্তি মশাই যেমন প্রতি সন্ধ্যায় ঠিক সময়টিতে এসে এ-বাড়ির পুজোর ঘরে আরতি করে চলে যান, এই নিয়মও যেন ঠিক তেমনি এক নিষ্ঠার নিয়ম। সন্ধ্যা হতেই বাড়ির কর্তা তাঁর বৈঠকখানায় চলে যান, কে জানে কোন ভয়ঙ্কর রহস্যের আরতি করতে!

বুঝতে দেরি হয়নি। সকাল হতে অতীন ফিরে এসে ঘরে ঢুকতেই ঘরের বাতাস আতরমাখা পচাটে গন্ধে ভরে যায়। অতীনের চোখ দুটো রাতজাগা ক্লান্তি আর মদের নেশার ঝাঁঝে লাল হয়ে আছে। আস্তে আস্তে টলতে টলতে এসে পালঙ্কের উপর গড়িয়ে পড়ে অতীন, অঘোরে ঘুমোতে থাকে। এবং ঘুমের ফাঁকে ফাঁকেই এক একবার চোখ মেলে তাকিয়ে ডাক দেয়--তুমি একটু কাছে বসো মঞ্জু।

দেখতে পায় মঞ্জু, ঘুমের মধ্যেই যেন হাতড়ে হাতড়ে কারও হাত খুঁজছে অতীন।

দুপুর পর্যন্ত ঘুম। তারপরেই উঠে বসে অতীন। স্নান সেরে, খাওয়াদাওয়ার পর পান চিবিয়ে আর হাতপাখা হাতে নিয়ে যখন চেয়ারের উপর বসে অতীন, তখন যেন একেবারে নতুন মানুষ হয়ে যায়। কত হাসি, কত গল্প, কত ঠাট্টা আর ভাল ভাল কথা। মঞ্জু তখন ভাবে, কি আশ্চর্য, এই মানুষই সন্ধ্যা হতেই আবার পাগল হয়ে যাবে!

বুঝতে কিছু বাকি নেই, সহ্য করা যায় না, উচিতও নয়, তবু সহ্য করে মঞ্জু। যেন কাপ্তেনগঞ্জের এই বনেদী অভিশাপের শেষ দেখবার জন্য একটা আশা নিয়ে দিন কাটিয়ে দিচ্ছে মঞ্জুলতা। কে জানে কেমন সেই শেষ!

চা খায় ইন্দুপ্রকাশ, কাছেই চেয়ারে বসে ইন্দুর সঙ্গে গল্প করে মঞ্জুলতা। কাদামাখা মখমলের জুতো পায়ে অতীন সামনে এসে দাঁড়াতেই চেঁচিয়ে ওঠে ইন্দু--কি হে, কোথায় ছিলে এতক্ষণ?

অতীন বলে--গাঁয়ের লোকগুলোর মাথা খারাপ হয়েছে। ওদের ধারণা গঙ্গায় নাকি জলরাক্ষস দেখা দিয়েছে! মানুষ আর গোরু জলে নামলেই তলিয়ে যাচ্ছে। এ গাঁয়ের অনেক গোরু আর ভগবানগোলার এক সুন্দরীকে মেরে ফেলেছে জলরাক্ষস। তাই ভীতু মানুষগুলোকে একটু সাহস দিয়ে এলাম।

অতীনের কলেজ-বন্ধু ইন্দুপ্রকাশ। ভাগ্যচক্রের ফেরে পড়ে ইন্দুও আজ সাত-আট মাস হল এই কাপ্তেনগঞ্জের মাটির টানে অতীনের বড় কাছাকাছি এসে ঠাঁই নিয়েছে। তিনশ বিঘা জমি নিয়ে আখের চাষ করে ইন্দু। কাপ্তেনগঞ্জের চৌধুরী বাড়ির হাতিদরজা থেকে মাত্র হাত দশেক দূরে সড়কের ধারে পাতলা দেয়ালের একটি বাংলো তৈরি করে নিয়েছে ইন্দু। এই বাংলোই হল ইন্দুর কৃষি অফিস, থাকবার ঘর, গান গাইবার আসর আর নানা শস্যের বীজ নিয়ে রিসার্চ করার লেবরেটরী। অতীনেরই অনুরোধ, সকাল বেলাটা এখানে এসে ইন্দু যেন রোজই চা খেয়ে যায়। ইন্দুও খুশি মনে সে অনুরোধের সম্মান রক্ষা করেছে। এই সাত-আট মাসের মধ্যে বোধহয় দশ-বার দিন বাদ দিয়েছে, নইলে রোজই এসে চা খেয়ে গিয়েছে ইন্দু।

যতক্ষণ ইন্দু থাকে, মঞ্জুলতার মনটাও যেন ততক্ষণ কাপ্তেনগঞ্জের জীবনের সব ভয়গুলিকে ভুলে যায়। ইন্দুর মুখ থেকেই কলকাতার গল্প শোনে মঞ্জুলতা, মাসিক পত্রিকার গল্প আর না পড়লেও চলে।

ইন্দু বলে--বিয়ের সময় আপনাকে যেন একটু রোগাই দেখেছিলাম, কিন্তু এখানে এসে তার চেয়েও রোগা হয়ে গেলেন কেন?

মঞ্জু বলে--আমার কথা ছেড়ে দিন, আপনার কথা বলুন।

ইন্দু--আমার কথা হল, একদিন রাত্রিবেলা আসতে বলুন, আপনার হাতের রান্না পোলাও-টোলাও খেয়ে যাই। রোজই শুধু চা খাইয়ে ছেড়ে দিচ্ছেন, এ কী রকমের ব্যবহার?

অতীন বলে--বেশ তো, ইন্দুকে আজ রাতেই খাইয়ে দাও না মঞ্জু।

মঞ্জু বলে--আচ্ছা।

ইন্দু চলে যেতেই মঞ্জু বলে--আমি এবার কলকাতায় চলে যাই।

অতীন হাসে--যেতে পারবে?

মঞ্জু বলে--কোন্ দুঃখে যেতে পারব না?

অতীন--তুমি আমাকে ভালবাস। আমাকে ছেড়ে থাকতে পারবে না।

মঞ্জু--তুমি সত্যিই বিশ্বাস কর, আমি তোমাকে ভালবাসি?

অতীন--নিশ্চয়ই। নইলে কবে চলে যেতে।

মঞ্জু--যদি কোনদিন ভালবাসতে না পারি, তবে?

অতীন হো হো করে হাসে--তবুও কলকাতায় চলে যেতে পারবে না মঞ্জু, সে মেয়ে তুমি নও। যদি সত্যিই এমন অঘটন ঘটে, তবে তুমি নিজেকেই ঘেন্না করে মরে যাবে।

কী অদ্ভুত বিশ্বাস! আমড়া বাগানের এক কেবিনঘরে যত পাপিনীর শরীর নিয়ে সারারাত খেলা করে যে নেশাড়ে মানুষটা, সে এই অটল বিশ্বাসে উৎফুল্ল হয়ে আছে, তার স্ত্রী কোনদিন ভালবাসা হারাবে না। চোখ ছলছল করে, মুখ ঘুরিয়ে নেয় মঞ্জু, আঁচল দিয়ে চোখ মোছে।

হঠাৎ আহতা নাগিনীর মতো যেন দুঃসহ আক্রোশে মুখ ফিরিয়ে প্রশ্ন করে মঞ্জু--কিন্তু আমি বিশ্বাস করি না।

অতীন--কী?

মঞ্জু--এই পাঁচ বছরের মধ্যে তুমি এক মুহূর্তের জন্যও আমাকে ভালবাসতে পেরেছ, একথা আমি বিশ্বাস করি না।

অতীন হো হো করে হাসে।--এই পাঁচ বছরের প্রতি মুহূর্তে তোমাকেই ভালবেসেছি। তুমি বুঝতে পারনি।

মঞ্জু--তুমি কেমন করে বুঝলে?

অতীন--স্বপ্নে দেখেছি, তুমি মরে গিয়েছ আর আমি কাঁদছি।

চুপ করে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে মঞ্জু। অতীন বলে--আমি জীবনে কারও জন্য কাঁদিনি, কিন্তু বিশ্বাস কর মঞ্জু, আমি শুধু একজনের জন্যই কাঁদব, সে হল তুমি, যদি তুমি আমার আগে চলে যাও।

ছুটে কাছে এগিয়ে এসে অতীনের হাত ধরে মঞ্জু। ক্লান্ত বিকালের রোদ তখন লাল হয়ে নারকেলের পাতার ঝালরে খেলা করতে শুরু করেছে। সন্ধ্যা হতে আর দেরি নেই।

আকুল হয়ে মিনতি করে মঞ্জু--তাহলে বল লক্ষ্মীটি, আজ সন্ধ্যায় ঐ কেবিন ঘরে আর যাবে না!

জানালা দিয়ে আকাশের দিকে একবার তাকায় অতীন। আস্তে আস্তে উঠে দাঁড়ায়। ঘরের ভিতর পায়চারি করে। সন্ধ্যার লাল আলো কালো ছায়ায় ঢাকা পড়ে গিয়েছে।

ব্যস্ত হয়, ছটফট করে অতীন! তাড়াতাড়ি সাজ সারে। সেন্টের শিশি রুমালের উপর উপুড় করে ঢেলে নিয়ে আয়নার সামনে দাঁড়ায়, রুমাল দিয়ে মুখ মোছে। তার পরেই আস্তে আস্তে হেঁটে ঘর ছেড়ে চলে যায়।

স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে মঞ্জু। পাঁচ বছর তো এইভাবে পার হয়ে গেল। কিন্তু আর কতদিন?

ঘরের দরজায় দাঁড়িয়ে দেখতে থাকে মঞ্জু, চলে যাচ্ছে অতীন। ক্লাইভের আমলের জলকরের ইজারাদার সেই রাজাবাবু চৌধুরীদের হাতি-ঘোড়া কবেই মিথ্যে হয়ে গিয়েছে। ঐশ্বর্য নেই, কিন্তু অভিশাপগুলি আছে। বারদুয়ারী বাইমহলে ঘুঙুর বাজে না, বাজাবার ক্ষমতাও নেই। কিন্তু আমড়াবাগানের এক কেবিনঘরে কাচের গেলাস, দেশী মদের বোতল আর চুড়ির শব্দ প্রতি রাত্রে আত্মহারা হয়ে বাজে। অতীন রায়ের রক্তের ইতিহাস তৃপ্ত হয়।

—এ কি? আপনি বারান্দার কোণে এই একটা বিশ্রী চেয়ারে এভাবে মাথায় হাত দিয়ে বসে আছেন?

চমকে ধড়ফড় করে চেয়ার ছেড়ে উঠে দাঁড়ায় মঞ্জুলতা। ইন্দু এসেছে। ইন্দু যে আসবে, নিজের হাতে রেঁধে ইন্দুকে খাওয়াতে হবে, সে-কথা ভুলেই গিয়েছে মঞ্জু। সন্ধ্যার পর থেকে এতক্ষণ ধরে শুধু নিজের মনের জ্বালার সঙ্গে যেন যুদ্ধ করেছে মঞ্জু। দেয়ালঘড়ির দিকে তাকায় মঞ্জু। কী সর্বনাশ, রাত যে প্রায় দশটা!

ইন্দু বলে—অতীন কোথায়?

মঞ্জু—বাইরে বের হয়েছেন।

ইন্দু—কখন ফিরবে?

মঞ্জু—জানি না।

অপ্রস্তুত হয়ে কি-যেন ভাবতে থাকে ইন্দু। মঞ্জু বলে—আপনার ওপর বড় অন্যায় করে ফেলেছি।

ইন্দু আশ্চর্য হয়—অন্যায়?

মঞ্জু—হ্যাঁ, ভুলেই গিয়েছি যে আজ আপনাকে খেতে নেমন্তন্ন করেছি।

হো হো করে হেসে ওঠে ইন্দু—তাই বলুন। কিন্তু সেজন্য এত দুঃখ করবার কি আছে? আর একদিন এসে খেয়ে যাব।

মঞ্জু—কিন্তু আমার যে ভাবতে বড় লজ্জা করছে, বড় কষ্ট হচ্ছে ইন্দুবাবু!

ইন্দু—না, না, ওসব কিছু মনে করবেন না। আমাকে একেবারে আপনার জন বলে মনে করবেন। আমি অন্তত আপনার মতো মানুষের কোন দোষই ধরি না।

চলে গেল ইন্দু।

বারান্দার এক কোণে দাঁড়িয়ে ছটফট করে মঞ্জু। কাপ্তেনগঞ্জের এই বাড়ির এই রাতটাকে বড় ঘৃণ্য বলে মনে হচ্ছে। সহ্য করা যায় না। সহ্য করা উচিত নয়। ইচ্ছে করে এই মুহূর্তে ছুটে গিয়ে, আমড়াবাগানের অন্ধকারে লুকানো ঐ কেবিনঘরের কপাট ভেঙে ভিতরে ঢুকে একবার স্বচক্ষে দেখে আসতে, বনেদী অভিশাপের নেশায় কেমন রঙীন হয়ে রয়েছে জমিদার অতীন চৌধুরী।

ছি-ছি, ওদিকে যেতেও যে ঘেন্না করে। কিন্তু কোনোদিকে তো যেতেই হবে। না গিয়ে উপায় নেই! সারা মনটা পাগল হয়ে বলছে, চলে যাও। যাকে ভালবাসতে ইচ্ছে করে, তার কাছে যাও।

মনটা পাগল হয়েও সত্যি কথা বলছে। আর এক মুহূর্তও দেরি করে না মঞ্জু। চৌধুরী বাড়ির তিনতলা বিভীষিকার চেহারা পিছনে ফেলে রেখে একটা ছায়াশরীর যেন ছুটে বের হয়ে যায়।

হাতিদরজার গায়ে জোনাকি জ্বলে। তারই কাছে পাতলা দেয়ালের ছোট বাংলো, যেন লতা-পাতা আর ফুলের সাজ পরানো একটি শান্তির নীড়। ইন্দুর ঘরের দরজার কড়ায় হাত দিয়ে দাঁড়িয়ে থাকে মঞ্জু, থরথর করে কাঁপে সারা শরীর।

এ কি? ইন্দুর কাছে কেন? মঞ্জুর বুকের ভিতরটাই যেন নিজেকে চিনতে পেরে হঠাৎ

চমকে ওঠে। মঞ্জুর পায়ের শব্দ আবার ছটফটিয়ে বেজে ওঠে।

ইন্দু ডাকে--কে?

আলো হাতে নিয়ে বাইরে এসেই দেখতে পায় ইন্দু, কেউ নয়, বারান্দার থামের গা-জড়ানো লতাগুলি শুধু দুলছে।

চুলিয়া! চুলিয়া! কাপ্তেনগঞ্জের ঘাটের কাছে জলের উপর চুলিয়া ভেসে বেড়াচ্ছে। শেষ রাতের শেষ তারা নিভে যাবার আগেই শোরগোল আর হাঁকেডাকে সারা গ্রামের ঘুম ভেঙে গেল আর দলে দলে লোকজন ছুটে চলল ঘাটের দিকে।

নায়েব মশাই এসে কেবিনঘরের দরজায় দাঁড়িয়ে হাঁক দিতেই বের হয়ে আসে অতীন চৌধুরী। অতীনের রাইফেলটাকে সঙ্গে নিয়েই এসেছেন নায়েব মশাই।

দফাদার বলে--ঘাটের খুব কাছে চুলিয়া ভেসে রয়েছে বাবু।

আর দেরি করে না অতীন। চোখভরা নেশা, আর বুকভরা মদের ঝাঁজ সঙ্গে নিয়েই রাইফেল হাতে ছুটে গিয়ে ঘাটের কাছে এসে দাঁড়ায়।

ঘুম-ভাঙা কাকের ডাক সবেমাত্র শুরু হয়েছে। পূবের আকাশ সবেমাত্র ভোরাল হয়েছে। দেখে আশ্চর্য হয়ে যায় অতীন চৌধুরী আর গাঁয়ের শত শত মানুষের ভিড়, সত্যিই ভাদ্রের ভরা গঙ্গার ঢেউ-এর দোলানির সঙ্গে জলরাক্ষসের গুচ্ছ গুচ্ছ চুল ভাসছে।

পূবের আকাশ যেন ফিক করে হেসে উঠেছে, প্রথম ভোরের আভা ছড়িয়ে পড়েছে জলের উপর। ঠাণ্ডা রাইফেলটাকে হঠাৎ দুহাতে বুকে আঁকড়ে কেঁপে ওঠে অতীন চৌধুরী। অপলক চোখে দেখতে থাকে অতীন চৌধুরী, জলরাক্ষসের চুল দেখতে বড় সুন্দর।

শুধু এলোমেলো একরাশ চুল নয়, লাল পাথর বসানো সোনার একটি হেয়ার পিনও ভাসছে। মাঝে মাঝে কপালটাও ভেসে উঠছে, সেই সঙ্গে একজোড়া ঘুমন্ত চোখ। বুটিদার ঢাকাই শাড়ির আঁচলটাও থেকে থেকে ভেসে ওঠে।

নিথর হয়ে বসে থাকে অতীন চৌধুরী। ঘাটের ভিড়ের নিঃশ্বাসগুলি যেন সব বন্ধ হয়ে গিয়েছে, কোন শব্দ করে না। নায়েব মশাই এরই মধ্যে দুটো লগি আনিয়ে ফেলেছেন। দফাদারও লগিটা হাতে তুলে নিয়েছে।

অতীন চৌধুরীর হাত ধরে নায়েব মশাই ডুকরে ওঠেন—এ কী সর্বনাশ, কে জানে কখন এমন কাণ্ড হয়ে গেল বড়বাবু!

তেমনই নীরব নিথর হয়ে বসে থাকে অতীন। নায়েব মশাই আবার হাঁউমাউ করে ওঠেন--আমাদের কি করতে বলেন বড়বাবু?

অতীন—আমি কিছুই বলতে পারি না। ইন্দুকে একবার খবর দিন।

চোখ বড় করে তাকিয়ে থাকেন নায়েব মশাই।—ইন্দুবাবুকে কেন?

লাল চোখ দুটো ছলছলিয়ে যেন বিকার রোগীর মতো প্রলাপ বকে অতীন—মানুষটা এভাবে শেষ হয়ে গেল, তার জন্য পৃথিবীর অন্তত একজনেরও তো কাঁদা উচিত, কিন্তু আমি যে কাঁদতে পারছি না নায়েব মশাই!

# হিসাব মিলাতে

চন্দ্র-সূর্য কেন আলো দেয়? এরকম কঠোর একটা দার্শনিক প্রশ্নের সব উত্তাপ একদিন একটি কথায় একেবারে ঠাণ্ডা করে দিয়েছিল দিবাকর। কথায় কথায় বন্ধুদের মধ্যে ঘোর তর্কের দ্বন্দ্ব শুরু হয়েছিল। পুরো তিন ঘণ্টার মুখরতার পর সেই তর্ক শান্ত হয়েছিল।

সেদিন বি এ পরীক্ষার ফল বের হয়েছে। দিবাকরের সেই পাঁচ বন্ধুও পাস করেছে। পাসের আনন্দ উদ্‌যাপন করবার একটা পরিকল্পনা আগেই তৈরি করে রাখা হয়েছিল। প্রবল রকমের কোন হুল্লোড়, ফূর্তি, পিকনিক অথবা ছুটোছুটির পরিকল্পনা নয়। দুপুর থেকে সন্ধ্যা পর্যন্ত শুধু বেলুড়ের গঙ্গার ঘাটে বসে থাকা, আর শুধু গল্প করা।

ছয় বন্ধুর মধ্যে দিবাকর ছাড়া আর সবাই, অর্থাৎ সেই পাঁচ বন্ধুই ছিল দার্শনিক ; সবাই ফিলজফিতে অনার্সও পেয়েছে, একমাত্র অদার্শনিক দিবাকর। তিনবার ম্যাট্রিকে ফেল করে. চার বারের বার পাস করে কলেজে ঢুকেছিল দিবাকর। ইকনমিকস্-এর একটা বইও কিনেছিল, কিন্তু একমাস যেতে না যেতেই কলেজ ছেড়ে দিয়েছিল দিবাকর। কারণ, বই পড়ে ইকনমিকস্ শেখবার দরকার হয় না। দিবাকর বলেছিল, জগৎটাই ইকনমিকস্।

কিন্তু কি আশ্চর্য, অদার্শনিক দিবাকরই সেদিন সেই কঠোর দার্শনিক তর্কের মুখরতা ক্ষান্ত করে দিয়েছিল। দিবাকর বলেছিল, চন্দ্র-সূর্য আলো দিতে বাধ্য হয় বলেই আলো দেয়। এ ছাড়া আর কোন কারণ নেই।

সত্যিই, পাঁচ দার্শনিক বন্ধু হঠাৎ চুপ করে গিয়েছিল। প্র্যাকটিক্যাল দিবাকর, ইকনমিকসের ভক্ত দিবাকর সামান্য কয়েকটা কথায় যা বলে দিল, তার উপর আর কিছু বলবার নেই। আলো না দিয়ে থাকতে পারে না চন্দ্র-সূর্য, আলো দিতে বাধ্য, তাই আলো দেয়।

বেলুড়ের গঙ্গার ঘাটে বসে সেই তর্কের জীবন অনেকদিন হলো অতীত হয়ে গিয়েছে। পাঁচ বন্ধুর জীবন এখন কে জানে কোন নতুন প্রশ্নের প্রেরণায় বা তাড়নায় কোথায় চলে গিয়ে কি করছে, সে খবর জানে না দিবাকর। কিন্তু আজও মাঝে মাঝে মনে পড়ে সেই পাঁচ বন্ধুর কথা। বেচারা ত্রিদিব, সঞ্জয়, হৃদয়, বনমালী আর রঞ্জন! যেখানেই থাকুক আর যা-ই করুক না কেন, আজ নিশ্চয় ওরা মর্মে মর্মে বুঝতে পেরেছে যে, চন্দ্র-সূর্য যে আলো দিতে বাধ্য হয়, সেই তত্ত্বটা ফিলজফি নয়, একেবারে বিশুদ্ধ ইকনমিকস্! চন্দ্র-সূর্যের চরিত্রের রহস্য নিয়ে গবেষণা করবার সেই অদ্ভুত অকেজো শখ আজ ওদের আর নেই বোধহয়। নিজের নিজের ভাগ্যের রহস্য নিয়ে ভাবছে আর হয়রান হচ্ছে। হয়তো কারবারে ভাল প্রফিট করছে, কিংবা ভাল পোস্টের চাকরি নিয়ে ভাল মাইনে পাচ্ছে। আর তা যদি না হয়ে থাকে, তবে তো ছেঁড়া ছাতা হাতে নিয়ে দুবেলা দৌড়ে দৌড়ে তিন-চারটে ছেলে-পড়াবার গো-খাটুনি খেটে-খেটে আরও ভাল করে বুঝতে পারছে যে, মানুষের জীবন হলো ইকনমিকস্, মোটেই ফিলজফি নয়।

সেই পাঁচ বন্ধুর জীবনের পরিণাম কল্পনা করে নিজের নির্ভুল জীবনের গৌরব স্বীকার করে দিবাকর। নিজের জীবনের এই উন্নতিই দিবাকরকে বারবার স্মরণ করিয়ে দেয়, এই উন্নতি হতোই, হতে বাধ্য, তাই হয়েছে। কর কোম্পানির এত বড় অফিসে চল্লিশ টাকা মাইনের ডেসপ্যাচ-ক্লার্ক হয়ে ঢুকে এই চার বছরের মধ্যেই পাঁচশো দশ টাকা মাইনেতে অ্যাসিস্টেন্ট ম্যানেজারের পোস্টে নিজেকে ঠেলে ওঠাতে বাধ্য হয়েছে দিবাকর। ম্যানেজার রাখালবাবু এইবার রিটায়ার করতে কিংবা অতিষ্ঠ হয়ে চলে যেতে বাধ্য হবেন এবং শেষ পর্যন্ত দিবাকর ম্যানেজার হতে বাধ্য হবে।

জগৎটাই ইকনমিকস্। বুঝতে একটুও দেরি করেনি দিবাকর। নিজের উন্নতির জন্য যে-কোন কাজ করতে বাধ্য হওয়াই উন্নতির অর্থনীতি।

কর কোম্পানির বর্তমান মালিক, অর্থাৎ শ্রীসুপ্রকাশ দত্ত বয়সের দিক দিয়ে দিবাকরের চেয়েও বছর আট-দশ ছোটই হবে! দিবাকর যে বছর ডেসপ্যাচ-ক্লার্ক হয়ে এই অফিসের একটা টেবিলের কাছে একটা টুলের উপর বসেছিল, সেই বছরেই বুড়ো দত্তবাবু মারা গেলেন আর নতুন মালিক হয়ে দেখা দিল বুড়ো দত্তবাবুর ছেলে এই সুপ্রকাশ।

ম্যানেজার থেকে শুরু করে দপ্তরী পর্যন্ত সকলেই নতুন মালিক সুপ্রকাশ দত্তের অফিস-ঘরে ঢুকে নমস্কার আদাব ও সেলাম জানিয়ে এসেছিল। কিন্তু দিবাকর? শুধু দিবাকর সুপ্রকাশ দত্তকে পা ছুঁয়ে প্রণাম করতে বাধ্য হয়েছিল। সুপ্রকাশ দত্তও একটু আশ্চর্য হয়ে দিবাকরের মুখের দিকে তাকিয়েছিল। দিবাকরও দেখে নিশ্চিন্ত হয়েছিল। নতুন মালিক খুশি হতে বাধ্য হয়েছে।

সেই থেকে দিবাকরের জীবনের ইকনমিকস্ একের পর এক জয়ী হয়ে এগিয়ে গিয়েছে, আর উঠেছে। কোন বাধাই বাধা হয়ে উঠতে পারেনি। এমন কি ঐ ম্যানেজার রাখালবাবুও দিবাকরের চেষ্টার সম্মুখে ছায়ার মতো অশরীরী হয়ে শেষ পর্যন্ত মিথ্যে হয়ে যেতে বাধ্য হয়েছেন।

দিনে অন্তত একটিবার সুপ্রকাশ দত্তের অফিস-ঘরে ঢুকে বেশ একটু বিচলিত ও উত্তেজিতভাবে একটি বক্তব্য বলে যায় দিবাকর।—আমার অপরাধ মার্জনা করবেন স্যার।

সুপ্রকাশ দত্ত হাসে—অপরাধ?

দিবাকর—হ্যাঁ! ম্যানেজার রাখালবাবুর ভুল ধরিয়ে দিলে যদি অপরাধ হয়, তবে আমি অপরাধ করেছি।

সুপ্রকাশ দত্ত—তাই নাকি? কি ভুল করেছেন রাখালবাবু?

দিবাকর—কোম্পানির বেশ ক্ষতি হবে, এই রকম একটি কাণ্ড করে বসে আছেন।

সুপ্রকাশ দত্ত—হ্যাঁ! সে কি?

দিবাকর—হ্যাঁ স্যার। একটা ডীলার, যে বেটা আমাদের একটাও মেশিন আজ পর্যন্ত স্পর্শ করলো না, সেই বেটাকেই খাতির করে চা খাওয়াচ্ছেন আর মোটা ডিসকাউন্টের লোভ দেখিয়ে সাধছেন। নিজেকে এত ছোট করে ফেলবার কি কোন দরকার আছে!

সুপ্রকাশ দত্তের ভুরু কুঁচকে ওঠে।—না, কোন দরকার নেই!

দিবাকর—এই হলো আমার অপরাধ, আমি আপত্তি করেছি। রাখালবাবু আমার উপর বিরক্ত হয়েছেন।

সুপ্রকাশ দত্ত চেঁচিয়ে ওঠে—এজন্য আপনার ওপর বিরক্ত হবার কি অধিকার আছে রাখালবাবুর?

দিবাকর—তা জানি না, তিনি হয়তো মনে করেন যে, তাঁর অধিকার আছে।...কিন্তু আপনি যা-ই মনে করুন স্যার, কোম্পানির স্বার্থের কোন ক্ষতি দেখলে আমি আপত্তি না করে থাকতে পারবো না।

সুপ্রকাশ দত্ত—একশো বার আপত্তি করবেন। আমি তো এটাই চাই। এবার থেকে ডীলারদের সঙ্গে আপনি কথা বলবেন। এসব ব্যাপারে রাখালবাবুর মাথা ঘামাবার দরকার নেই।

এইভাবে, চার বছরের মধ্যেই দিবাকরের ভাগ্যটাও সেই টেবিলের পাশের ছোট টুলের উপর থেকে সরে গিয়ে একের পর এক অনেক চেয়ার পার হয়ে একেবারে মালিক সুপ্রকাশ দত্তের অফিস ঘরের পাশে একটি নতুন কেবিনে এসে মস্ত বড় টেবিলের কাছে একটি মস্ত বড় চেয়ারে আসীন হতে বাধ্য হয়েছে। কোম্পানির উন্নতির জন্য যা করার দরকার, তাই

করতে বাধ্য দিবাকর। যার নুন খায়, তার গুণ গাইতে বাধ্য দিবাকর। যে মালিক চার বছরের মধ্যে দিবাকরের মাইনে পঁয়তাল্লিশ টাকা থেকে পাঁচশো দশ টাকা করে দিয়েছে, তার কাছে কৃতজ্ঞ হয়ে থাকতে বাধ্য দিবাকর।

কে না দিবাকরকে পথ ছেড়ে দিতে বাধ্য হলো? স্টোরবাবু ভয় পেয়ে চুপ করে গেলেন। অ্যাকাউন্টসের নিমাইবাবু আশ্চর্য হয়ে চুপ করে গেলেন। নতুন মালিক সুপ্রকাশ দত্তের হৃৎপিণ্ডটাকেই জয় করে ফেলেছে যে দিবাকর, তাকে বাধা দেবার ক্ষমতাই বা আছে কার? সুপ্রকাশ দত্ত বিশ্বাস করে, দিবাকরবাবু ছাড়া এই প্রতিষ্ঠানে মালিকের প্রতি সত্যিকারের কৃতজ্ঞ বলতে আর একজনও নেই। আর সবাই শুধু চাকরি করে মাইনে পাওয়ার জন্য। একমাত্র দিবাকরবাবু প্রতিষ্ঠানের উন্নতির জন্য কাজ করেন।

ইউরোপ থেকে নানারকম মেশিন আমদানি করা আর সেই সব মেশিন ভারতের নানা জায়গায় ডীলারদের মারফত বিক্রি করা—ত্রিশ বছর বয়সের কর-কোম্পানির এই কারবারের সুনাম এখনও একটুও কমে যায়নি। বুড়ো দত্তবাবু বলতেন, এই কোম্পানির একশো তের জন কর্মচারীর উৎসাহ হলো আমার কোম্পানির প্রাণ। কিন্তু সুপ্রকাশ দত্ত একদিন অফিসের প্রত্যেক ঘরে ঢুকে বেশ উত্তেজিতভাবে ক্ষোভ প্রকাশ করে বলে গেল, আপনারা এই কোম্পানির উন্নতিকে পিষে মারবেন। ত্রিশ বছর ধরে কোম্পানির অনেক ক্ষতি করেছেন, কিন্তু আর নয়, এবার আমিও দেখবো। কোম্পানির উন্নতি না হলে এক পয়সা কারও মাইনে বাড়বে না।

হ্যাঁ, তার কয়েক দিন পরেই মাইনে বাড়াতে হলো কিন্তু শুধু একজনের। দিবাকরের মাইনে হলো ছ'শো দশ টাকা। অ্যাকাউন্টসের নিমাইবাবুকে মুখের উপর শুনিয়ে দিল সুপ্রকাশ দত্ত, দিবাকরবাবু ছাড়া আর কার মাইনে বাড়তে পারে, আপনিই বলুন? কোম্পানির জন্য ভাবছেন আর খাটছেন, দিবাকরবাবু ছাড়া এমন আর একজনও কি আছে?

কাজে ইস্তফা দিলেন ম্যানেজার রাখালবাবু।

সুপ্রকাশ দত্ত সঙ্গে সঙ্গে ইস্তফা স্বীকার করে নিয়ে বললো—খুব ভাল কথা। কোম্পানিরও নিউ ব্লাড দরকার।

সেদিন ম্যানেজারের চেয়ারে বসবার আগে দিবাকরও একবার বিচলিত হয়ে উঠলো। সুপ্রকাশ দত্তের ঘরে ঢুকে আর পা ছুঁয়ে প্রণাম করে প্রতিজ্ঞা করলো নতুন ম্যানেজার দিবাকর—আপনি আমাকে যে দায়িত্ব দিলেন, সেই দায়িত্ব পালন করতে গিয়ে যদি আমাকে মরে যেতেও হয়...অর্থাৎ আমি যে কোন স্যাকরিফাইসের জন্য প্রস্তুত আছি স্যার।

করুণা হাসে—এরকম অদ্ভুত প্রশ্ন করলে আমি কিছু বলতে পারবো না।

দিবাকরের স্ত্রী করুণাও আশ্চর্য হয়ে গিয়েছে। চার বছর আগের জীবনে, আর আজকের জীবনের সঙ্গে তুলনা করতে গিয়ে একটি মাত্র সত্যকেই মনে-প্রাণে আরও নিবিড় বিশ্বাসে অভিষিক্ত করে নিয়ে বুঝতে পারে করুণা, চার বছর আগের সেই দীনতা আর রিক্ততা মরে যেতে বাধ্য হয়েছে।

মনে পড়লে আজও লজ্জা পায় করুণা, দিবাকরের মতো মানুষের সঙ্গে বিয়ের প্রস্তাব শুনে চার বছর আগে মনে মনে কত রাগই না সহ্য করতে হয়েছিল। বাবার উপর, কাকার উপর, বড় বউদির উপর রাগ হয়েছিল। কোথাকার এক কোম্পানির অফিসে পঁয়তাল্লিশ টাকা মাইনের চাকরি করে, এদিকে বিদ্যাবত্তার রকমও তথৈবচ, এমন মানুষের সঙ্গে বি-এ পড়া মেয়ের, এবং দেখতে বেশ সুন্দর এমন মেয়ের বিয়ে হবে, এই পরিণাম ভাবতেই যে গা সিরসির করে উঠেছিল। কিন্তু কে জানে কেন, সকলে মিলে যেন একটা গোঁ ধরে এই বিয়ের জন্যই ব্যস্ত হয়ে উঠলো। বাবার টাকা নেই, কাকার সাহায্যে বিয়ে হবে, বোধহয় এই একটি

কারণ ছাড়া আর কোন কারণ ছিল না, যার জন্য করুণার মতো মেয়ের সঙ্গে দিবাকরের মতো ছেলের বিয়ের কথা উঠেছিল। শেষ পর্যন্ত বিয়েটা হয়েও গেল। স্বীকার করে করুণা, শেষ পর্যন্ত লজ্জা পেতে বাধ্য হয়েছে করুণা, দিবাকরের মতো স্বামী পেয়ে জীবনটা গর্বেও ভরে উঠেছে। নিজেকে ক্ষমা করতেও পেরেছে করুণা। পঁয়তাল্লিশ টাকা মাইনের কেরানিকে বিয়ে করতে মনটা যে বিমর্ষ হয়েছিল, সেটা কোন অপরাধ নয়। বিমর্ষ হতে বাধ্য। এবং আজ সন্ধ্যায় যখন অফিস থেকে গাড়ি পাঠিয়ে দেবে দিবাকর, আর সেই গাড়িতে চড়ে সারা সন্ধ্যাটা বকুলবাগানের মাসিমার বাড়ি থেকে শুরু করে হিতেনদার মেয়ে সুলেখার শ্বশুরবাড়ি পর্যন্ত একবার বেড়িয়ে আসবে করুণা, তখন মনে মনে স্বীকার করবে করুণা, আজ সুখী হতে বাধ্য হয়েছে করুণার জীবন। তাই হাসে করুণা এবং দিবাকর আবার জিজ্ঞাসা করে--বলতে পার, কেন তোমাকে আমি এত ভালোবাসি?

করুণা হাসে--জানি না।

দিবাকর হাসে--ভালোবাসতে বাধ্য, তাই।

দিবাকরের এই বিশ্বাসের উল্লাস মনে-প্রাণে স্বীকার করে নিয়েও যেন নিঃশ্বাসের ভিতরে একটা বেদনার ভার অনুভব করে করুণা। দিবাকরের কথার মধ্যে একটুও ভুল নেই। সেই চার বছর আগে, বিশ টাকা ভাড়ার একটা বিশ্রী ঘরের নিভৃতে পঁয়তাল্লিশ টাকা মাইনের একটা দীনতার সংসারে ঢুকে প্রথম যেদিন মুখভার করেছিল করুণা, সেদিনটার কথাই মনে পড়ে। সেদিন করুণার ঐ মুখভার দেখেও অসন্তুষ্ট হয়নি দিবাকর। সেদিন যে-ভাবে হেসেছিল দিবাকর, আজও সেইভাবে হাসে। আমি তোমাকে ভালোবাসতে বাধ্য, এই কথাটা সেদিনের সেই রিক্ত ঘরটারই কথা। আজ সে-কথা মনে পড়তে, নিজের উপর ঘৃণা হয় আর স্বামী দিবাকরের উপর শ্রদ্ধার আবেশে বিহ্বল হয়ে যায় করুণার মন।

কৃতী স্বামীকে শ্রদ্ধা না করে পারবে কেন করুণা? করুণার সুখের আকাঙ্ক্ষার কোন দাবিই যে অপূর্ণ থাকছে না। হিতেনদার বউ এসে করুণাকে হেসে হেসে আর আশ্চর্য হয়ে একটি অদ্ভুত কথা বলেছেন--কার ভাগ্যের জোরে এমনটা হলো করুণা?

--কি হলো?

--চার বছরের মধ্যে পঁয়তাল্লিশ টাকা থেকে একেবারে ছ'শো দশ?

করুণা হাসে--ওর ভাগ্যের জোর।

দিবাকর বলে--না বউদি, করুণার ভাগ্যের জোর।

শুনতে ভাল লাগে করুণার। করুণার ভাগ্যের জোর। করুণার দুর্ভাগ্য সৌভাগ্য হয়ে যেতে বাধ্য হয়েছে।

--কিন্তু কেমন করে হলো?

হিতেনদার স্ত্রীর মুখের এই প্রশ্নটাও একটা বিস্ময় হয়ে উঠেছে এবং কোন উত্তর খুঁজে পায়নি করুণা। দুর্ভাগ্যটা সৌভাগ্য হয়ে যেতে বাধ্য হয়, এ ছাড়া আর কোন্ কারণ থাকতে পারে? চেষ্টা করেও এমন উন্নতি আর এত সুখের উপহার চার বছরের মধ্যে কে-ই বা লাভ করতে পেরেছে? মণিমালার স্বামী আজ চার বছর ধরে কত খেটে পড়ছে আর একটা পরীক্ষা দিচ্ছে। কিন্তু পাশ করতে পারছে না। এত চেষ্টা করেও আজ চার বছরের মধ্যে ইনস্পেক্টর হতে পারলো না মণিমালার স্বামী। কত দুঃখ করছিল মণিমালা।

দিবাকরই উত্তর দেয়।--আপনার প্রশ্নের উত্তর হয় না বউদি।

বউদি--কেন?

দিবাকর বলে--সূর্য-চন্দ্র কেন আলো দেয় বলতে পারেন?

বউদি--না।

দিবাকর হাসে--আলো দিতে বাধ্য, তাই আলো দেয়। আর কোন কারণ নেই।

বউদি হাসেন—হবে।

কিন্তু বিশ্বাস করে করুণা, এ ছাড়া আর কোন কারণ নেই। দিবাকরের মতো কৃতী স্বামী জীবনে পাওয়ার ছিল, পেতে বাধ্য হয়েছে করুণা।

আজকালও যেদিন পটলডাঙ্গার বাপের বাড়িতে যায় করুণা, সেদিন মা সেই চার বছর আগের উপদেশ আবার নতুন করে শুনিয়ে দিতে ভুলে যান না। শুধু মা কেন, কাকিমাও বলেন। বকুলবাগানের মাসিমাও বলেন--কখ্‌খনো দিবাকরের অবাধ্য হবে না। যা বলবে, তাই শুনবে। ইচ্ছে না করলেও দিবাকরের সব ইচ্ছা মেনে নেবে।

বুঝতে পারে করুণা, এবং সঙ্গে সঙ্গে লজ্জাও পায় ; আজও মা কাকিমা ও মাসিমার মনে সেই পুরনো ভয়ের রেশটুকু যেন লেগে আছে। বিয়েতে করুণার আপত্তির ভাব দেখে, বিয়ের পরেও কিছুদিন করুণার গম্ভীর মুখ দেখে উদ্বিগ্ন হয়েছিলেন সবাই। করুণাকে উপদেশ দিয়ে দিয়ে সবাই যেন সেই ভয় ভাঙ্গবার জন্য উঠে-পড়ে লেগেছিলেন। করুণা যেন দিবাকরের অবাধ্য না হয়।

সেদিন অনিচ্ছা সত্ত্বেও, মনের মধ্যে বিদ্রোহ রেখেও শুধু জোর করে হেসে হেসে যে উপদেশ মেনে নিয়েছিল করুণা, আজ সে উপদেশ স্মরণ করবারও প্রয়োজন হয় না। আজ করুণার জীবনটাই যেন শ্রদ্ধার আবেশে পরিপূর্ণ হয়ে দিবাকরের ইচ্ছা-অনিচ্ছার কাছে বাধ্য হয়ে গিয়েছে। যেন অতীতের ভুলের প্রায়শ্চিত্ত করে করুণা। ইচ্ছা না থাকলেও দিবাকরের কোন ইচ্ছাকে অসুখী করে রাখতে পারে না। দিনে অন্তত দশ কাপ চা খেত যে করুণা, সে করুণা দিবাকরের শুধু মুখের একটা কথার সামান্য অনুরোধেই সাবধান হয়ে গিয়ে চা খাওয়া ছেড়ে দিয়েছে। দিবাকর চা খাওয়া পছন্দ করে না।

দিবাকর যদি বলে যে, আজ আর বকুলবাগানের মাসিমার বাড়ি যাবার দরকার নেই, সেই মুহূর্তে স্বীকার করে নেয় করুণা, না দরকার নেই। দিবাকর বলে, আজ শুধু ময়দানের চারদিকে একটা চক্কর দিয়ে ঘুরে এসে গাড়িটা তাড়াতাড়ি ছেড়ে দিও। করুণা বলে, হ্যাঁ, তাই ভাল, আজ আর খুব বেশি বেড়াতে ইচ্ছে করছে না।

পুজোর সময় পুরী গেলে কেমন হয়? করুণার প্রশ্ন শুনে হেসে ফেলেছিল দিবাকর। দিবাকর বলে—পুরীর সমুদ্র দেখতে সত্যিই কি তোমার মন ছটফট করছে? আমার তো ভাবতেই খারাপ লাগে।

করুণা বলে--আমারও। এমন কি আর অদ্ভুত জিনিস সমুদ্র, যে দেখতেই হবে।

পুরী যাওয়া হয় না। এবং যেতে না পেরে একটুও দুঃখিত হয় না করুণা। বরং ভেবে খুশি হয় যে, পুরী যাবার শখ ছেড়ে দিয়ে দিবাকরকে একটু সুখী করতে পেরেছে করুণা।

বাইরের ঘরে সকালবেলা যখন একা একা বসে অফিসের ফাইলগুলো দেখে দিবাকর, তখন ভিতরের ঘরে বসে নিজের হাতে বুরুশ তুলে নিয়ে দিবাকরের জুতো পালিশ করে করুণা। বাড়িতে চাকর আছে, তবু এই কাজটা নিজের হাতেই করতে ভাল লাগে করুণার। চেষ্টা করেও বুঝতে পারে না করুণা, কেন এবং কিসের জন্য এ হেন কাজকেও এত ভাল লেগে গেল? ভাল লাগিয়ে নিতে বাধ্য হয়েছে করুণা।

শুনতে পায় করুণা, বাইরের ঘরে মানুষের নানারকম আবেদনের স্বর কাঁপছে, বাজছে আর ছটফট করছে। অফিসের লোকেরা আসছে। কারও দাবি পাঁচ টাকা মাইনে বৃদ্ধি। কারও দাবি একমাস ছুটি। কেউ চায় একশো টাকা ধার। দিবাকরের জীবন আজ এতগুলি মানুষের ভাগ্যের ভালমন্দের প্রভু হয়ে উঠেছে। এই মানুষকে চার বছর আগে কি ভেবেছিল করুণা? করুণার হাত দুটো যেন সেই ভুল-ভাবনার প্রায়শ্চিত্ত করবার জন্য ক্ষমা চাইবার আবেগে আরও উৎসাহের সঙ্গে দিবাকরের জুতোর উপর বুরুশ চালাতে থাকে।

সেদিনও ঠিক সকাল দশটায় অফিসের গাড়ি যখন এল, এবং মিররের সামনে দাঁড়িয়ে

দিবাকরের গলায় যখন নিজের হাতে টাই বেঁধে দিল করুণা। তখন হঠাৎ একটু নতুন রকমের বিস্ময় নিয়ে দিবাকরের মুখের দিকে তাকিয়ে হাসতে থাকে করুণা। দিবাকর যেন একটু নতুন রকমের হাসি হাসছে।

করুণা বলে--কি হলো?

দিবাকর--ম্যানেজার রাখালবাবু কাল চলে যেতে বাধ্য হয়েছেন।

করুণা--তারপর?

দিবাকর--তারপর আমিই ম্যানেজার হলাম। আমি ছাড়া সুপ্রকাশ দত্ত আর কাউকে মানুষ বলেই ভাবে না।

করুণা--কেন?

কথাটা যেন নিতান্ত একটা আনমনা চিন্তার ভুলে করুণার মুখ থেকে বের হয়ে গিয়েছে। কেন? এই কথাটাকেই জীবন থেকে বাতিল করে দিয়েছে করুণা। কেন বলে কোন প্রশ্ন নেই, সংসারের সব কিছু বাধ্য হয় বলেই হয়--এই সত্য মনে-প্রাণে বিশ্বাস করেও উলটো কথা জিজ্ঞাসা করে ফেলেছে করুণা। ম্যানেজার রাখালবাবুকেও চেনে করুণা। করুণার টাইফয়েডের সময় রাখালবাবু রোজ দুবেলা এসে খোঁজ নিয়ে গিয়েছেন। সেই রাখালবাবু। তাঁর মতো এরকম একজন ভাল মানুষ চলে যেতে বাধ্য হলেন কেন? করুণার মনটা কি এই কথা ভেবে আশ্চর্য হয়েছে?

গাড়িতে উঠবার আগে দিবাকর বলে--চলে যেতে বাধ্য হলেন।

যেমন রোজ সন্ধ্যায়, তেমনই আজও সন্ধ্যায় আশা করে বসে থাকে করুণা, অফিস থেকে গাড়ি আসবে, এবং সেই গাড়িতে আজ বকুলবাগানের মাসিমার বাড়ি একবার যেতে হবে।

বাইরের ঘরটা খুব সুন্দর করে সাজানো। গত বছর এই ঘরের সব ফার্ণিচার কোম্পানির অফিস থেকেই এসেছে। তিন হাজার টাকারও বেশি খরচ পড়েছে ; সব খরচ দিয়েছে কোম্পানি। দিবাকরের কাছেই শুনেছে করুণা, সে বছর কর্মচারীদের বোনাস দেবার ঝঞ্চাট থেকে কোম্পানিকে বাঁচিয়ে দিয়েছিল দিবাকর, তাই মালিক সুপ্রকাশ দত্ত খুশি হয়ে দিবাকরকে এই উপহার দিয়েছেন।

দিবাকরের ফিরতে বেশির ভাগ দিনই রাত হয়ে যায়। কারণ, অফিস ছুটি হয়ে যাবার পরেও অনেকক্ষণ মালিকের কাছে থাকতে হয়। অনেক পরামর্শ দিতে হয়। দিবাকর কাছে না থাকলে বেচারা সুপ্রকাশ দত্ত নিজেকে বড় অসহায় বোধ করেন। প্রায় প্রত্যেক দিনই কোম্পানির কোন না কোন উন্নতির একটা উপায় আবিষ্কার করে, এবং সেই উপায় অনুসারে একটা ব্যবস্থা না করে ঘরে ফেরে না দিবাকর।

মাঝে মাঝে এমন কথাও দিবাকরের মুখে শুনতে পায় করুণা, মালিক আমার মুঠোর মধ্যে। হেসে হেসে যেন জীবনের এক প্রচণ্ড সাফল্যের গৌরব ঘোষণা করে দিবাকর। অবিশ্বাস করে না করুণা।

গাড়ি আসতে দেরী হচ্ছে। অনেকক্ষণ হলো কাজ সেরে বসে আছে করুণা। অফিস যাবার আগে যে রঙ-এর শাড়ি পরতে বলে গিয়েছিল দিবাকর, সেই রঙ-এর শাড়ি পরেছে করুণা। ফিনফিনে কালো রঙ-এর ভয়েল। করুণার ফরসা চেহারার সঙ্গে কালো রঙ-এর শাড়ি মানায় ভাল, তবু কালো রঙ পছন্দ করে না করুণা। তা ছাড়া ফিনফিনে শাড়ি পরতেও বেশ অস্বস্তি হয়। কিন্তু নিজের রুচির এই সব আপত্তিকে মনের মধ্যে কোন প্রশ্রয়ই দেয় না করুণা। দিবাকর পছন্দ করে, এইটুকুই যথেষ্ট। দিবাকরের ইচ্ছা আর পছন্দের কাছে মাথা নীচু করতে ভালই লাগে করুণার। ফিনফিনে কালো ভয়েলে সাজানো করুণাকে দেখতে পেয়ে দিবাকরের চোখ দুটো খুশি-খুশি হয়ে হেসে উঠবে, ভাবতে ভাল লাগে করুণার।

না, আজ গাড়ি আসতে অনেক দেরি হবে বলে মনে হচ্ছে। হয়তো আসবেই না। বাইরের ঘরের ভিতর থেকে বের হয়ে ভিতরের ঘরে গিয়ে মিররের সামনে দাঁড়িয়ে থাকে করুণা। আজ আর বাইরে বেড়াতে যাওয়া বোধহয় হবে না। নাই বা হলো। কিন্তু এখনই সাজ বদল করবার দরকার কি? যার ইচ্ছের সম্মান রাখবার জন্য অনিচ্ছা সত্ত্বেও ফিনফিনে কালো ভয়েল পরেছে করুণা, সেই মানুষের চোখের সামনে এই সাজে একটা ঘন্টা বসে থাকতেই তো হবে, থাকা উচিত। তাছাড়া বকুলবাগানের মাসিমার কাছে এমন কোন কাজের কথা বলবার নেই যে সেখানে আজ যেতেই হবে।

সত্যি কথা বলতে, কোনদিন কোন কাজের কথা বলবার জন্য বকুলবাগানে বা পটলডাঙ্গায় কিংবা টালিগঞ্জে যায় না করুণা। একটি মাত্র লোভের আকর্ষণে যেতে হয়। বকুলবাগানের মাসিমা কিংবা হিতেনদার স্ত্রী, অথবা আর কেউ, করুণার মুখের দিকে তাকিয়ে দিবাকরের প্রশংসা করে যে-সব কথা বলে, শুনতে শুনতে করুণার বুকের ভিতরটাই যেন মিষ্টি হয়ে যায়। সত্যিই, দিবাকর যেন জাদুকরের মতো একটা কাণ্ড করে সবাইকে আশ্চর্য করে দিয়েছে। এত অল্পদিনের মধ্যে এত উন্নতি করতে পেরেছে, অদৃষ্টকে একেবারে সোনা দিয়ে মুড়ে দিয়েছে, এমন গুণ আর এমন প্রতিভা ক'জনের দেখা যায়? লাখে না মিলয়ে এক।

করুণার হাতের সোনার চুড়ি শব্দ করে বাজে, তার চেয়েও বেশি মিষ্টি শব্দের ঝংকার তুলে একটা গর্বের চঞ্চলতাও যেন করুণার মনের ভিতরে বাজতে থাকে।

হঠাৎ বাইরের রাস্তার উপর গাড়ির শব্দ শুনে যেন চমকে ওঠে করুণা। তাই তো, এত দেরী করে গাড়িটা এল আজ। কিন্তু এত দেরি করে এখন আর যে কোথাও বেড়াতে যেতে ইচ্ছে করে না।

কিন্তু অনুমান করতে পারে না করুণা, দিবাকরের ইচ্ছে আছে, করুণা যেন বেড়াতে যায়। নইলে এত দেরি করেও গাড়ি পাঠাবে কেন? তা ছাড়া, দিবাকরের ইচ্ছার আর একটা কারণও বুঝতে পারে করুণা। আজ যে বকুলবাগানের মাসিমার কাছে একটা নতুন গর্বের কথা বলবার আছে। কর কোম্পানির ম্যানেজার হয়েছে দিবাকর, এই নতুন সৌভাগ্যের কথাটা না বলে থাকতে পারবে কেন করুণা? এবং মাসিমার চোখের বিস্ময় আর মুখের প্রশংসা কত মুখর হয়ে ওঠে, তাই দেখে নতুন করে মুগ্ধ হতে ইচ্ছেও করে।

আর একটা কথা। দিবাকর যে আজ নিশ্চয়ই জিজ্ঞাসা করবে, আমার ম্যানেজার হবার খবর শুনে কি বললেন মাসিমা? দিবাকরের এই প্রশ্নের উত্তর দিতে হবে, দিবাকরের সৌভাগ্যের ইতিহাস শুনে কে কত আশ্চর্য হয়েছে, তার সব বিবরণ শোনাতে হবে। তবে খুশি হবে দিবাকর। ঘাড়ে আর গলায় পাউডার ছড়িয়ে বেড়াতে যাবার জন্য তৈরী হয় করুণা।

কিন্তু এ কি? ঘরের দরজার কাছে একজনের পায়ের শব্দ শুনে চমকে ওঠে করুণা

ব্যস্তভাবে ঘরের ভিতরে ঢুকে করুণার কাছে এসে থমকে দাঁড়ায় দিবাকর। এবং ব্যস্তভাবে ফিসফিস করে—সুপ্রকাশ দত্ত এসেছে।

করুণাও আশ্চর্য হয়—কোম্পানির মালিক সুপ্রকাশ দত্ত?

দিবাকর—হ্যাঁ, নইলে এত ব্যস্ত হবার কোন দরকার হতো না।

করুণা—কেন? এত ব্যস্ত হবার...।

দিবাকর—আঃ, বুঝছো না, সুপ্রকাশ দত্ত নিজে ইচ্ছে করে আমার এখানে এসেছে। আমি বলিনি, তবু এসেছে। এটা একটা অদ্ভুত সৌভাগ্যের ব্যাপার নয় কি?

করুণা হাসে—চা তৈরি করি।

দিবাকর—চা তো আছেই। তা ছাড়া...।

করুণা—কি?

দিবাকর--তুমি নিজে একবার...।

করুণা--সেটুকু ভদ্রতা করব বৈকি! আমি নিজেই চা নিয়ে যাচ্ছি। তোমরা ততক্ষণ একটু গল্প কর।

দিবাকর--তা তো করবই...তা ছাড়া।

করুণা--কী?

দিবাকর--প্রণাম করতে ভুলে যেও না যেন।

করুণা হাসে--প্রণাম?

দিবাকর--হ্যাঁ, আমি যদি ওর পা ছুঁয়ে প্রণাম করতে পারি তবে তুমিও বা কেন...।

করুণা হাসে--বেশ তো। এর জন্য তোমার এত ব্যস্ত হবার কি আছে? তুমি যাকে শ্রদ্ধা কর, আমি তাকে শ্রদ্ধা করতে বাধ্য।

ব্যস্তভাবে চলে যায় দিবাকর। বাইরের ঘরে গিয়ে সুপ্রকাশ দত্তের কাছে দাঁড়ায়।

একটা সোফার উপর বসে হেসে ওঠে সুপ্রকাশ দত্ত।--পাখাটা খুলে দিন দিবাকরবাবু!

--হ্যাঁ স্যার! বলতে বলতে ব্যস্তভাবে এগিয়ে গিয়ে সুইচ টিপে পাখা খুলে দেয় দিবাকর।

গায়ের কোট খুলে নিয়ে দিবাকরের দিকে এগিয়ে দিয়ে সুপ্রকাশ দত্ত বলে--এটাকে কোথাও ঝুলিয়ে দিন তো।

ব্যস্তভাবে এগিয়ে এসে সুপ্রকাশ দত্তের গায়ের কোট হাতে তুলে নিয়ে দিবাকর দেয়ালের একটা হুকের সঙ্গে আটক করে ঝুলিয়ে দেয়।

--এইবার এক কাপ চা! সুপ্রকাশ দত্ত হাঁপ ছেড়ে হেসে উঠতেই দিবাকর হাসে--আসছে স্যার, একটুও দেরি হবে না।

না, দেরি হয়নি। চা-এর কাপ হাতে নিয়ে ঘরে ঢোকে করুণা।

--ধন্যবাদ। হঠাৎ এসে আপনাকে কষ্ট দিলাম। করুণার মুখের দিকে তাকিয়ে হেসে ওঠে সুপ্রকাশ দত্ত। এবং হেসে হেসে বেশ কিছুক্ষণ. যেন একটা বিস্ময়ের আবেশে, করুণার মুখের দিকে তাকিয়ে থাকে।

সুপ্রকাশ দত্তের হাতের কাছে চা-এর কাপ এগিয়ে দিয়ে সত্যিই অপ্রস্তুতের মতো এদিক-ওদিক তাকিয়ে যেন ছটফট করতে থাকে করুণা। করুণার কল্পনাই যেন হঠাৎ বিব্রত হয়েছে। কর-কোম্পানির মালিক সুপ্রকাশ দত্ত বলতে এরকম একজন অল্প বয়সের মানুষ মনে হয়নি করুণার। বয়সে দিবাকরের চেয়ে অনেক ছোট না হলেও বেশ ছোট। এমন মানুষকে পা ছুঁয়ে প্রণাম না করলে অভদ্রতা হবে কেন? পা ছুঁয়ে প্রণাম করবার দরকারই বা কি?

সুপ্রকাশ দত্তের প্রথম হর্ষের উত্তর দেবার ভদ্রতা ভুলে গিয়ে আনমনার মতো কি যেন ভাবতে থাকে করুণা। সত্যিই যে বিশ্বাস হয় না, দিবাকরকে অবিশ্বাস করতেই ইচ্ছে করে। এই একজন ছোকরা বয়সের মানুষকে দিবাকর পা ছুঁয়ে প্রণাম করেছে, কী অদ্ভুত কথা! দিবাকরের মনের ভিতরে একটা সামান্য অহংকারও কি নেই? এত সহজে নীচু হয়ে যায় কেন?

সুপ্রকাশ দত্তকে প্রণাম করতে সত্যিই ভুলে যায় করুণা। ইচ্ছে করেই ভুলে যায় কিন্তু সেই মুহূর্তে দেখতে পায়, দিবাকরের চোখ দুটো ক্ষুব্ধ হয়ে কটমট করে করুণার মুখের দিকে তাকিয়ে আছে। করুণার অবাধ্যতার রকম দেখে যেন ভ্রূকুটি করছে দিবাকর।

করুণার নিঃশ্বাসের বাতাসও টলমল করে ওঠে। নিজেরই উপর রাগ হয়। বোধহয় আবার ভুল করে ফেলছে করুণার মন, সেই পাঁচ বছর আগের মতো ভুল। দিবাকরের মুখের দিকে তাকিয়ে প্রসন্ন হয়ে ওঠে না করুণার চোখ। কোথা থেকে একটা কঠোর অবাধ্যতার আবেগ এসে করুণার চিন্তা এলোমেলো করে দিয়েছে।

কিন্তু দিবাকরের চোখের সেই কঠোর শাসনের চাহনি শান্ত না হয়ে বরং আরও প্রখর

হয়ে জ্বলতে থাকে। করুণাও কি হঠাৎ একটা ফিলজফির বাতিকে পড়ে মূর্খ হয়ে গিয়েছে? করুণা বোধহয় জানে না, বোঝে না, হিসেব করে চিন্তাও করতে পারে না যে, স্বার্থের জন্য মানুষ যা করতে বাধ্য, সেটা করে ফেলাই উচিত। জানে না করুণা, সুপ্রকাশ দত্তের কাছে আজই যে নতুন একটা অ্যালাওয়েন্স চেয়েছে দিবাকর। বাড়িভাড়া বাবদ মাসিক দুশো টাকা। করুণা যদি বুঝতে পারতো যে, সুপ্রকাশ দত্তকে প্রণাম করা সত্যিই প্রণাম করা নয়, ওটা মানুষের উন্নতির একটা ইকনমিকস্, একটা হিসাব, তা হলে এভাবে চুপ করে দাঁড়িয়ে উসখুস করতো না করুণা।

দিবাকরের চোখের ইঙ্গিত এবার আরও স্পষ্ট হয়ে ওঠে। করুণার অবাধ্যতা দেখে রুষ্ট হয়ে দিবাকরের চোখ দুটো কাঁপছে। করুণার শরীরটাও যেন একটা অস্বস্তির জ্বালায় ছটফট করে কেঁপে ওঠে। তারপরেই এগিয়ে এসে সুপ্রকাশ দত্তের পা ছুঁয়ে প্রণাম করে করুণা।

হাঁপ ছাড়ে, হেসে ওঠে দিবাকরের মুখ।

সুপ্রকাশ দত্তও খুশি হয়ে প্রায় চেঁচিয়ে ওঠে--আপনি ঠিকই বলেছিলেন দিবাকরবাবু। কর-কোম্পানির ম্যানেজারের পক্ষে এরকম একটা সাধারণ বাড়িতে থাকা কোম্পানিরই প্রেস্টিজের দিক দিয়ে..।

দিবাকর--আপনি বুঝে দেখুন স্যার। আমি কখনো আমার সুবিধা বা স্বার্থের জন্য কিছু দাবি করি না। কোম্পানিরই প্রেস্টিজের জন্য বাড়িভাড়া বাবদ সামান্য অ্যালাওয়েন্স চেয়েছি, যাতে একটা ভাল বাড়িতে উঠে যেতে পারি।

সুপ্রকাশ দত্ত হেসে ওঠেন--গ্র্যান্টেড!

করুণার মুখের দিকে চকিতে একবার তাকিয়ে যেন কৃতার্থতার উল্লাস চেপে আস্তে আস্তে বলে দিবাকর--তুমি দাঁড়িয়ে রইলে কেন করুণা?

সুপ্রকাশ দত্তও ব্যস্ত হয়ে ওঠে--তাই তো! আপনি বসুন করুণা দেবী।

চেয়ারের উপর বসে ফিনফিনে কালো ভয়েলের আঁচলটাকে যেন দু'হাতে খিমচে ধরে করুণা।

সুপ্রকাশ দত্ত বলে--এতদিনে যখন নিশ্চিন্ত হবার সুযোগ পেয়েছি দিবাকরবাবু, তখন অন্তত একটা মাসের জন্য বাইরে কোথাও গিয়ে থাকতে চাই!

দিবাকর--সিমলা আপনার মন্দ লাগবে না স্যার।

সুপ্রকাশ দত্ত--না, পাহাড়-টাহাড় আমার ভাল লাগবে না। সমুদ্রের কথা ভাবছি।

দিবাকর--তা হলে পুরী?

সুপ্রকাশ দত্ত--না, গোপালপুর-অন-সী। চমৎকার জায়গা। সেই ছেলেবেলায় একবার গিয়েছিলাম, আজও সমুদ্রের ধারে বেড়াবার আনন্দ মনে আছে।

দিবাকর--বেশ তো। গোপালপুরে গিয়ে একটা মাস থেকে আসুন।

সুপ্রকাশ দত্ত--হ্যাঁ, একটা মাস কিন্তু আপনাকে কোম্পানির সব ঝঞ্ঝাট সইতে হবে।

দিবাকর--নিশ্চয়। নইলে আমি আছি কিসের জন্য?

পকেট থেকে সিগারেট বের করে সুপ্রকাশ দত্ত। দিবাকর নিজের পকেট হাতড়ে ব্যস্তভাবে দেশলাই খোঁজে।

সিগারেট ধরিয়ে হেসে হেসে করুণার মুখের দিকে তাকিয়ে প্রশ্ন করে ওঠে সুপ্রকাশ দত্ত।--আপনি কি সমুদ্র দেখেছেন?

মাথা নাড়ে করুণা--না।

সুপ্রকাশ দত্ত--তাহলে চলুন না গোপালপুর?

সুপ্রকাশ দত্তের অনুরোধের ভাষা যেন ঘরের আলো বাতাসকে হঠাৎ এক প্রচণ্ড বিস্ময়ে চমকে দিয়েছে। ঘরটাই যেন হঠাৎ মূর্ছার আবেশে স্তব্ধ হয়ে যায়।

পা দুলিয়ে সিগারেটের ধোঁয়া ছেড়ে আবার এই অনুরোধের উল্লাসে ঘরের স্তব্ধতা ভেঙে দিয়ে সুপ্রকাশ দত্ত বলতে থাকে--একটা মাস দেখতে দেখতে পার হয়ে যাবে করুণা দেবী।

কালো ভয়েলের আঁচলটাকে আরও জোরে খিমচে ধরে করুণা, তারপর আস্তে আস্তে মুখ তুলে দিবাকরের মুখের দিকে তাকায়।

এইবার দিবাকরের মুখের দিকে তাকিয়ে চেঁচিয়ে ওঠে সুপ্রকাশ দত্ত--আপনার নিশ্চয় কোন আপত্তি নেই দিবাকরবাবু?

সুপ্রকাশ দত্তের প্রশ্নটা যেন দিবাকরের ঘাড়ের উপর এসে আছড়ে পড়েছে। ঘাড় সোজা করতে, মুখ তুলে তাকাতে একটু দেরি করে ফেলে দিবাকর।

--কি বলেন দিবাকরবাবু? আবার প্রশ্ন করে সুপ্রকাশ দত্ত এবং আরও জোরে সিগারেটের ধোঁয়া ছাড়ে।

আস্তে আস্তে মুখ তুলে করুণার মুখের দিকে তাকায় দিবাকর। সির সির করে কাঁপতে থাকে দিবাকরের চোখের তারা! কিন্তু সুপ্রকাশ দত্তের উচ্চকিত হাসির শব্দ শুনে সেই মুহূর্তে মুখ ফিরিয়ে নিয়ে বিড়বিড় করে দিবাকর--হ্যাঁ, স্যার, কি বললেন স্যার?

সুপ্রকাশ দত্ত--আপনার আপত্তি নেই নিশ্চয়?

দিবাকর বলে--আমার আপত্তি নেই স্যার। কিন্তু...।

সুপ্রকাশ দত্ত--কিন্তু কি?

উত্তর না দিয়ে করুণার মুখের দিকে তাকায় দিবাকর। দিবাকরের চোখের চাহনি অসহায় হয়ে করুণার মুখের দিকে তাকিয়ে কি-যেন প্রার্থনা করছে। ভয় করছে করুণাকে, জীবনে কোনদিন করুণাকে এমন ভয় করেনি। দিবাকরের ইচ্ছার কাছে এই মুহূর্তে কি ভয়ানক মূর্খের মতো আর নিষ্ঠুরের মতো বাধ্য হয়ে যাবে করুণা। করুণার ঠোঁটের ফাঁকে যেন একটা হাসির জ্বালা শিউরে উঠেছে।

চেঁচিয়ে হেসে করুণার মুখের দিকে তাকিয়ে প্রশ্ন করে সুপ্রকাশ দত্ত।--আপনার আপত্তি নেই নিশ্চয়?

হেসে ফেলে করুণা। মাথা হেঁট করে। তারপরেই মাথা নাড়ে।

সুপ্রকাশ দত্ত--কি বললেন? আপত্তি আছে?

করুণা--হ্যাঁ।

চেয়ার ছেড়ে উঠে দাঁড়ায় সুপ্রকাশ দত্ত।--তাই বলুন। আচ্ছা আমি এখন চলি।

দরজার দিকে এগিয়ে যায় সুপ্রকাশ দত্ত। ব্যস্তভাবে পিছু পিছু এগিয়ে যায় দিবাকর। সুপ্রকাশ দত্ত হেসে হেসে বলে--আমার একটা সন্দেহ হচ্ছে দিবাকরবাবু!

--কিসের সন্দেহ স্যার?

--আপনি নিতান্ত ভালোমানুষ।

চলে যায় সুপ্রকাশ দত্ত। গাড়ির শব্দটা দূরে সরে যেতেই চেঁচিয়ে ওঠে করুণা--আমারও একটা সন্দেহ হচ্ছে।

চমকে ওঠে দিবাকর--কি?

করুণা--তুমি নিতান্তই কর কোম্পানির ম্যানেজার। মানুষ-টানুষ নও!

দিবাকর--তার মানে?

করুণা--তার মানে তোমার দিকে তাকাতেও আমার ভয় করছে।

দিবাকর--কেন?

করুণা--ভয় করতে বাধ্য।

# লঘু আরণ্যক

তিনি নামেই প্রসাদবাবু ; কিন্তু সাজে-পোশাকে একেবারে সাহেব। গায়ের রংটাও সাহেব-সাহেব, অর্থাৎ বেশ একটু লালচে ফরসা।

অনেক সখের মতো শিকারও কোন কোন মানুষের একটা সখ। কিন্তু শিকার হলো প্রসাদবাবুর জীবন।

শিকারের সুবিধার জন্যে জঙ্গলের কাছাকাছি একটা পাথুরে মাঠের এক কোণে প্রায়-একটা স্থায়ী ডেরা করে ফেলেছেন প্রসাদবাবু। এই জঙ্গলটার নাম দানুয়া-ভালুয়া, তাই প্রসাদবাবুর ডেরার নাম দানুয়া-ভালুয়া ক্যাম্প। গ্রাণ্ড ট্রাঙ্ক রোড যেখানে গয়া জেলার সীমানার বড় বড় তাল গাছগুলিকে ছুঁয়ে ছুঁয়ে এগিয়ে গিয়েছে, সেখান থেকে আর একটি বেশ সুন্দর ম্যাকাডাম সড়ক দানুয়া-ভালুয়ার শাল খেজুর আর নিমের ঠাসা ভিড়ের বুক চিরে আরও ঘন ছায়াময় এক রহস্যের দিকে চলে গিয়েছে। এই সড়কের পাশে এক পাথুরে মাঠের উপর প্রসাদবাবুর দানুয়া-ভালুয়া ক্যাম্প।

অর্থাৎ তিনটি তাঁবু। একটি বড়, অন্য দুটি ছোট ছোট। ছোট দুটির একটিতে রান্নার কাজ হয়, আর একটিতে চাকরেরা ঘুমোয়। বড় তাঁবুকে থাকেন স্বয়ং প্রসাদবাবু। কখনো নেয়ারের খাটের উপর চিত হয়ে শুয়ে ঘি-এ ভাজা হাঁসের ঠ্যাং দাঁত দিয়ে ছিঁড়ে ছিঁড়ে খান, আবার কখনো বা বনাতের আরাম-চেয়ারে আধ শোয়া হয়ে এক পাঁইট হুইস্কি আধ ঘণ্টার মধ্যে শেষ করে দেন। তার পরেই হাতের কাছে একটা রাইফেল টেনে নিয়ে রাইফেলটার পরিচ্ছন্নতা পরীক্ষা করেন।

কখনো সকালে, কখনো দুপুরে, কখনো সন্ধ্যায়, এমন কি মাঝ রাতে এবং শেষ রাতেও জঙ্গলের বুক তল্লাস করতে বের হয়ে যান প্রসাদবাবু। চারজন চাকর মস্তবড় এক একটা ঝোলা কাঁধে নিয়ে, আর টর্চ টাঙ্গি বল্লম ও বন্দুক হাতে নিয়ে প্রসাদবাবুর দু পাশে আর পিছনে থেকে জঙ্গলের ভিতরের যত সরু সরু ও আঁকা-বাঁকা রেখাপথ ধরে কাঁটাঝোপের গা ঘেঁষে ঘেঁষে চলতে থাকে। মাথার উপরে ফুরুৎ করে ভীরু পাখী উড়ে পালিয়ে যায় ; বাঁ দিকে সুড়ৎ করে একটা খরগোস দৌড়ে যায়, আর ডানদিকে একটা বুড়ো খেজুর গাছের গলা থেকে হিস্ করে একটা রাগী গোখরো নীচের মাটির উপর হঠাৎ ঝরে পড়ে। এগিয়ে যেতে থাকেন প্রসাদবাবু।

অনেকগুলি উইটিপির ভিড় পার হবার পর যে জায়গায় আসা যায়, সেখানেও একটা ডেরা দেখা যায়। জঙ্গলটা এখানে একটু ফাঁকা, ছোট-ছোট দু-তিনটে ভুট্টার ক্ষেত। দুটো জলকুণ্ডও আছে। একটি ঘরও আছে এখানে। অর্থাৎ মাত্র এক ঘর খোঁজি এখানে থাকে।

কাঁকর আর মাটি মিশিয়ে তৈরি দেয়াল। চালা বলতে ঐ হলো চালা। কতগুলি কাঁচা কচি শালগাছের শরীর আড়াআড়ি শুইয়ে রাখা হয়েছে। তারই উপর দুটো জীর্ণ ধনুকের দেহ পড়ে রয়েছে।

জানোয়ারের ঠিকানা জানে যে, এবং ঘুমন্ত অথবা জাগন্ত জানোয়ারের ডেরার একেবারে কাছাকাছি পর্যন্ত এগিয়ে যাবার পথটি খুঁজে দিতে পারে যে, এই ঘর হলো সেই দক্ষ খোঁজি ভিখনের ঘর। কিন্তু ভিখন আজ আর নেই। আছে শুধু ভিখনের বউ মিঠি। মিঠিই আজকাল খোঁজির কাজ করে।

ঐ ছোট ছোট দুটি ভুট্টার ক্ষেত, আর এই খোলা জায়গাটুকু প্রসাদবাবুর দয়াতেই পেয়ে গিয়ে ভিখন খোঁজি এখানে ঘর বেঁধেছিল। চারটি বছর ধরে জঙ্গলের এই নিভৃতে বিচিত্র ও বিপুল এক শ্বাপদ-সংসারের প্রায় মাঝখানে খোঁজি ভিখনের সংসারও যেন এক নতুন

শ্বাপদের নীড়ের মতো গড়ে উঠেছে। ভিখন ছিল এক পাকা শিয়ালগীর। শিয়ালের ডাক ডেকে সন্ধ্যার জঙ্গলের কত শিয়ালের মন ভুলিয়ে দিয়েছে ভিখন। জঙ্গলের ভিতর থেকে বের হয়ে মাঠের উপর এসে দাঁড়িয়েছে শিয়ালের দল। ভিখনের পোষা দুটো শিক্ষিত কুকুর সেই মুহূর্তে তাড়া করে বনের শিয়ালকে ঘিরে ধরে খোলা মাঠের ঘাসের উপর চিত করে ফেলে গলা ছিঁড়ে দিয়েছে। তারপর সেই রক্তমাখা নিষ্প্রাণ শিয়ালের চামড়া ছাড়িয়ে, ঝরনার জলে ধুয়ে নিয়ে ঘরে চলে গিয়েছে ভিখন। প্রতি রবিবারে চৌপারন বাজারে গিয়ে মুচিদের কাছে চামড়া বেচে চাল আর নুন নিয়ে ঘরে ফিরেছে।

মানুষটা ছিল সরকারি আইন অনুযায়ী ক্রিমিনাল ট্রাইবের মানুষ, যারা নাকি জন্ম থেকেই অপরাধ করবার স্বভাব নিয়ে বেঁচে থাকতে চায়। পুলিস ওকে এই জঙ্গলের কাছে এক মাসের জন্য থাকবার অনুমতি দিয়েছিল। একদিন কোথা থেকে ঐ মিঠি নামে কোন্ এক ঐ-রকম ক্রিমিনাল ট্রাইবের মেয়েকে যোগাড় করে নিয়ে এল ভিখন। এবং একদিন প্রসাদবাবুর ক্যাম্পের কাছে দুজনে এসে আবেদন জানালো--আপনার জমিদারীর ভিতর ঐ জঙ্গলটার এক কোণে থাকবার একটা হুকুমনামা দিন হুজুর ; নইলে পুলিস আমাদের তাড়িয়ে দেবে।

একবার ভিখনের দিকে, তারপর অনেক বার মিঠির দিকে তাকালেন প্রসাদবাবু। তারপর লাল চোখের নেশার রং একেবারে তরল করে দিয়ে বলেন--একটা ভালুকের সঙ্গে একটা হরিণী?

সত্যিই, ভিখনের চেহারাটা ভালুক-ভালুক আর মিঠির চেহারাটা হরিণী-হরিণী। ভিখনের মাথার বড় বড় রুক্ষ চুলের ঝাঁকড়াতে জটা ধরেনি, ফলে ফেঁপে রয়েছে চুলগুলি। ভালুকের গর্দানের রোঁয়া ঠিক এই রকমই ফেঁপে থাকে।

আর মিঠি সত্যিই হরিণী-হরিণী। কাপড়ের একটা টুকরো, যার বহর দেড় হাতের বেশি হবে না, লম্বায়ও পাঁচ হাতের বেশি নয়, শুধু কোমরবন্ধের মতো শক্ত করে বেঁধে রেখেছে মিঠি। যৌবনের উচ্ছলতা আর কোমল ছাঁদ বুনো লতা আর টুকরো কাপড়ের বাঁধনে যেন রাগ করে আরও দুরন্ত হয়ে উঠেছে।

প্রসাদবাবুও মনে করেন, ঐ চেহারাতে জঙ্গলের যত কর্কশ স্নেহ দিয়ে পুষে রাখাই তো উচিত। নইলে বন্দী হয়ে পৃথিবীর কোন্ এক চিড়িয়াখানার গরাদের আড়ালে চলে যাবে।

ভিখন আর মিঠি প্রসাদবাবুরই প্রজা হয়ে গেল ; প্রসাদবাবুর হুকুমনামার গুণে ওরা চাষী হয়ে গেল। কাজেই পুলিসও আইন অনুযায়ী ওদের আর তাড়িয়ে না দিয়ে দানুয়া-ভালুয়ার এই হিংস্র নিভৃতে ভুট্টা ফলিয়ে বেঁচে থাকবার অনুমতি দিল। সত্যিকারের চাষীদের একটা গাঁ কাছেই আছে, সামান্য একটু দূরে।

সেই ভিখন আজ আর নেই। কিন্তু সেজন্য প্রসাদবাবুর মনে কোন উদ্বেগ নেই। মিঠিও ঠিক ভিখনের মতো পাকা খোঁজির কাজ করতে পারে--জানোয়ারের খোঁজ পাওয়া যাক আর না যাক, ক্যাম্পে ফিরে যাবার আগে প্রসাদবাবু মিঠিকে ভাল বকশিশ দিয়ে যান। কোনদিন চার আনা, কোনদিন ছয় আনা।

এক একদিন ভয়ানক ক্রুদ্ধ হয়ে ওঠেন প্রসাদবাবু। খোঁজে যেতে আপত্তি করে মিঠি। তার কারণ হলো, মিঠির ছেলেটা। ভিখন মারা যাবার এক বছর আগে এই ছেলেটা জন্মেছে, এখন বয়স প্রায় তিন বছর। ছেলেটাকে একলা ঘরে রেখে কাজে বের হতে ভয় পায় মিঠি। ঐ সত্যিকারের চাষীদের গাঁয়ে যে আখের ক্ষেত মিঠির ঘরের একেবারে কাছাকাছি এসে শেষ হয়েছে, সেই আখের ক্ষেতে দিনের বেলাতে হিংস্র হুঁড়ার ঘুরে বেড়ায়। টাঙ্গি হাতে না নিয়ে ঐ জলকুণ্ডের কাছেও যাওয়া নিরাপদ নয়।

মিঠির আপত্তি গ্রাহ্য করেন না প্রসাদবাবু। এখুনি বের হতে হবে মিঠিকে, জঙ্গলের ভিতরে বাঘের পায়ের ছাপ খুঁজে বের করতে হবে। আর, একেবারে মরির কাছাকাছি পর্যন্ত

নিয়ে যেতেই হবে। মিঠির হাতে একটা সিকি তুলে দেন প্রসাদবাবু। ছেলেটাকে কোন চাষীর বাড়ির খড়ের মাচানে বসিয়ে রেখে ফিরে আসে মিঠি। চকচকে টাঙ্গিটা হাতে তুলে নেয়। তার পরেই হেসে ফেলে সেই বুনো হরিণী--চলুন।

জঙ্গলের কোথায় সল্ট লিক আছে? জানতে চান প্রসাদবাবু।

মিঠি হাত তুলে দেখিয়ে দেয়--এই স্রোতের ওদিকে ঘাসের বনের কাছে আজকাল নোনা মাটি চাটতে আসে জানোয়ার।

ঠিক খোঁজ দিয়েছে মিঠি। একটুও মিথ্যে নয়। ঘাসের বনের কাছে এসে শত শত থাবার ছাপ দেখতে পান প্রসাদবাবু! টাটকা একটা ছাপ দেখে মনে হয়, মাত্র এক মিনিট আগে একটা বাঘ মাটি চেটে চলে গিয়েছে।

আজ কি কোথাও মরির খোঁজ পাওয়া যাবে? মিঠিকে প্রশ্ন করতেই হাতের চকচকে টাঙ্গির মতই একটি চকচকে হাসি চমকে ওঠে, এক টুকরো কাপড় পরা সেই বুনো হরিণীর গভীর কালো দুটি চোখে। মিঠি বলে--পাওয়া যাবে হুজুর।

খেজুরের ঘন ভিড় পাশে রেখে কাঁটাশিরীষের আর সোঁদালের জঙ্গল পার হয়ে প্রসাদবাবুর দল চলতে থাকে। আগে আগে পথ দেখায় মিঠি। সেঁয়াকুলের লতানো কাঁটা বড় বড় বহেড়া আর হরতকীর শরীর জড়িয়ে ধরেছে। গাছের পাতায় জলের ফোঁটা। ওগুলি কিন্তু শিশির নয়। গাছের ঘাম। মাছির দল গাছের সেই ঘাম শুঁকে শুঁকে গুনগুন করে।

হঠাৎ যেন ক্লান্ত হয়ে থমকে দাঁড়ায় মিঠি। বোধহয় পথ ভুল হয়েছে। প্রসাদবাবুর চাকরের দল ভয় পেয়ে আর রাগ করে মিঠিকে ধমক দেয়। তবু মিঠি চুপ করে দাঁড়িয়ে থাকে।

আসশেওড়ার একটা গাছ। সাদা সাদা ফুল মাটিতে ঘাসের উপর ছড়িয়ে রয়েছে। একটা সুগন্ধও থেকে থেকে হাওয়াতে ভেসে আসছে। দেখতে পান প্রসাদবাবু, মিঠির কোমর ছুঁয়ে দুলছে কতগুলি বনযোয়ানের মঞ্জরী।

চাকরের দিকে হাত বাড়িয়ে দেন প্রসাদবাবু। সেই মুহূর্তে অভিজ্ঞ চাকরও ইঙ্গিত বুঝতে পেরে ব্যাগ থেকে একটা গেলাস বের করে আর হুইস্কি ঢেলে প্রসাদবাবুর হাতে ধরিয়ে দেয়। প্রসাদ বাবুর চোখেও রঙীন নেশা ধরে।

--কি দেখছো মিঠি? দেরি কিসের?--হাঁক দেন প্রসাদবাবু।

মিঠি বলে--গাঁজার গাছ।

হ্যাঁ, ভয়ানক নিভৃতেও বাজারের কোন্ বে-আইনি লোভের চক্রান্ত কখন এসে গাঁজার চাষ করে চলে গিয়েছে। বেশ লাভ হয় গাঁজার এই বে-আইনি চাষে। প্রসাদবাবুর চাকররা লাফ দিয়ে এগিয়ে এসে গাঁজার পাতা ছিঁড়ে ব্যাগ ভর্তি করে। মিঠিকে আশ্বাস দেয়--আবার যখন দেখা হবে, তখন তোকেও কিছু পয়সা দিয়ে যাব। অন্তত আনা তিন-চার তো নিশ্চয়ই দেবো।

এক গাল হেসে আবার উৎসাহের সঙ্গে এগিয়ে যায় মিঠি। মিঠির পথচলার তালের সঙ্গে যেন শব্দ মিলিয়ে আশেপাশের ঝোপে পটপটে ফল ফট্‌ফট করে ফাটতে থাকে।

চিল উড়ছে উপরে। পথের পাশের লতাগুলি নেতিয়ে রয়েছে। মাটির উপর ঘাসগুলি যেন আঁচড়ানো। শুকনো পাতা এপাশে ওপাশে যেন ঝেঁটিয়ে সরোনো। মিঠি হাত তুলে দেখায়--ঐ যে।

হ্যাঁ, ঠিকই খোঁজ দিয়েছে মিঠি। একটা বাছুরের লাশ পড়ে রয়েছে। লাশের শুধু অর্ধেকটা খেয়ে চলে গিয়েছে জানোয়ার। মরির কাছে এগিয়ে এসে প্রসাদবাবু বলেন--লেপার্ডের কীর্তি। আজ তাহলে এখানেই মাচান বাঁধবার ব্যবস্থা করতে হয়।

এই ভাবেই, ভিখন মরে যাবার পরেও প্রসাদবাবুর শিকারের প্রয়োজনে খোঁজির কাজ

করে আসছে মিঠি। প্রসাদবাবুও খুশি হয়ে মিঠিকে বকশিশ দেন। এবং হেসে হেসে বলেন, ভিখন ছিল একটা ভালুক, ভিখনের বউ হল একটা হরিণী, আর ভিখনের এই ছেলেটা একটা খরগোস।

হ্যাঁ, প্রসাদবাবু ঐ চেহারা আর ঐ বন্দুক দেখলেই তিন বছর বয়সের ছেলেটা যেন সুড়ুৎ করে এক দৌড়ে আড়ালে সরে গিয়ে আমলকির পাতার ঝোপে মুখ গুঁজে দিয়ে লুকিয়ে পড়ে।

দানুয়া-ভালুয়ার এই শ্বাপদময় সংসার থেকে কত সংহারের আনন্দে মত্ত হয়ে ফিরে গিয়েছেন প্রসাদবাবু। ক্যাম্পে বসে হেসে হেসে তাকিয়ে দেখেছেন, ঐ যে এখনো সামনে ঘাসের উপর পড়ে আছে তাঁরই ভোরের শিকারের মরা শরীরটা। একটা ভালুকী। মনে হয় যেন মুখ থুবড়ে আর মাটি কামড়ে নীরবে কাঁদছে ভালুকীটা। ভালুকীর পিঠের রোঁয়ার ভিতরে লুকিয়ে এখনো নড়ে-চড়ে উঁকি দিচ্ছে জ্যান্ত বাচ্চাটা। চাকরকে ডাক দিয়ে হাত এগিয়ে দেন প্রসাদবাবু। হাতে হুইস্কির গেলাস চলে আসে।

শালের আড়ালে লুকিয়ে থাকে লাজুক চৌ-শিঙ্গা। ঘাসের জঙ্গলকে সিরসিরিয়ে আর মাথা নীচু করে আস্তে আস্তে হাঁটে ছোট্ট ছোট্ট পারা হরিণ, শুয়োরের মতো মাটি শোঁকা অভ্যাস। প্রসাদবাবুর রাইফেলের কাছে সবারই সমান আদর। শুধু বুলেট বাছতে যা দেরি! পর মুহূর্তে জঙ্গলের বুকে একটা আর্তশব্দ ঠিকরে ওঠে, জানোয়ারের ফুটো বুকের ভিতর থেকে তপ্ত রক্তের ঝলক উথলে উঠে জঙ্গলের মাটি রঙীন করে দেয়। চৌ-শিঙ্গা ও পারার লাশ টেনে নিয়ে আসে চাকরের দল।

নির্ভীক প্রসাদবাবু। প্রসাদবাবু জঙ্গলে ঢুকলে সারা জঙ্গলটাই যেন একটা ভয়ের শিহর চুপ করে সহ্য করতে থাকে। তক্ষক কাশে—খক্ খক্ খক্। হায়না হাসে—খাঃ, খাঃ, খাঃ। প্রসাদবাবুও মনে মনে হেসে কেশে অন্য পথে চলে যান। হায়না মেরে চারশো পঞ্চাশ ডবল ব্যারেলের অপমান করবার দরকার নেই। হায়নাগুলি হলো জঙ্গলের ছুঁচো। দাঁতালো শুয়োর, ডোরাকাটা বড় মামা, আর নীলগাই-এর সন্ধান পেতে চান প্রসাদবাবু।

যে ক'দিন শিকারে আসেন না প্রসাদবাবু সেই ক'দিন মিঠি নিজেই শিকার করে। মিঠির হাতে বার বোরের প্যারাডক্স নেই। বড় জোর একটা টাঙ্গি। কিন্তু এই টাঙ্গিও শিকারের জন্য নয়। নিজের প্রাণটাই বাঘ আর ভালুকের শিকার হয়ে যেতে পারে, যে কোন মুহূর্তে। তাই হাতের কাছে এই টাঙ্গিটা রাখে মিঠি।

জাল পারে আর ফাঁদ পাতে মিঠি। সন্ধ্যা হলে এক একদিন চাষীদের গাঁয়ের বুড়ো বটের মাথার সঙ্গে জাল ঝুলিয়ে দিয়ে রাত জাগে। বাদুড়ের ঝাঁক এক একদিন ধরাও পড়ে। বাজারের কবরেজের লোক এসে বাদুড় কিনে নিয়ে যায়! এক একটা বাদুড় দু' পয়সা। বাজারের পাখিওয়ালাও মাঝে মাঝে এসে দাদন দিয়ে যায়, আট আনা কিংবা দশ আনা। ফাঁদ পেতে পাখি ধরে মিঠি। টিয়া আর লটকন তোতা, কখনো বা একটা শিকরে বাজ, কখনো পাঁচ-সাতটা ঠুক ঠুকিয়া, কোন কোন দিন একটা দুটো পিউ কাঁহা। বটের আর তিতির কড়া করে ভেজে মদের সঙ্গে খেতে ভালবাসেন প্রসাদবাবু। অনেক বটেরও ধরে রাখে মিঠি। প্রসাদবাবুর চাকরেরা এসে নিয়ে যায়।

এক একদিন কোন কাজই করে না মিঠি। সকাল দুপুর ও সন্ধ্যা সত্যিই একেবারে বুনো হরিণীর মতো শরীরটাকে যেন ঘাসের উপর এলিয়ে দিয়ে কখনো পড়ে থাকে, কখনো গড়ায়। মাঝে মাঝে তিন বছর বয়সের ছেলেটাকে বুকের উপর চড়িয়ে জড়াজড়ি করে। সন্ধ্যার আবছায়া যদি থাকে, তবে দেখলে মনে হবে, সত্যিই একটা হরিণী একটা খরগোসকে বুকে নিয়ে খেলছে।

এই সময় জঙ্গলের গাছের আড়ালে কোন শব্দ হলেই ভয় পেয়ে চমকে ওঠে মিঠি।

বাঘের আর ভালুকের ভয়ে নয়। মানুষের ভয়ে। মনে হয়, সাহেব আসছেন বন্দুক হাতে নিয়ে এবং এখনই বুকের উপর খরগোস নিয়ে এই খেলার আনন্দ ছেড়ে দিয়ে খোঁজের কাজে বের হতে হবে। আজকাল প্রায়ই সন্ধ্যার দিকে আসেন প্রসাদবাবু। কারণ, ঐ আখের ক্ষেতের কাছেই মাচান বাঁধা হয়েছে। ভয়ানক এক বাঘিনীর উপদ্রব শুরু হয়েছে।

বাঘটাকে দশ দিন আগে প্রসাদবাবুই গুলি করে মেরেছেন। এই মাচানের উপর বসে একটি গভীর রাতের মুহূর্তে প্রসাদবাবুর আনন্দ বাঘের মতো গর্জন করে উঠেছিল। এক গুলিতে বাঘটাকে মেরে ফেলতে পেরেছিলেন। ধন্য হয়েছে তাঁর ৩৮৫ ম্যাগনাম রাইফেল আর ১৮০ গ্রেন সিলভারটিপ ডিলেড অ্যাকশন বুলেট। চৌপারন থানার আঙ্গিনাতে সেই বিরাট ডোরাকাটা রয়্যালের চেহারা দেখবার জন্য হাজার মানুষের ভিড় ভেঙে পড়েছিল।

কিন্তু বাঘিনীটা কই? বাঘিনীর খোঁজ পাওয়া যায় না। অথচ প্রতি দিন ও রাত বাঘিনী যেন চারদিকের দশটা গাঁয়ের প্রাণের উপর প্রতিশোধ নিয়ে পালিয়ে যাচ্ছে। ডাকের রানার সেই বুড়ো মানুষটাকে পথ থেকে তুলে নিয়ে গিয়ে এক মাইল দূরে এক পাহাড়ের কাছে চেটেপুটে খেয়ে ফেলেছে বাঘিনী। পুলিস শুধু রানারের নীল জামাটার এক টুকরো আর চিবনো হাড়গুলিকে তুলে নিয়ে এসেছে।

মহিষ আর গরুর সংখ্যা হবে মোট উনিশ, সবই বাঘিনীর পেটে গিয়েছে। গাঁয়ের চাষী দিন দুপুরেই ধান কাটার সময় বাঘিনীর থাবায় আহত হয়ে হাসপাতালে গিয়েছে। এই হিংস্র বাঘিনীকে মারবার জন্য প্রসাদবাবুও হিংস্র হয়ে উঠেছেন। রাতের পর রাত জাগেন। মাচানের উপর বসে থাকেন। মাচানের নীচে একটা রোগা ছাগল গাছের সঙ্গে সারারাত বাঁধা থাকে। ছাগলটা সারারাত চেঁচিয়ে ডাকে।

কিন্তু আশ্চর্য! বাঘিনীর লোভের জন্য এমন সুন্দর একটা টোপ ফেলা হয়েছে ; টোপটা কি সুন্দর কাতরস্বরে ব্যা ব্যা করে সারারাত ধরে ডাকে—তবু সেই ধূর্তা বাঘিনী মাচানের কাছে আসে না।

ভোর হতেই মাচান থেকে নেমে রাত জাগা চোখ দুটোকে আরও মাতাল করে চেঁচিয়ে ডাক দেন প্রসাদবাবু—মিঠি!

মিঠি এসে বলে—হুজুর!

—বাঘিনী আসে না কেন?

—বাঘিনী এদিকে আসবে না হুজুর।

রাগ করেন প্রসাদবাবু।—রোজ এই এক কথা। আসবে না, আসবে না। তারপরেই বিড় বিড় করেন প্রসাদবাবু—তোর ছেলেটা যদি সত্যিই খরগোস হতো তবে ওটাকেই আমি মাচানের নীচে বাঁধতুম।

. একদিন, দুদিন, তিনদিন। তার পরেই এক সকালে মাচান থেকে নামতেই খোঁজ দিল মিঠি, বাঘিনী কাছেই আছে হুজুর।

প্রসাদবাবুও মিঠির সঙ্গে এগিয়ে গিয়ে স্বচক্ষে দেখলেন, জলকুণ্ডের কাছেই কাদার উপর বাঘিনীর পায়ের ছাপ আঁকা রয়েছে। কাল রাতেই তাহলে বাঘিনী এত কাছে চলে এসেছিল?

মিঠি জানে, শুকনো পাতার উপর বাঘের পায়ের শব্দ কেমন করে চোরের মতো ফিসফাস শব্দ করে। মিঠির চোখের মতো ওর কান দুটোও যে বুনো উল্লাসের সব রহস্য এক মুহূর্তে বুঝে নিতে পারে। প্রসাদবাবু কল্পনা করেন, মিঠিও যদি মাচানে থাকে, আর মিঠির হাতে টর্চ থাকে, তবে বাঘিনীর পায়ের শব্দ মাচানের কাছাকাছি আসতেই বাঘিনীর উপর টর্চের আলো সেই মুহূর্তে ফোকাস করতে পারবে না কি মিঠি?

সন্ধ্যা হবার আগেই ক্যাম্প থেকে মত্ত হয়ে একাই ছুটে আসেন প্রসাদবাবু। মিঠির হাতে

একটা টাকা বকশিশ ফেলে দেন। মিঠিকে টর্চ ফোকাস করবার কায়দা শিখিয়ে দেন প্রসাদবাবু। মিঠি খুশি হয় আর হেসে হেসে আকুল হয়।

সন্ধ্যা হতেই প্রসাদবাবু ও মিঠি মাচানে ওঠে। তিন বছর বয়সের ছেলেটাকেও সঙ্গে নেয় মিঠি। এবং সন্ধ্যা গভীর হবার আগেই ছেলেটাকে বুকে জড়িয়ে ঘুম পাড়িয়ে দেয়।

সন্ধ্যা গভীর হতে প্রসাদবাবুও তাঁর চোখে সংহারের নেশা আর একটু মত্ত করে নেন। ফ্লাস্ক থেকে চুমুক দিয়ে হুইস্কি খান এবং রুমাল দিয়ে মুখ মুছেই মিঠির দিকে তাকিয়ে হাঁক দেন--মুখ হাঁ কর মিঠি।

মুখ হাঁ করে মিঠি। প্রসাদবাবুর ফ্লাস্ক থেকে হুইস্কির ছোট একটি ঝরনা গ্রীষ্মের বুনো হরিণীর মতো পিপাসী মিঠির হাঁ-করা মুখের ভিতর ঝরে পড়ে।--খেতে বড় ভাল হুজুর। মুখ মুছে আস্তে আস্তে বলে মিঠি।

জঙ্গলের বুক নিঝুম। আকাশের তারাগুলি শুধু ঝিকমিক করে। মাঝরাত পার হয়ে গিয়েছে। কোটি কোটি কীট, শত শত শ্বাপদ আর লক্ষ লক্ষ উদ্ভিদের প্রাণ যেন সমাহিত হয়ে গিয়েছে। একটা তক্ষকের কাশিও শব্দ করে ওঠে না।

তিন শো পঁচাত্তর ম্যাগনাম হাতে নিয়ে বাঘিনীর প্রাণকে কাছে পাওয়ার জন্য যেন তপস্যা করছে দুরন্ত সংহারনিপুণ প্রসাদবাবুর শিকারী জীবনের সবচেয়ে বড় আশা। এই বাঘিনীকে খুন করতে পারলে শিকারী প্রসাদবাবুর খ্যাতি শত শিকারীর মুখে মুখে একটি বিস্ময়ের গল্প হয়ে ঘুরে বেড়াবে।

শেষ রাত। মিঠির মুখের দিকে তাকান প্রসাদবাবু। শুকনো পাতার উপরে চোরা পায়ের ফিসফাস কোন শব্দ কি শুনতে পায়নি মিঠি?

মিঠি মাথা নেড়ে ইঙ্গিতে জানায়--না।

বাঘিনী আসেনি, আসবেও না বোধহয়। ভোর হতে আর কতক্ষণ? শিকারী প্রসাদবাবু যেন তাঁর দুই চোখে অদ্ভুত এক কৌতূহলের নেশা বিভোর করে দিয়ে বুনো হরিণীর মতো একটা শরীরের দিকে তাকিয়ে থাকেন' চোখ ফেরান না প্রসাদবাবু। জঙ্গলের রাতজাগা জীবনের কোন সংহারের মুহূর্তে প্রসাদবাবুর চোখে এমন নিবিড় নেশা মত্ত হয়ে হয়ে ওঠেনি। ভাজা হাঁসের মাংস খেতে কত ভাল লাগে, সেই স্বাদের মতো একটা স্বাদের জন্য শিকারী প্রসাদবাবুর বুকের নিঃশ্বাসের মধ্যে দুঃসহ একটা লোভের ঝড় তপ্ত হয়ে উঠেছে।

পকেট থেকে দশ টাকার নোট বার করেন প্রসাদবাবু। মিঠির হাতে গুঁজে দেন নোট। মিঠি অবাক হয়ে তাকিয়ে থাকে। বুনো হরিণীর চোখও এই বিপুল উপহারের বিস্ময় সহ্য করতে না পেরে যেন আরও ঢলঢল হয়ে ওঠে।

পরমুহূর্তে বুনো হরিণীর সেই ঢলঢল চোখ রুষ্টা বাঘিনীর চোখের মতো ধক্ করে জ্বলে ওঠে।--কি হুজুর?

মিঠিকে দুহাতে কাছে টানেন প্রসাদবাবু। মিঠি বলে--এ কি হুজুর?

প্রসাদবাবু মিঠির পাঁচ হাত কাপড়ের দিকে আর লতা দিয়ে বাঁধা কোমরটার দিকে তাকান। তার পরেই...।

তারপরেই একটা চাপা আর্তনাদ। একটা যন্ত্রণাক্ত কাতরানির শব্দ। রাইফেলটাও হাতে তুলে নিতে পারলেন না প্রসাদবাবু। প্রসাদবাবুর গলাটাকে যেন এক ক্রুদ্ধা বাঘিনীর দাঁতের কামড় হিংস্র হয়ে চেপে ধরেছে।

দম বন্ধ হয়ে আসছে প্রসাদবাবুর। গলা থেকে রক্তের ঝরনা ঝরে পড়ছে। ছটফট করছেন, গোঁ গোঁ করছেন প্রসাদবাবু। তবু বাঘিনী তার কামড় শিথিল করে দেয় না। প্রসাদবাবু অসহায়ভাবে মাচানে তক্তা আঁকড়ে ধরবার চেষ্টা করেন।

মাচানের উপর থেকে আস্তে আস্তে ভোরের প্রথম আলোর আভাস দিতেই নেমে আসে

মিঠি। গাছের গায়ে মুখ ঘষে মুখের রক্ত মুছে ফেলে। তারপর সেই ভুট্টার ক্ষেত মাড়িয়ে, নিমের আর খেজুরের ভিড় পার হয়ে, কে জানে এই অরণ্যের ভিতরে কোন শ্বাপদের গুহার ভিতরে নিরাপদে লুকিয়ে থাকবার জন্য চলে যায়। বুনো হরিণীর মতো এক নারী, তার কোলে খরগোসের মতো একটা ছেলে।

হাসপাতালের একটি ঘরে প্রসাদবাবুর অজ্ঞান ও রক্তাক্ত দেহ। হাসপাতালের ফটকের সম্মুখে, বাজারের দোকানে দোকানে, চাষীদের গাঁয়ে গাঁয়ে আর গ্র্যাণ্ড ট্রাঙ্ক রোডের সব ডাকবাংলোতে লোকের মুখে ঐ একই কথা--সাবাস প্রসাদবাবু। সেই হিংস্র বাঘিনীর সঙ্গে হাতে হাতে লড়াই করতে গিয়ে ঘায়েল হয়েছেন প্রসাদবাবু।

জ্ঞান হয়েছে প্রসাদবাবুর। প্রসাদবাবুর গলার ক্ষত ব্যাণ্ডেজ করবার সময় ডাক্তারের চোখে একটা প্রশ্ন শুধু একবার চমকে ওঠে--এ কেমন ক্ষত? কামড়ের রকমটা যে মানুষের দাঁতের কামড়ের মতো!

কিন্তু হাসপাতালের ফটকের জনতা বলাবলি করে--প্রসাদবাবু মাচা থেকে রাইফেল হাতে নিয়ে বাঘিনীর পিছনে ছুটেছিলেন। কিন্তু দুর্ভাগ্য, হোঁচট খেয়ে পড়ে যেতেই তাঁর রাইফেলটা হাত থেকে পড়ে গেল। এবং, সেই মুহূর্তে ধূর্তা বাঘিনীটা প্রসাদবাবুর উপর ঝাঁপিয়ে পড়লো।

পুলিস অফিসার হেসে হেসে আর একটা আশার কথা বলতে থাকেন--আসছে বড়দিনে ভাইসরয়ের শিকার পার্টিতে প্রসাদবাবু নিমন্ত্রণ পাবেন, নিশ্চয়।

# মনোবাসিতা

হারিয়ে গিয়েছে প্রতিভা সেনের সেই ছোট্ট হাতব্যাগ, রোজই অফিসে যাবার সময় আর অফিস থেকে ফেরবার সময় যে হাতব্যাগ প্রতিভা সেনের হাতে ঝুলতো, কিংবা কোলের উপর পড়ে থাকতো। রঙীন চামড়ার ছোট্ট হাল্‌কা হাতব্যাগ, তার উপর এমবস্ করা ছোট্ট একটি সাদা তাজমহল। এই তো মাত্র তিন মাস আগে লখনউ-এ বেড়াতে গিয়ে উত্তরপ্রদেশ কুটিরশিল্প প্রদর্শনীর একটা স্টল থেকে ব্যাগটাকে কিনেছিল প্রতিভা।

ছুটির পর অফিস থেকে বের হয়ে ডালহাউসি-বালিগঞ্জ ট্রামে ভিড় ঠেলে ওঠবার পরেও ব্যাগটা হাতেই ছিল। মনে পড়ে প্রতিভার, ট্রামটা মোড় ফিরে রাসবিহারী অ্যাভিনিউ-এর ভিতর দিয়ে যখন চলতে শুরু করলো, তখনও এই ব্যাগটা প্রতিভার কোলের উপর ছিল।

নতুন আংটিটা আঙুলে বড় বেশি ঢিলে হয়েছে ; তাই আঙুল থেকে প্রায় পড়-পড়ও হয়েছিল একবার। আংটিটাকে আঙুল থেকে খুলে নিয়ে ব্যাগের ভিতর কখন ভরেছিল প্রতিভা, তাও স্পষ্ট করে মনে পড়ে। ট্রামটা তখন ত্রিকোণ পার্ক পার হয়ে ছুটে চলেছে।

তারপর আর কিছু মনে নেই। গড়িয়াহাটার মোড়ে নামবার সময় ব্যাগটা হাতে ছিল বলে মনে পড়ছে না। মনে হয়, ভুল করে ট্রামের সীটের উপরেই ব্যাগটাকে রেখে ট্রাম থেকে নেমে পড়েছে প্রতিভা।

উদ্বিগ্ন হয়ে ট্রাম ডিপোতে একবার ফোনও করেছিল প্রতিভা। কিন্তু জানা গেল, কোন হারানো লেডিজ-ব্যাগ ডিপোতে জমা হয়নি।

তবে তো কোন সন্দেহই নেই যে, কেউ একজন ব্যাগটাকে পেয়েছে আর নিয়ে চলে গিয়েছে। ব্যাগের ভিতরে নতুন আংটিটা আছে। সৎ মানুষের হাতে পড়লে আংটিসুদ্ধ ব্যাগটাকে পাওয়া যাবে। আর, কোন অসতের হাতে পড়লে সবই যাবে। আংটিটা ফেরত আসবে না, ব্যাগটাও না।

আংটিটা ছাড়া ঐ ব্যাগের মধ্যে আর যে-সব বস্তু আছে, এই পৃথিবীর দুটি মানুষ ছাড়া আর কারও কাছে সে-সব বস্তুর কোন দাম নেই। দুটো চিঠি, আর একটা ফটো। প্রতিভার নামে অফিসের ঠিকানায় জয়ন্ত রায়ের যে চিঠিটা কাল এসেছে, সেই চিঠি। জয়ন্তর কাছে প্রতিভার লেখা যে চিঠিটা আজই পোস্ট করবে বলে ভেবে রেখেছিল, সেই চিঠি। আর, প্রতিভা সেনের নিজের একটি হাফ পোস্ট-কার্ড সাইজের ফটো।

কিন্তু সত্যিই ব্যাগটা কোন সৎ লোকের হাতে পড়েছে, এমন সৌভাগ্যও যে আশা করতে পারা যাচ্ছে না। যদি তাই হতো, তবে কি এই তিন দিনের মধ্যেও কোন ভদ্রলোক এসে ব্যাগটা ফেরত দিয়ে যেতেন না? অন্তত চিঠি দিয়ে তো জানাতেন যে, অমুক ঠিকানায় লোক পাঠিয়ে আপনার ব্যাগ নিয়ে যাবার ব্যবস্থা করুন! যার ব্যাগ, এবং যে অফিসে সে কাজ করে, তার পরিচয় তো ব্যাগের ভিতরের একটি চিঠির ঠিকানা দেখলেই বুঝে ফেলা যায়।

যারই হাতে পড়ুক ব্যাগটা, সে কিন্তু প্রতিভা সেনের জীবনের সবচেয়ে বেশি মায়াময় ও গোপন-করা একটা ঘটনার পরিচয় জেনে ফেলেছে। আশ্চর্য নয়, প্রতিভা সেনেরই পরিচিত কোন মানুষ, কিংবা কোন আত্মীয় মানুষের হাতে ব্যাগটা পড়েছে। কি বিশ্রী লজ্জার ব্যাপার হয়ে গেল! হাওড়ার শিবপুরে থাকে, এবং অনেক টাকা হাতে নিয়ে ফিল্ম ইণ্ডাস্ট্রিতে নেমেছে যে জয়ন্ত রায়, তার সঙ্গে ডালহাউসি স্কোয়ারের মুর এণ্ড মরিসনের হেড অফিসের প্রতিভা সেনের অল্পদিনের চেনাশোনা ও মেলামেশার ইতিহাস ভালবাসার আবেগে মধুর হয়ে উঠেছে, এই ঘটনা যদি কোন পরিচিত বা আত্মীয় মানুষ জানতে পারেন. তবে? বিয়েটা হয়ে যাবার

পর জেনে ফেললে কিছু আসে যায় না, কিন্তু বিয়ের আগে জেনে ফেললে লজ্জারই ব্যাপার হয়ে যায়। যদি বিয়ে শেষ পর্যন্ত না হয়, তবে তো ঘটনাটা প্রতিভার জীবনের একটা বিদ্রূপের, একটা গ্লানির গল্প হয়ে আত্মীয়দের আর পরিচিতদের মুখে মুখে ঘুরবে। শুধু লজ্জা নয়, ভয়ও পায় প্রতিভা।

এই ডোভার লেনে কাকার যে বাড়িতে থাকে প্রতিভা, সে বাড়িতে মুখচোরা মেয়ে বলে প্রতিভার যে একটু দুর্নামগোছের সুনামও আছে। কাকিমা বিয়ের কথা বললেই প্রতিভা শুধু একটা লাজুক হাসি হেসে মুখ ফিরিয়ে নেয়। সত্যি বিয়ে করতে চায় কি না-চায় মেয়েটা, কাকিমা স্পষ্ট করে কিছু বুঝতেও পারেন না। কাউকে বিয়ে করবে বলে মনে মনে কোন অনুরাগের কাণ্ড করে বসে আছে কিনা, তাও বোঝা যায় না। সেই মেয়ে যদি হঠাৎ এভাবে ধরা পড়ে যায়, যদি কোন লোক বাড়িতে এসে কাকিমার হাতেই হারানো ব্যাগটাকে দিয়ে যায়, তবে বাড়ির লোকের বিস্ময় দেখে প্রতিভাকে বিব্রত হতে হবে বৈকি। কেউ কেউ হয়তো বিরক্ত হয়ে একটা মন্তব্য করে বসবেন, ভাল করে না বুঝে-সুঝে হঠাৎ কোথাকার কার সঙ্গে এসব কাণ্ড করে বসলো প্রতিভা?

অফিস কামাই করে তিনদিন ধরে এক অদ্ভুত প্রতীক্ষার আকুলতা নিয়ে বাড়িতেই বসে থাকে প্রতিভা সেন, যদি কেউ ব্যাগটা ফেরত দিতে আসে! কিন্তু বৃথা প্রতীক্ষা। কেউ আসে না। আর বুঝতে কিছু বাকিও থাকে না। কোন চেনা মানুষের হাতে নয়, কোন অপরিচিত সৎ মানুষেরও হাতে নয়, নিতান্ত এক অসৎ লোভী মানুষের হাতে পড়েছে ব্যাগটা ; এবং সেই অসৎ লোকটা এতক্ষণে প্রতিভা সেনের জীবনের প্রথম অনুরাগের অদৃষ্টলিপি, সেই দুই চিঠিকে কুটিকুটি করে ছিঁড়ে আবর্জনার মতো পথের ধুলোর উপর ফেলে দিয়েছে। আর, আংটিটাকে বাজারে বেচে দিয়ে টাকা গুনছে আর হাসছে।

ব্যাগ ফেরত পাওয়ার আশা ছেড়ে দিতে হয়। ধরা পড়ে যাবার যে ভয় করেছিল প্রতিভা, সে ভয় যখন আর নেই, তখন আর ক্ষতিই বা কিসের? আংটিটা গেল ; একশো দশ টাকার ক্ষতি মাত্র। কিন্তু জয়ন্ত রায় আর প্রতিভা সেনের জীবন যে ভালবাসার বন্ধন চিরকালের মতো স্বীকার করে নেবার জন্য তৈরী হয়েছে, সে ভালবাসা তো ঐ দুটি চিঠি মাত্র নয়। সে ভালবাসা যে প্রতিভা সেনের ভাবনায় নীরব কলরবের মতো বাজছে। সে ভালবাসা যে জয়ন্ত রায়ের জাগা চোখেও স্বপ্ন ধরিয়ে দিয়ে জয়ন্ত রায়কে আশ্চর্য করে দিয়েছে।

সেই কথাই তো ঐ চিঠিতে লিখেছিল জয়ন্ত রায়। আর দেরি করতে চায় না জয়ন্ত। জয়ন্তর ইচ্ছা, এই মাসেই যে-কোন একটি দিনে বিয়ে হয়ে যাক। এই ইচ্ছার কথাটুকু লিখতে গিয়ে জয়ন্তর কলম যেন একটা অভিমানের বিদ্রোহ ঢেলে দিয়েছে।--এখনও যদি তোমার মনে কোন সন্দেহ থেকে থাকে প্রতিভা, আমাকে বিয়ে করলে তুমি সুখী হতে পারবে না, তবে স্পষ্ট করে সে-কথা জানিয়ে দিও!

কি অদ্ভুত সন্দেহ! উল্টো সন্দেহ। এতদিন যে প্রতিভা সেনের মনেই এই সন্দেহ ছিল ; পৃথিবীতে এত সুন্দরী ও শিক্ষিতা মেয়ে থাকতে জয়ন্ত রায়ের মতো মানুষ কেন প্রতিভা সেনের মতো মেয়েকে ভালবেসে ফেলে?

এই মুর এণ্ড মরিসনের অফিসেই ম্যানেজারের কেবিনে জয়ন্ত রায়ের সঙ্গে একদিন প্রতিভা সেনের দেখা। একটা ফাইল নিয়ে ম্যানেজারের কেবিনে প্রতিভাকে সেদিন উপস্থিত হতে হয়েছিল। সেই যে দেখা, সেই দেখার বিস্ময় আর অনুভব আর ক'দিনের আলাপ ও পরিচয়ের পর যেদিন আরও নিবিড় হয়ে প্রতিভা সেনের আর জয়ন্ত রায়ের মুখ রঙীন করে দিল, সেদিনের পর আর কেউ কোনদিন কারও কাছে মনের ইচ্ছা গোপন রাখতে পারেনি।

মুখোমুখি দেখা কমই হয়েছে। কিন্তু তাতে কিছু আসে যায়? বরং মুখে যে-কথা বলতে গেলে নিঃশ্বাসটা লজ্জা পেয়ে বিচলিত হয়, সে-কথা চিঠির পাতায় অনায়াসে লিখে দিয়ে

জয়ন্তর ভালবাসার মন সুরভিত করে দিয়েছে প্রতিভা। জয়ন্তর চিঠির কথাগুলিও যেন ভালবাসার আবেদনময় ঝংকার।

এক বছরও হয়নি, কিন্তু আর কি-বা জানবার আছে? নিজের মনের অনুভবের সত্য তো আর অস্বীকার করতে পারা যায় না। তাই জয়ন্তর শেষ চিঠির উত্তরে স্পষ্ট করে জানিয়ে দিয়েছে প্রতিভা--বেশ তো, এই মাসের যেদিন তোমার ইচ্ছে, সেদিনেই বিয়ে হয়ে যাক্ ; আমার একটুও আপত্তি নেই।

কিন্তু, কি বিশ্রী ব্যাপার! এই চিঠিটাই হারানো ব্যাগের সঙ্গে হারিয়ে গেল? চিঠির উত্তর যেতে দেরি দেখে জয়ন্ত বোধহয় ভাবছে, প্রতিভা সেন নিশ্চয় জয়ন্তর ভালবাসার দাবি প্রত্যাখ্যান করতে চায়।

আজই অফিসের টিফিনের ছুটির সময় জয়ন্তর চিঠির উত্তর আবার নতুন করে লিখতে হবে। আর একটি দিনও দেরি করা উচিত নয়।

২

টিফিনের সময় হবার আগেই, অফিস ঘরে নিজের টেবিলের উপর মাথা ঝুঁকিয়ে যখন মস্ত বড় বড় যোগ-বিয়োগ করছে প্রতিভা সেন, তখন ডাকপিয়ন এসে অতি ক্ষুদ্র একটি রেজিস্টার্ড পার্শেল প্রতিভা সেনের টেবিলের উপর রাখে। প্রতিভারই নামে এই পার্শেল এসেছে।

চলে যায় ডাকপিয়ন। এবং পার্শেলটা খুলতেই প্রতিভা সেনের নিবিড় কালো চোখ দুটো যেন একটা ভয়াতুর বিস্ময়ের ছোঁয়ায় চমকে কেঁপে ওঠে। সেই আংটিটা এসেছে। শুধু আংটিটা ; সেই সঙ্গে ছোট এক টুকরো কাগজে লেখা কয়েকটা কথা।--পার্শেলের উপর প্রেরকের নাম-ধাম সবই ভুয়ো জানবেন! আপনার আংটিটা ফেরত দেওয়া উচিত বলেই ফেরত দিলাম।

এই ছোট এক টুকরো কাগজে লেখা চিঠিতে লেখকের কোন ভুয়ো নামও নেই, শুধু একটা শূন্যতা।

কিছু বুঝতে পারে না প্রতিভা। একটা বিশ্রী রহস্য বলে মনে হয় বলেই ভয় পায়। এ কেমন অদ্ভুত ধরনের সৎ লোক? অগোচর রাজ্যের এই হিতাকাঙক্ষী? আংটিটা, যেটার দাম আছে, সেটাই ফেরত দিল, আর যেগুলির কোন দামই নেই, সেই চিঠি দুটো আর ফটোটা, সেগুলি ফেরত দিল না?

একটা নতুন উদ্বেগ ; নতুন অস্বস্তি! মনে হয়, ভয়ানক ধরনের কোন অসতের হাতে পড়েছে ব্যাগটা। প্রতিভা সেনের জীবনের ভালবাসার এই ঘটনাকে নিয়ে একটা জঘন্য কৌতুকের খেলা খেলতে চায় ; নইলে দুটি মানুষের ভালবাসার দুটি চিঠিকে, আর এক নারীর ফটোকে আটক করে হাতের কাছে কেন ধরে রাখলো লোকটা?

বিশ্রী একটা হিংসুক ছায়া চোখের উপর যেন কামড় দেবার জন্য বার বার কাছে ছুটে আসছে। মুখ কালো করে বুকের ভিতরে আর্ত নিঃশ্বাসের দুরু-দুরু শিহরণটা চাপতে চেষ্টা করে প্রতিভা। এবং, এই আতঙ্কের মধ্যেই আবার হঠাৎ শান্ত হয়ে গম্ভীর মুখে ভাবে, অন্তত এইটুকু বোঝা গেল, একশো দশ টাকা দামের একটা আংটির সোনার জন্য লোকটার মনে কোন লোভ নেই। অসৎ লোক না হতেও পারে।

ভাবতে গিয়ে বোধহয় প্রতিভা সেনের মনের যুক্তি-বুদ্ধির ছন্দও এলোমেলো হয়ে যায়। চুপ করে বসে এই রহস্যের ব্যাপারটা কল্পনা করতে চেষ্টা করে প্রতিভা। সত্যিই কোন হিতাকাঙক্ষী নয় তো?

টিফিনের সময় পার হয়ে যায় ; জয়ন্তর চিঠির উত্তরে নতুন করে চিঠি লেখা আর হয়

না। কি আশ্চর্য, এই রহস্যটা এসে প্রতিভা সেনের ভালবাসার জীবনের চরম ইচ্ছার ঘোষণাকে যেন বোবা করে রেখে দিল। কালও প্রতিভার চিঠি না পেয়ে জয়ন্ত রায় একটু বেশি আশ্চর্য হয়ে সন্দেহ করবে, প্রতিভা সেনের ভালবাসার মুখরতা হঠাৎ মুখ বন্ধ করলো কেন?

যাক্ গিয়ে, দু-চারটে দিন দেরি করে চিঠি দিলেও চলবে। শেষ পর্যন্ত সবই জানবে আর বুঝবে জয়ন্ত, কেন শেষ চিঠির উত্তর পেতে একটু দেরি হয়ে গেল।

৩

তিনটে দিন পার হয়ে গিয়েছে ; এবং মনেও আছে প্রতিভার, জয়ন্ত রায়ের চিঠির উত্তর দিতে একটু দেরি হয়ে যাচ্ছে। কিন্তু অফিসের ঠিকানায় আবার একটা চিঠি এসে পৌঁছলো ; সেই অগোচর রাজ্যের এক অদ্ভুত হিতাকাঙ্ক্ষীর বেনামী চিঠি। বেশ বড় করে লেখা লেফাফাবন্ধ একটি চিঠি।

চিঠি পড়ে প্রতিভা। সঙ্গে সঙ্গে প্রতিভা সেনের নিবিড় কালো চোখের তারা থেকে যেন একটা দুঃসহ জ্বালার সাদা ছাই উড়তে থাকে। এই জ্বালা নিজের মনের উপর একটা তপ্ত ধিক্কারের জ্বালা। আর এই ধিক্কার যেন নিজেরই মনের একটা অন্ধতার উপর ধিক্কার। একি ভয়ানক বিদ্রূপের গান গাইছে হিতাকাঙ্ক্ষীর চিঠিটা!

...জয়ন্ত রায়ের কাছে লেখা আপনার চিঠিটা আমি নিজেই ডাকে দিতে গিয়ে শেষপর্যন্ত দিইনি। কেমন যেন মনে হলো! সন্দেহ হলো, আপনি ভুল করছেন না তো? তাই খোঁজ নিলাম, জয়ন্ত রায় কে, এবং কেমন মানুষ?

...খোঁজ নিয়েই বড় ভয় পেয়েছি। তাই বাধ্য হয়ে আপনাকে জানাচ্ছি। জয়ন্ত রায়কে বিয়ে করা আপনার উচিত নয়। জয়ন্ত রায় মোটেই সচ্ছল অবস্থার মানুষ নয়। অনেক টাকা নিয়ে ফিল্ম ইণ্ডাস্ট্রিতে নেমেছে জয়ন্ত রায়, একথা নিছক মিথ্যা কথা। জয়ন্ত রায় রেস খেলা ছাড়া আর কোন কাজই করে না।

...জয়ন্ত রায় এর আগে তিন বার বিয়ে করেছে এবং পত্নীত্যাগ করেছে। জয়ন্ত রায়ের নামে অনেক পাওনাদারের মামলা চলছে। শিবপুরে যে বাড়িতে থাকে জয়ন্ত, সে বাড়ি জয়ন্তর বাড়ি নয়। এবং ভদ্রলোকের থাকবার বাড়িও নয়। ওটা জুয়ার আড্ডা।

...আমার কথা যদি অবিশ্বাস করেন, তবে অন্তত একবার হাওড়া পুলিসের কাছে খোঁজ নেবেন। তখন বুঝতে পারবেন যে, আমি একটি কথাও মিথ্যা বলিনি, এবং বাড়িয়েও বলিনি।

বাড়ি ফিরে গিয়ে এই চিঠি হাতে নিয়ে কাকিমার কাছে কেঁদে পড়ে প্রতিভা। এবং পরদিনই হাওড়া পুলিসের কাছ থেকে খোঁজ নিয়ে এসে কাকা বললেন--খুব বেঁচে গিয়েছে প্রতিভা। জয়ন্ত রায় একটা অমানুষ।

কিছুক্ষণ গম্ভীর হয়ে থেকে কাকাও একটা বিস্ময়ে বিচলিত হয়ে কাকিমার মুখের দিকে তাকিয়ে বলেন।--তবু ভাবতে ভাল লাগছে জয়া, এরকম সৎ নিঃস্বার্থ ও হিতাকাঙ্ক্ষী মানুষও আছে।

কাকিমা--কার কথা বলছো?

কাকা--এই যে, চিঠি লিখেছেন অথচ নাম দেননি যে ভদ্রলোক!

কাকিমা--আংটিটা আগেই পাঠিয়ে দিয়েছেন।

কাকা--আশ্চর্য মানুষ। দেখতে ইচ্ছে করে।

দুদিন পরে একলা ঘরে বসে নিজেরই মনের ভাবনার মধ্যে এই সত্য অনুভব করে আর ছটফট করে প্রতিভা। প্রতিভা সেনেরও যে দেখতে ইচ্ছে করে! এমন করে আড়ালে থেকে অকারণে প্রতিভা সেনের জীবনের এত বড় উপকার করে দিল যে, সে মানুষকে চোখে

দেখবার জন্য মনটা মাঝে মাঝে বড় বেশি ব্যাকুল হয়ে ওঠে। আরও আশ্চর্য, এই ব্যাকুলতার জন্য কোন লজ্জা পায় না প্রতিভা।

জয়ন্ত রায় একবার টেলিফোনে কথা বলেছিল। প্রতিভা সেন শুধু একটি কথা বলে বক্তব্য শেষ করে দিয়েছে।--কোন কথা বলতে চাই না।

অফিসে বসে কাজ করতে করতেই আনমনা হয়ে যায় প্রতিভা। টেলিফোনে কি সেই মানুষটির গলার স্বর কোন দিন শুনতে পাওয়া যাবে না? কাছে এসে দেখা দিতে যদি বাধা থাকে, থাকুক। না আসুক। কিন্তু টেলিফোনে কথা বলতে কি বাধা থাকতে পারে? একবার শুধু বললেই তো হয়, আমি আপনার উপকার করেছি। সেই মুহূর্তে প্রতিভাও তার মনের সব ব্যাকুলতা গলার স্বরে ঢেলে দিয়ে বলে দিতে পারবে, আপনাকে সহস্র ধন্যবাদ! কিন্তু কে জানে, প্রতিভা সেনের কাছ থেকে একটা ধন্যবাদ নেবারও লোভ আছে কিনা ভদ্রলোকের মনে?

কিংবা, হয়তো প্রতিভা সেনের মতো মেয়েকে ঘৃণাই করেন ভদ্রলোক? ভালবাসতে গিয়ে সত্য-মিথ্যার বোধ হারিয়ে ফেলে, ভাল-মন্দ ঠাহর করতে পারে না যে মেয়ে, তাকে ঘৃণা করে আর ভয় না করে পারবেনই বা কেন?

কিন্তু ভদ্রলোকেরও কি আর একটা সত্য জানতে ইচ্ছে করে না? জানতে পারলে যে নিজেই সুখী হবেন, তাঁরই চিঠির পুণ্যে প্রতিভা সেনের জীবন একটা মরণ থেকে বেঁচে গিয়েছে। জয়ন্ত রায়কে বিয়ে করবার দুর্ভাগ্য থেকে রক্ষা পেয়েছে। ভদ্রলোকের চিঠির অনুরোধ জয়ী হয়েছে। প্রতিভা সেনের অন্ধতা ঘুচে গিয়েছে।

জানতে পেরেছেন নিশ্চয়। যিনি এত খোঁজ নিতে জানেন, তিনি কি আর এটুকু খোঁজ না করে আছেন? কিন্তু কই? এই সামান্য কথাটাও তো লিখলেন না যে, দেখে সুখী হলাম, জয়ন্ত রায় নামে দুর্ভাগ্যটা আপনার জীবনের ক্ষতি করতে পারলো না।

জানতে কি ইচ্ছে হয় না ভদ্রলোকের, প্রতিভা সেন আবার কোন ভুল করলো কিনা? সে মানুষের মনে ইচ্ছে দেখা দেবে না, হতেই পারে না। মনে হয়, আড়াল থেকে খোঁজ নিচ্ছেন। কিন্তু খোঁজ নিতে হলে যে প্রতিভা সেনকে দেখবারও দরকার হয়ে পড়ে ; সত্যিই কি, এই অদ্ভুত ভদ্রলোক আড়াল থেকে প্রতিভাকে দেখছেন?

প্রতিভার মনের একটা সন্দেহ, কিন্তু সন্দেহটা যেন প্রতিভার মুখের উপর আলো ছড়িয়ে দিয়ে হাসতে থাকে। না, সন্দেহ কেন হবে? বিশ্বাস করতেই যে ইচ্ছে করে, প্রতিভার আসা-যাওয়ার উপর, প্রতিভার মুখের সব ভাবনাময় শিহরগুলির উপর নিয়ত চোখ রেখে আনাগোনা করেন ভদ্রলোক। প্রতিভার জীবনকে ভুলের ভয় থেকে আগলে রাখবার জন্য একটা মায়াময় শাসন, একটা সতর্ক উপকার প্রতিভার মুখের দিকে তাকিয়ে থাকে। বেশ একটু দূরে দূরে থাকে বোধহয়। হয়তো মাঝে মাঝে খুব কাছাকাছি এসে প্রতিভার চোখের উপর দিয়েই চলে যায়। তার ছায়া এসে প্রতিভার গায়ের উপর পড়ে, তার নিশ্বাসের বাতাস প্রতিভার গায়ে লাগে ; কিন্তু তাকে চিনতে পারে না প্রতিভা। চেনবার উপায় নেই। কিন্তু কোনদিন কি চিনে ফেলতে পারা যাবে না?

যেমন অফিসের শত কাজের ব্যস্ততার মধ্যে, তেমনি বাড়িতে, ঘরের নিভৃতে চুপ করে থাকা অলস অব্যস্ততার মধ্যে, ভাবনাগুলি যেন প্রতিভা সেনের মনের ভিতরে ছটফট করতেই থাকে। দূর ছাই! নিজেরই উপর রাগ করে প্রতিভা। এটাও যে একটা নতুন আপদ হয়ে উঠলো। ভাবতে ভাবতে শেষে হিস্টিরিয়ায় না ধরে বসে!

আবোল-তাবোল চিন্তার গ্রাস থেকে রেহাই পেতে চায় প্রতিভা। কিন্তু বুঝতেই পারে না, কি চেষ্টা আর কেমন চেষ্টা করলে রেহাই পাওয়া যেতে পারে। নিজের উপর আরও রাগ হয়, যখন বুঝতে পারে যে মনটাই ভাবনাগুলিকে ছাড়তে চায় না। হিস্টিরিয়ার আর বাকি কি?

৪

সেদিন কাকিমাও হঠাৎ প্রতিভার মুখের দিকে অদ্ভুতভাবে তাকিয়ে অনেকক্ষণ ধরে কি-যেন ভাবনা করলেন বলে মনে হলো। কাকিমার চোখের রকম দেখে সন্দেহ করে অন্য ঘরে যাবার জন্য প্রতিভা এগিয়ে যেতেই কাকিমা গম্ভীর হয়ে বলেন--মিছিমিছি তোমার এত ভাবনা করা ভাল দেখায় না প্রতিভা। আবার কি যে ভাবছো, কে জানে?

না, ঠিক ভাবনা নয়। গুমরে রয়েছে প্রতিভা সেনের মন। হিতাকাঙক্ষীর তুচ্ছতা যেন প্রতিভার সুন্দর মুখটাকে অপমান করেছে। প্রতিভাব সুন্দর মুখেরও যে যথেষ্ট অহংকার আছে।

ঘরের ভিতরে ঢুকে, আর মিছিমিছি একটা বই হাতের কাছে টেনে নিয়ে, অলস ও উদাস হয়ে বসে থাকে প্রতিভা। সত্যিই তো, একেবারে মিছিমিছি! কাকিমার অভিযোগ একটুও মিথ্যে নয়। সেই হিতাকাঙক্ষীর বোধহয় শুধু আত্মাটাই আছে, অবয়ব নেই। তাকে দেখতে পাওয়া যাবে, তাকে চিনে ফেলবে আর ধরে ফেলবে প্রতিভা, এই আশা নিতান্ত অবাস্তব আশা।

রাগ হয় সেই ভদ্রলোকেরই উপর ; ভদ্রমহোদয় তাঁর উদারতার গর্বে নিজেকে একেবারে অদৃশ্য করে রেখেছেন বলেই না প্রতিভা সেনের ভাবনাকে বৃথা ভাবনা বলে মনে করেন কাকিমা ; আর প্রতিভার আশা প্রতিভার নিজেরই কাছে অবাস্তব বলে মনে হয়।

অফিসে যাবার সময় হতে এখনো অনেক বাকি আছে ; তবু মিছিমিছি ব্যস্ত হয়ে তোয়ালে হাতে নিয়ে ঘরের বাইরে গিয়ে বারান্দার মিররের কাছে একবার দাঁড়ায় প্রতিভা।

চমকে ওঠে, তারপর একেবারে সুস্থির হয়ে দাঁড়িয়ে শুনতে থাকে প্রতিভা! ভিতরের ঘরে কাকার সঙ্গে কথা বলছেন কাকিমা--প্রতিভা যার কথা ভেবে উতলা হচ্ছে, সে দেখা দিতে আসবে বলে মনে হয় না।

কাকা--অ্যাঁ? কার কথা ভাবছে প্রতিভা?

কাকিমা--ঐ সেই তার কথা, যাকে চেনে না প্রতিভা, হারানো আংটিটা পাঠিয়েছে যে।

কাকা--কিন্তু তারও তো একবার এসে দেখা দেওয়া উচিত ছিল। এরকম একটা রহস্য হয়ে থাকবার দরকার ছিল না।

কাকিমা--বোধহয় প্রতিভাকে পছন্দই করে না।

কাকা--কি অদ্ভুত কথা বলছো? যাকে কোনদিন চোখে দেখলোই না, তাকে পছন্দ বা অপছন্দ করবে কেমন করে?

কাকিমা--আমার মনে হয়, প্রতিভাকে একবার না একবার দেখেছে।

কাকা--প্রতিভাকে দেখলে পছন্দ করবে না, এটাও যে বিশ্বাস হয় না। দেখে থাকলে পছন্দ হয়েছে। এবং পছন্দ হয়েও যে আসতে পারছে না, সেটা হলো লজ্জা, নয় তো ভয়।

আবার চমকে ওঠে প্রতিভা। ভয়ের চমক নয়, একটা উল্লাসময় আশার চমক। মিররের দিকে তাকিয়েও আশ্চর্য হয় প্রতিভা। মুখের চেহারা যে সব লজ্জার মাথা খেয়ে এক মুহূর্তেই বদলে গিয়ে হাসছে। যেন প্রতিভার হৃৎপিণ্ডটাই হাসছে। আর মনটাও একটা উতলা খুশির নিঃশ্বাসের সঙ্গে লুটোপুটি করছে। কোন সন্দেহ নেই, হিতাকাঙক্ষী মশাই প্রতিভা সেনের মুখটাকে আড়াল থেকে দেখে মুগ্ধ হন, এবং সরে যান।

ঘরের ভিতরে ঢুকে আরও অনেকক্ষণ চুপ করে বসে থাকলেও প্রতিভা সেনের এই নতুন কল্পনার ছবিটা মনের ভিতর হেসে হেসে মাতামাতি করতে থাকে। অদৃশ্য হিতাকাঙক্ষীরও মনের একটা গোপন কীর্তিকে যেন এতদিনে ধরে ফেলতে পেরেছে প্রতিভা। আর চিনতে বাকি কি? একশো দশ টাকা দামের আংটিটা ফেরত দিতে পারে, কিন্তু ফটোটা ফেরত দিতে পারে না? ইস্, কী নির্লোভ মন!

কিন্তু, সে কি এই লজ্জা আর ভয়ের জন্য চিরকাল নিজেকে প্রতিভার কাছে অচেনা আর অধরা করে রাখবে? প্রতিভা সেনের জীবনটাকে ভাবিয়ে ভাবিয়ে চিরটা কাল শাস্তি দেবে? এই মানুষটার মনেও কি হিস্টিরিয়া আছে? প্রতিভার ফটোটা চিরকাল বুকের কাছে লুকিয়ে রাখবে আর চোখের কাছে তুলে দেখবে অথচ প্রতিভার জীবন্ত চোখের কাছে এসে দাঁড়িয়ে একটা কথা বলবে না? অদ্ভুত লজ্জা আর অদ্ভুত ভয়।

টেবিলের উপর হাত পেতে, আর সেই হাতের উপর মাথা পেতে দিয়েও চোখ বন্ধ করে আরও কিছুক্ষণ বসে থাকবার পর যখন ঘড়ির দিকে তাকায় প্রতিভা, তখন বুঝতে পারে প্রতিভা, ঘড়িটাকে স্পষ্ট দেখা যাচ্ছে না, কারণ চোখ দুটো ভিজে গিয়েছে। শাস্তির পালা শুরু হয়ে গিয়েছে। ভদ্রলোকের বোকা ভয় আর বোকা লজ্জার জন্যই এই শাস্তি।

কিন্তু...তাকে কি কোনদিন চিনে ফেলতে পারবে না প্রতিভা? কেন পারবে না? আবার মাথা ঝুঁকিয়ে, হাতের উপর মুখ গুঁজে দিয়ে যেন একটা প্রতিজ্ঞার জ্বালায় ছটফট করতে থাকে প্রতিভা। তাকে চিনতে হবেই। না চেনা দিয়ে যাবে কোথায়? প্রতিভা সেনের চোখও চারদিকের সব ছায়া, সব মুখ, সব দৃষ্টি আর সব নিঃশ্বাসের শব্দের উপর পাহারা রাখবে। দেখা যাক্, তাকে চিনতে পারা যায় কিনা?

অফিসে যাবার আগে আজ যেমন সাজে নিজেকে সাজায় প্রতিভা, মনে পড়ে না, তেমন সাজে সুষমার বিয়ের নিমন্ত্রণে যাবার দিনেও নিজেকে সাজিয়েছিল কিনা। মিররের দিকে তাকিয়েও মনে মনে স্বীকার করে প্রতিভা, প্রতিভার এই মুখের ছবিটা এর চেয়ে বেশি সুন্দর হয়ে কোনদিন ফুটে ওঠেনি। ভাগ্যের লীলাকলার রকম দেখেও মনে মনে একটা দুঃখের হাসিও হেসে ফেলে প্রতিভা। ভাগ্যটা যেন প্রতিভাকে ঘাড়ে ধরে এক অদ্ভুত হয়রানির অভিসারে পৃথিবীর পথের উপর ছেড়ে দিচ্ছে।

ছোট্ট সাদা তাজমহল আঁকা সেই রঙীন চামড়ার ব্যাগ, যে ব্যাগটা প্রতিভা সেনের জীবনে এই অদ্ভুত ঘটনা ঘটিয়েছে, সেই ব্যাগটি তো আর নেই। প্ল্যাসটিকের নতুন একটি লেডিজ-ব্যাগ কিনেছে প্রতিভা। সেই ব্যাগ হাতে নিয়ে অফিস যাবার সময় রোজই যেমন, আজও তেমনই বাইরের বারান্দায় বেতের চেয়ারটার উপর কিছুক্ষণ বসে থাকে প্রতিভা।

হঠাৎ শিউরে ওঠে প্রতিভা সেনের মুখ আর নিবিড়কালো চোখ। একটি মোটর গাড়ি মন্থর চালে চলতে চলতে রাস্তার ওপাশের গাছটার কাছে, এবাড়ির ওপরে ঠিক ওদিকে এসেই থেমে যায়। গাড়ি ড্রাইভ করছেন যে ভদ্রলোক, সেই ভদ্রলোক গাড়ির ভিতরেই চুপ করে বসে তাঁর চশমাপরা দুই চোখ একেবারে অপলক করে প্রতিভার দিকে তাকিয়ে থাকেন।

চোখের সামনে মিরর নেই, তাই বুঝতে পারে না প্রতিভা, কি নিবিড় কৌতূহলের ভারে অলস হয়ে টলমল করছে প্রতিভার চোখ! মুখ ফিরিয়ে অন্য দিকে তাকাতে পারে না, প্রতিভা ভদ্রলোকের দিকে তাকিয়ে থাকে। অচেনা কোন ভদ্রলোকের দিকে এভাবে তাকিয়ে থাকলে চোখ দুটো যে বেহায়া হয়ে যায়, এই সামান্য কাণ্ডজ্ঞানও এই মুহূর্তে প্রতিভা সেনের চেতনা থেকেই যেন ঝরে পড়ে গিয়েছে।

মোটর গাড়িটা আবার মন্থর চালে চলতে চলতে তারপর যেন ঊর্ধ্বশ্বাসে ছুটে উধাও হয়ে যায়।

ঘরের ভিতরে ছুটে গিয়ে মিররের সামনে দাঁড়িয়ে রুমাল দিয়ে কপালের ঘাম স্পঞ্জ করে প্রতিভা। ধূর্ত হাসির শিহর চাপতে গিয়ে বার বার ছটফট করে ওঠে। পাউডারের পাফ চটপট দু'বার ঘাড়ে আর গলায় বুলিয়ে নিয়েই বের হয়ে যায়।

৫

সেদিনের পর মাত্র আর দুটি দিন পার হয়েছে, ট্রামের ভিড়ের মধ্যেই দেখতে পায়

প্রতিভা দাঁড়িয়ে আছেন ভদ্রলোক ; আর, দু'চোখ অপলক করে প্রতিভার মুখের দিকে তাকিয়ে আছেন।

যদিও ভদ্রলোকের সাজটা সেদিনের সাজের মতো নয় : সেদিন ভদ্রলোকের গলায় একটা নীল রং-এর টাই ঝুলছিল। আজ আদ্দির পাঞ্জাবি, গলাটা খোলা। কিন্তু মুখটা যাবে কোথায়? সেই সুশ্রী ঝকঝকে মুখ, আর সেই দু'চোখ অপলক করে তাকাবার অভ্যাস?

গড়িয়াহাটার মোড়ে ট্রাম থেকে নামবার সময় যখন সেই ঝকঝকে মুখটিকে দেখবার জন্য খোঁজ করে প্রতিভা সেনের চোখের প্রখর চাহনি, তখন প্রতিভার চোখ দুটোই হঠাৎ বিষণ্ণ হয়ে যায়। কে জানে কখন আর কোথায় নেমে গিয়েছেন ভদ্রলোক।

প্রতিভা সেনের চোখের এই বিষণ্ণতাই আবার, মাত্র দুটি দিন পার হয়ে যেতেই প্রসন্নতা হয়ে যায়। ফুটপাথ ধরে হেঁটে অফিসের প্রবেশ দরজার দিকে এগিয়ে যেতেই দেখতে পায় প্রতিভা, ফুটপাথের গা ঘেঁষে রাস্তার উপর একটা অচলন্ত গাড়ির ভিতরে নীল রং-এর টাই ফুরফুর করে উড়ছে। সেই অপলক দৃষ্টি। প্রতিভা সেনের সারা মুখ জুড়ে প্রসন্নতার হাসি মিষ্টি হয়ে ছড়িয়ে পড়ে। সে হাসিমুখ ঘুরিয়ে লুকিয়ে ফেলে অফিসের ভিতরে ঢুকে পড়ে প্রতিভা।

আরও কতবার ট্রামে দেখা হলো। সিনেমা হাউসের গেটের কাছেও দেখা হলো। লেক রোডে সুষমাদের বাড়িতে একদিন বেড়াতে গিয়েছিল প্রতিভা। কি আশ্চর্য, সেখানেও : সুষমাদের বাড়ি থেকে বের হতেই দেখতে পায় প্রতিভা, বেশ একটু দূরে রাস্তার পাশে দাঁড়িয়ে আছে সেই কুচকুচে কালো গাড়িটা, তার ভিতরে সেই ঝকঝকে মুখ। দূর থেকেই প্রতিভার মুখের দিকে তাকিয়ে আছে ভদ্রলোক ; যেন মুগ্ধ হয়ে দূর স্বপ্নলোকের একটা চাঁদের দিকে তাকিয়ে আছে।

প্রতিভার চোখে একটা মৃদু ভ্রূকুটি যেন দুঃসহ অভিমানের শিহরের মতো কাঁপতে থাকে। প্রতিভা সেনের ফটো লুকিয়ে রাখতে ভয় নেই, লজ্জা নেই, যত ভয় কাছে এসে একটা কথা বলতে? ভদ্রলোকের ইচ্ছা, প্রতিভা আগে কথা বলুক। প্রতিভা আর কত বেহায়া হবে বলে আশা করছে এই অদ্ভুত হিতাকাঙ্ক্ষী? ছিঃ!

কিন্তু এরকম একটা অকারণ লুকোচুরির খেলাও যে অসহ্য হয়ে উঠছে।

তবু এই অসহ্য অবস্থাকেই অসহায়ের মতো আরও অনেকবার সহ্য করে প্রতিভা। সহ্য করতে বাধ্য হয়। ট্রামে আরও কতবার কাছাকাছি দেখা হয়েছে। সেই গাড়ি আরও কতবার ডোভার লেনের এই বাড়ির ছায়া পার হতে গিয়েই মন্থর হয়েছে, থেমেছে, আর চলে গিয়েছে। কথা বলবে বলে প্রতিভা নিজেই চেষ্টা করেছে ; কিন্তু পারেনি।

ঘরের নিভৃতে বসে চুপ করে ভাবতে গিয়ে প্রতিভার চোখের পাতা ভিজে যায় ; কাকিমাও দেখে ফেলেন এবং দুঃখিত স্বরে ধমক দেন--তোমার হলো কি প্রতিভা? মিছিমিছি, ছিঃ।

মুখে বলতে পারা যায় না ; কিন্তু লিখবেই বা কি করে? এই ঝকঝকে মুখের নাম-ধামের কোন পরিচয়ই যে জানে না প্রতিভা!

হেস্তনেস্ত করবার একটা প্রতিজ্ঞা নিয়ে ছটফট করতে করতে একটা অদ্ভুত চেষ্টার চেহারা প্রতিভার কল্পনায় ফুটে ওঠে। এই নতুন ব্যাগটাকেও একবার ইচ্ছে করে হারিয়ে ফেললে কেমন হয়? ব্যাগ আটক করে রাখবার লোভ আর অভ্যাস আছে যার, সে কি আবার এই হারিয়ে ফেলা ব্যাগটাও আটক করবে না? আর, লোভীর মতো ব্যস্ত হয়ে সেই ব্যাগ খুলে ভালবাসার চিঠি পড়ে ফেলবে না?

কাণ্ডটা হিস্টিরিয়ারই মতো একটা কাণ্ড। কিন্তু শেষপর্যন্ত একদিন এক কাণ্ড করেই ফেললো প্রতিভা।

ট্রামে প্রতিভার সীটের ঠিক পিছনে দাঁড়িয়ে আছেন ভয় আর লজ্জার সেই মানুষ ; সেই ঝকঝকে মুখ, সেই গলাখোলা আদ্দির পাঞ্জাবি!

ব্যাগটাকে সীটের উপরে ফেলে রেখে দিয়ে হঠাৎ ট্রাম থেকে নেমে যায় প্রতিভা সেন।

--আপনার ব্যাগ ফেলে যাচ্ছেন। ঝকঝকে মুখের এতদিনের বোবাপনা হঠাৎ মুখর হয়ে ওঠে।

কিন্তু শুনতেই পায় না প্রতিভা। চলন্ত ট্রামের জানালা দিয়ে ব্যাগটাকে বাইরে তুলে ধরে ডাকতে থাকেন হিতাকাঙক্ষী--আপনার ব্যাগ!

কিন্তু দেখতেই পায় না প্রতিভা।

অনেকক্ষণ পরে, এবং অনেকখানি পথ পায়ে হেঁটে পার হয়ে শ্রান্তভাবে পথের এক পাশে থমকে দাঁড়ায় প্রতিভা। একি কাণ্ড হয়ে গেল! প্রতিভার অভিমানের চিঠি এই হারিয়ে ফেলা ব্যাগের ভিতর থেকে বের করে নিয়ে এতক্ষণে নিশ্চয় পড়ে ফেলেছেন হিতাকাঙক্ষী।--আপনাকে চিনতে পেরেছি। বুঝতেও পেরেছি সব। কিন্তু বুঝতে পারি না, এত ভয়ই বা কেন আপনার আর এত লজ্জাই বা কেন? যদি আমাকে চিরকাল দেখবার ইচ্ছে থাকে, তবে অনায়াসে কাকার কাছে গিয়ে প্রস্তাব করতে পারেন। তাতেও যদি লজ্জা লাগে, তবে আপনার বাড়ির মানুষকে বলুন। আমাকে আর শাস্তি দেবেন না, এই অনুরোধ।

এই চিঠি পাওয়ার পরেও যদি ঐ ঝকঝকে মুখ ঠাট্টা করে হেসে ওঠে? কিংবা প্রতিভা সেনের এই বেহায়া দুঃসাহসের কায়দা দেখে আরও ভয় পায় এবং অদৃশ্যই হয়ে যায়, তবে? প্রতিভা সেনের জীবন যে ব্যর্থ ভালবাসার একটা পঙ্কিল কবর হয়ে পৃথিবীতে পড়ে থাকবে।

বাড়ি ফিরে এসে সন্ধ্যার অন্ধকারে একা ঘরের ভিতর বসে আর চোখ মুছে মুছে যেন বুকের ভিতরের একটা ভয় মুছে ফেলতে চেষ্টা করে প্রতিভা।

৬

ডোভার লেনের বাড়িতে ছোটখাট একটা ব্যস্ততার উৎসব। কাকা ব্যস্ত, এবং ঘরের দরজা বন্ধ করে চেয়ারের উপরে চুপ করে বসে থাকে যে প্রতিভা সেন, তারও বুকের সব নিঃশ্বাস ব্যস্ত।

এরই মধ্যে কাকিমা একবার এসে প্রতিভাকে ধমকে দিয়ে হেসে গিয়েছেন--সৌম্যেন তোমাকে বিয়ে করতে চায় আর তুমিও চাও, এই সোজা কথাটা আমাকে বলতে তোমার কি বাধা ছিল প্রতিভা? এ তো একটা সুখবর, এর চেয়ে ভাল সুখবর হয় না।

ভবানীপুরের নরেশ এটর্নির ছেলে ডাক্তার সৌম্যেন, যে সৌম্যেন ভিয়েনা থেকে ফিরে এসে এখন নিজেই একটা ক্লিনিক করেছে এবং এরই মধ্যে বেশ ভাল পশারও করেছে, সেই সৌম্যেন এখন ডোভার লেনের এই বাড়ির একটি ঘরের ভিতরে বসে কাকা আর কাকিমার সঙ্গে গল্প করছে। সৌম্যেনের মা-ও এসেছেন। কবে বিয়ে হবে, সেই দিনও স্থির করা হয়ে গিয়েছে।

ভয় ছিল প্রতিভার, একবার ঐ ভীতু আর লাজুক হিতাকাঙক্ষী নিশ্চয় প্রতিভার সঙ্গে একটা না একটা কথা বলতে আসবেই। হয়তো এই ঘরের ভিতরেই এসে দাঁড়াবে। কাকিমাকে যে-রকম খুশি দেখা গেল, তাতে সন্দেহ করতে হয়, কাকিমা নিজেই সৌম্যেনকে এই ঘরের দিকে নিয়ে এসে আর ফেলে রেখে চলে যাবে।

ভয় হয় প্রতিভার, ভীতু লোকের একবার ভয় ভাঙলে বড় বেশি দুঃসাহসী হয়ে ওঠে। যাকগে, হোক না একটু দুঃসাহসী। তাতেই বা ভয় কিসের?

প্রতিভাকে ডাকতে এলেন কাকিমা।--সৌম্যেন ডাকছে।

--কোথায়?

--বাইরের বারান্দায়। তুমিই সৌম্যেনের চা নিয়ে যাও প্রতিভা।

চা নিয়ে যায় প্রতিভা। আর, প্রতিভার এত দিনের অভিমানও যেন সৌম্যেনের একটি আহ্বানে মুছে যায়। সৌম্যেনই আগে কথা বলে--এস।

সৌম্যেনের মুখের দিকে তাকাতে দিয়ে নিজেরই মুখের হাসির লজ্জায় আর নিবিড়-কালো চোখের ভীরু মুগ্ধতায় বিব্রত হয় প্রতিভা। আস্তে আস্তে বলে--আজ আর বেশিক্ষণ বসতে বলো না, বড় অস্বস্তি হচ্ছে।

সৌম্যেন হাসে--তা হলে এস ; হ্যাঁ, একটি কথা অন্তত শুনে যাও।

প্রতিভা--বলো।

সৌম্যেন--আমি সত্যিই যেন এতদিন পাগল হয়ে গিয়ে মনে মনে তোমাকে ভালবেসেছি। কিন্তু বিশ্বাস করতেই পারিনি যে তুমিও...।

প্রতিভা--আমি তো তোমারও আগে, তোমাকে দেখবারও আগে...। আচ্ছা, এবার যাই।

ডোভার লেনের বাড়ির এই ব্যস্ততার উৎসব শেষ হয়ে যেতে আর বেশি দেরি হয়নি।

যাবার আগে সৌম্যেনের মা প্রতিভার হাত ধরে বলে গেলেন--এবার চাকরি ছাড়তে হবে প্রতিভা...।

দুপুর হয়, বই পড়তে বসে প্রতিভা সেনের চোখ ঠিক যখন একটা ঘুম-ঘুম আবেশে মজে আসতে থাকে তখন কাকিমা নিজেই এসে একটা চিঠি প্রতিভার হাতের কাছে রেখে দিয়ে চলে যান। একটা খামের চিঠি। ডাকে এসেছে চিঠিটা।

কার চিঠি? প্রতিভার চোখের ঘুম-ঘুম আবেশ যেন একটা কাঁটার খোঁচা খেয়ে ছিঁড়ে যায়। হাতের লেখাটা যে চেনা মনে হয়।

হিতাকাঙ্ক্ষীর চিঠি।--দেখে খুশি হলাম। নিশ্চিন্ত হয়েছি। এবার আপনি ভুল করেননি। আমি এবারও খোঁজ নিয়েছি। ডাক্তার সৌম্যেন মিত্র অতি সজ্জন, অতি চমৎকার চরিত্রের মানুষ। সৌম্যেন ডাক্তারের সঙ্গে আপনার বিয়ে হলে খুবই ভাল হয়। সৌম্যেন ডাক্তার যদি রাজি থাকেন, তবে আপনিও রাজি হবেন, এই অনুরোধ করি।

চিঠিটাকে আঁকড়ে ধরে, একটা ভয়ানক আর্তনাদ বুকের ভিতরেই চেপে রেখে, একেবারে স্তব্ধ হয়ে বসে থাকে প্রতিভা। কি ভয়ানক এই রক্তমাংসহীন অদৃশ্য অশরীরী হিতাকাঙ্ক্ষী! আড়াল থেকে প্রতিভা সেনের অভিসারের পথ-বিপথের উপর চোখ রাখছে, প্রতিভা সেনের নির্ভুল ভালবাসার উপর মঙ্গলবারি বর্ষণ করছে।

প্রতিভা সেন যে মনে মনে এই হিতাকাঙ্ক্ষীরই বুকের উপর লুটিয়ে পড়েছিল। কিন্তু হিতাকাঙ্ক্ষী যেন প্রতিভাকে আদর করে তুলে নিয়ে সৌম্যেনের বুকের উপর রেখে দিল।

কিন্তু না। আবার পাগল হয়ে যাওয়া সম্ভব নয়। হিতাকাঙ্ক্ষীরই অনুরোধ মাথা পেতে বরণ করে নেওয়া ছাড়া উপায় নেই। সৌম্যেনও তো মিথ্যে হয়ে যেতে পারে না। আড়াল থেকে দেখে সুখী হোক হিতাকাঙ্ক্ষী।

মাত্র পাঁচটি দিনের অদেখার পালা শেষ হয়ে যাবার পর সৌম্যেনের সঙ্গে প্রতিভার আবার যেদিন দেখা হয়, সেই দিনটি হলো বিয়ের দিন। সময়টা সন্ধ্যা। আবার এই বাড়িতে একটা ব্যস্ততার উৎসব জেগে ওঠে।

হাতে হাত রাখা শুভ পরিণয়ের অনুষ্ঠানও সমাপ্ত হয়। বিয়ের রেজিস্ট্রার চলে যান। তারপরেও ঘরের ভিতরে সৌম্যেনের সঙ্গে নানা আত্মীয়জনের আলাপের কলরব বাড়তে থাকে। আর, প্রতিভা বোধহয় এই সন্ধ্যার নতুন মনটাকে নিয়ে একটু একলা হবার জন্য বাইরের বারান্দায় এসে দাঁড়ায়।

বারান্দার উপর সেই বেতের চেয়ারে বসে রাস্তার ওপাশের গাছের ছায়াটার দিকে চোখ পড়তেই মনে পড়ে যায় প্রতিভার, ঐ তো, ঐ সেই গাছের ছায়া, যার দিকে তাকাতে গিয়ে সৌম্যেনের ঝকঝকে মুখ প্রথম চোখে পড়েছিল।

একটি লোক গেটের দিক থেকে এগিয়ে এসে বারান্দার উপরে ওঠে। রোগা-রোগা চেহারা, অথচ বেশ সুশ্রী এক ভদ্রলোক। বয়সও বেশি হবে না ; সৌম্যেনের চেয়ে কিছু কমই হবে বলে মনে হয়। ভদ্রলোকের সাজটা বেশ পরিচ্ছন্ন। কাকারই কাছে কোন মামলার কাজে এসেছেন বোধহয়।

চেয়ার থেকে উঠে ঘরের ভিতরে চলে যাবার জন্য প্রতিভা এগিয়ে যেতেই যুবক ভদ্রলোক বলে--আমি আপনারই কাছে এসেছি।

চমকে ওঠে প্রতিভা।--আমার কাছে?

খবরের কাগজ দিয়ে জড়ানো একটা বস্তু প্রতিভার হাতের দিকে এগিয়ে দিয়ে ভদ্রলোক কুণ্ঠিতভাবে হাসে--এই নিন, আপনার ব্যাগ।

প্রতিভার চোখ থরথর করে কেঁপে ওঠে। চেঁচিয়ে ওঠে প্রতিভা--আপনি?

--হ্যাঁ। এইবার ব্যাগটা ফেরত দেওয়া উচিত বলে মনে হলো, তাই দিয়ে গেলাম।

প্রতিভার গলার স্বর হঠাৎ মৃদু হয়ে যায়--এতদিনের মধ্যে কেন ফিরিয়ে দিয়ে যাননি? কি অসুবিধা ছিল? এলেন না কেন? আসলেই তো পারতেন।

--আসা উচিত হতো না।

--কেন?

--আমি সামান্য মুহুরির চাকরি করি।

মাথা হেঁট করে প্রতিভা। প্রতিভার মুখের উপর যেন একটা বোবা কান্নার নির্মম জ্বালা লালচে হয়ে ফুটে উঠেছে। জোরে একটা নিঃশ্বাস ছেড়ে আস্তে আস্তে বিড় বিড় করে প্রতিভা--আসেননি, ভালই করেছেন।

ব্যাগটা খোলে প্রতিভা। হ্যাঁ, আছে, সেই ভয়ানক ভুলের চিঠি দুটো আছে। ফরফর করে চিঠি দুটো ছিঁড়ে দিয়ে ব্যাগের ভিতরে আবার কি-যেন খোঁজে প্রতিভা।--ফটোটা কই?

মুহুরি মানুষের চোখ দুটো হঠাৎ শঙ্কিত হয়ে ওঠে।--ও হ্যাঁ, ভুল হয়েছে, মাপ করবেন। ফটোটা কালই ফেরত পাবেন। ডাকে পাঠিয়ে দেবো।

প্রতিভা--ফেরত দিতে চান আপনি?

--না।

ভেজা চোখ মুছতে মুছতে ছটফট করে বলে ওঠে প্রতিভা--তাহলে ফটোটা আপনারই কাছে থাক।

অদ্ভুত সমন্বয়। যেমন উপাধ্যায়. তেমনি তাঁর জমিদারী আর খামার, বিষ্ণুমন্দিরটাও তেমনি। সবই জরাজীর্ণ।

ষাটের ওপর বয়স হয়েছে উপাধ্যায়ের। গায়ের শিরাগুলি যজ্ঞসূত্রের জালের মতো কাঁধ বুক পিঠ ও পেটের ওপর ছড়িয়ে থাকে। এককালের সুগৌর লম্বা শরীর এখন বেঁকে কুঁজো হয়ে গেছে। একটা চোখে ছানি। গলার চামড়াগুলি গল-কম্বলের মতো ঝোলে। গরদের ধুতি শক্ত গেরো দিয়ে কোমরে বাঁধা, উঠতে-বসতে তাল থাকে না, কাছা কোঁচা খুলে যায়। লাঠি ভর দিয়ে দাঁড়িয়ে থাকে ; দেখে মনে হয়, একটা নেড়া শ্বেতচন্দনের গাছ কাত হয়ে রয়েছে। একটু নড়ে উঠলেই ভুর ভুর করে সুগন্ধ ছড়ায়।

জমিদারী তথৈবচ। ছাব্বিশটা গ্রাম নিয়ে এত বড় কল্যাণঘাট মৌজা। এক-একদিন সূর্য ডোবে আর মুহুরী কালাচাঁদ খবর নিয়ে আসে, অমুক নম্বরের লাট নিলামে বিকিয়ে গেল বকেয়া খাজনার জন্য। তারপর আর একদিন আর এক নম্বরের।

খামারও তাই। মরাইয়ে এক কণা দানা নেই। গোলাঘরের মটকিগুলো চামচিকে আর ইঁদুরের বিষ্ঠায় ভরা। বাঁশের বিরাট বিরাট চাঙ্গারিগুলোতে মরা আরশুলা।

খেতের দশা আর বলা যায় না। এঁটেল মাটি বছরে সাত মাস জল খায় না। লাঙলের ভোর ফেরে না, মই ঢেলা ভাঙে না। পিলেপেটা বাউরী চাষী, হাই তুললে প্রাণবায়ু কাঁপে। জিরজিরে হাতে লাঙলের মুঠি ধরে, মুখ থুবড়ে পড়ে। নিড়েনে বসলে কোমর টাটায়।

বাথানে গোবর নেই। গরুগুলোর হাড় মোটা, পাছা সরু, সোজা শিং, পালান ছোট। খোল খড় জাউ পায় না। ক্ষিদের পেটে ওলের মুখী চিবোয়, শুয়ে শুয়ে ধোঁকে আর জাবর কাটে। বাছুরের গা চাটে না, গুঁতিয়ে মরিয়ে দেয়। বাঁটে দুধ নেই, জোরে টানলে শিরা ফাটে, রক্ত ছোটে!

জরাজীর্ণ শ্রীহীন কল্যাণঘাট মৌজা। মাঝে মাঝে নর তালগাছের বন, ফল হয় না, জটা ধরে। চাষীরা মাঠান ফসলের বীজ ছড়ায়, অর্ধেক বীজ ফলায় না। শিরকাঠি ভেঙে পড়ে। মাটিতে জো নেই, ভাদুই ফলে তো রবি ফলে না, আউশ হলে আমন নয়। ফলের গাছে গাছে ছাতা ধরে, গাছের পুষ্টি শোষে ছাগলনাদির দল।

জলাগুলিতে জল নেই, খোঁড়া মোষেরা কাদা মাখে। বিলভরা শুধু কচ্ছপ, শোল, থুকচেলী রাজকাঁকড়া, ল্যাঠা আর চাপাবেলে। মাছগুলির মাথা বড়, ধড় ছোট, বেঁড়ে বামন চেহারা।

লঙ্কা ক্ষেতে মড়ক লাগে। লাল সূর্যমণিরা ঝাঁকে ঝাঁকে ঝরে পড়ে মরা ফড়িংয়ের মতো। শ্রাবণের জলে গাছ ষাঁড়িয়ে যায়, জ্যৈষ্ঠের খরানিতে নেতিয়ে পড়ে--অঙ্কুর চোখ কল পোয়া বোগ, সবই পুড়তে থাকে। কল্যাণঘাটের মাটিতেও ঘুণ ধরে গেছে।

সপ্তাবরণ বিষ্ণুমন্দিরের বিস্তীর্ণ ভগ্নস্তূপ। প্রাচীরগুলো ভেঙেচুরে গড়িয়ে গেছে প্রান্তরের ঢালু ধরে নদীর খাত পর্যন্ত। ভাঙা ইট-পাথরের স্তূপের ফাঁকে ফাঁকে দেখা যায় বেনমতীর জলে রোদ আর কুয়াশার খেলা। সব ভেঙেছে, আছে শুধু বিমান গৃহটি। তবে নামমাত্র থাকা, ফাটল ধরেছে অনেকদিন।

বিমান ঘর ছেড়ে এগিয়ে গেলেই মনে হবে যেন শ্মশানে নামা হল। ভগ্ন বিগলিত ও বিলুণ্ঠিত সব পাথরের মূর্তি। কেউ প্রোথিত পীঠচ্যুত, কেউ ধুলোয় ঢাকা। মাঝে মাঝে সেঁয়াকুল আর কামরাঙার বন। এক বিরাট দেবভূমির যত বিমানপাল, হবিরক্ষক আর কিন্নরমিথুনের জীর্ণ অস্থিমালা, পঞ্জর আর করোটি পিণ্ডীকৃত হয়ে রয়েছে। সে নিত্যাগ্নিকুণ্ড

এখন খুঁজলে এক টুকরো অঙ্গারও আর পাওয়া যায় না। হেমাস্থানে হবিচিহ্ন নেই--আছে বিছুটির ঝাড়। কত শত বৎসর ধরে কল্যাণঘাটের এই শ্মশানপ্রান্তরে পরিবার দেবতারা ঘুমোচ্ছে। এক অমোঘ পরিণামের ঝঞ্ঝাবাত দেবসংসারকে ছিঁড়ে দিয়ে চলে গেছে। ক্ষয়ে গেছে ক্ষয়ে যাচ্ছে! রাত্রিতে শুধু বিমানঘরে একটি বাতি জ্বলে। প্রথম যাজকের বংশধর বুড়ো উপাধ্যায় জেগে আছেন বিনিদ্র শ্মশানপালের মতো।

কোন্ অভিশাপের রোষে জতুগৃহের মতো ছাই হয়ে গেল এই শিলাময় শিল্পবিভূতি? প্রদক্ষিণ-পথের ওপর শুধু ঠেসে জমে আছে কাদার পিণ্ড। দেবতাদের মাথার নাগছত্র আর দেবীদের প্রভামণ্ডল যুগ যুগ ধরে ভিজে শুকিয়ে ধুলো হয়ে উড়ে যাচ্ছে। রাকা, অনুমতি, জয়া, অম্বা, ক্ষমা, জয়ন্তী আত্মগোপন করেছে বুনো ফুলের ঝোঁপঝাঁপের আড়ালে-- অভিমানিনীর মতো মুখ লুকিয়ে আর এ অবহেলা সইতে পারে না। খঞ্জ, কবন্ধ ও ছিন্নবাহু আয়ুধপুরুষেরা প্রান্তরের কাঁটাবন আর কাঁকরের শয্যায় লুটিয়ে রয়েছে। কামিনী আর ব্যজনীদের সে অভঙ্গ ঠাম এখনও নষ্ট হয়নি, কিন্তু হাতের চামড় ছিঁড়ে গেছে নিশ্চিহ্ন হয়ে। প্রধান দ্বারী প্রচণ্ডের মূর্তিটা অনেককাল হলো গড়িয়ে উধাও হয়ে গেছে বেনোমতীর স্রোতে। সঙ্গহারা চণ্ড শুধু একা পড়ে আছে কাত হয়ে, ফাটল ধরে চৌচির হয়ে গেছে তার সমস্ত শরীর।

কোথায় সেই সুউচ্চ শুকনাসা শিখর আর বলয়িত আমলক! শুধু ভগ্নস্তূপ, উচ্ছন্ন এক দেবতার উপনিবেশ। বিচূর্ণিত স্তম্ভ, কলস, হর্মিকা, শৃঙ্গ। ভগ্ন ও স্খলিত শঙ্খ, চক্র, গদা, খড়্গ, পরশু, অঙ্কুশ, বজ্র! এক ঋদ্ধ নাগর দেবায়নের চূর্ণাস্থি, শুধু মাঠ জুড়ে নুড়ির সমারোহ।

বিমানঘরে বাতি জ্বলে। কৃষ্ণশিলায় গড়া উত্তমদশতাল ধ্রুববের মূর্তি। বিদ্রুমখচিত আয়তস্র বেদীর ওপর ভোগশয়ান চতুর্ভুজ বিষ্ণু। ডানহাতে পদ্ম, বামহাতে কটকমুদ্রা। নীলোৎপল হাতে ভূমিদেবী বসে আছেন বাঁ পায়ের কাছে। একটু দূরে আদিশেষ নাগের বিষাক্ত নিশ্বাসে জর্জর মধু ও কৈটভ, হিংস্র ভ্রূকুটিকুটিল চোখের দৃষ্টি। দক্ষিণশীর্ষ জয়দ বিষ্ণু--গলায় বিলম্বিত বৈজয়ন্তী শোভা, বুকে শ্রীবৎস ও কৌস্তুভ। ব্যালোল কেয়ূরে মকরকুণ্ডলে ও করণ্ডমুকুটে শোভিত সৃষ্টিধর। এক বিরাট পাষাণের মহাকাব্য! মন্দিরগাত্রের চিত্রার্ধগুলি এখনও অক্ষত এক একটি ছন্দোবদ্ধ মহিম্ন স্তব যেন স্তব্ধ হয়ে রয়েছে কিছুক্ষণের জন্য।

আরও মানুষ আছে কল্যাণঘাটে। তারা কে যে কোন্ যুগের লোক বলা দুরূহ। তবু তারা বেঁচে আছে, আর বাঁচতেও চায়।

তারক মিশ্র কন্যাদায়ে পড়েছে। মিশ্রের বউ পাড়ায় পাড়ায় মেয়েদের কাছে দুঃখ করে, নিজেদের মন্দভাগ্যের কথা রটিয়ে বেড়ায়।--গরীবের ঘরে এমন অতি-বাড়ন্ত মেয়ে। দেখতে দেখতে ফেঁপে ফুলে একটা মাগী হয়ে পড়লো। কোন সম্বন্ধই ঘেঁষছে না, কি যে উপায় করি!

বনেদী দু'তিনটি মাত্র পাত্র ছিল। মিশ্র ঘটক লাগিয়ে অনেক সাধ্যসাধনা করেছে, কিন্তু ফল হয়নি কিছু।

আচার্যিদের কালীপদ, কাব্যতীর্থ পেয়েছে, টোল করে। ফর্সা রোগা রক্তশূন্য চেহারা, শূলব্যথায় কাতরায়। মিশ্রের মেয়ে কাঞ্চনের সঙ্গে বিয়ের প্রস্তাব শুনে মুখ ঘুরিয়ে নেয়। সে চায় এক, নীবারশূকবৎ তন্বী নীবার ধান্যের শীষের মত তন্বী, তার কবিমন আচ্ছন্ন করে আছে এই রকম একটি মূর্তি। এমন মূর্তি সে কখনও চোখে দেখেনি। তবু আশা ধরে আছে, একদিন হয়তো এ-ধ্যান সফল হবে।

ত্রিবেদীদের ছেলে জগদীশ। কালো বেঁটে চেহারা। জ্যোতিষ পড়েছে, ঠিকুজি লেখে।

কাঞ্চনের সঙ্গে বিয়ের প্রস্তাব এক কথায় ফিরিয়ে দিয়েছে। কালীপদর সঙ্গে তর্ক করে জগদীশ তার পছন্দের নমুনা শোনায়। নীলতোয়দমধ্যস্থা বিদ্দ্যুল্লেখের ভাস্বরা--নীলমেঘের মধ্যে বিদ্দ্যুল্লেখার মতো উজ্জ্বল। এই ধরনের কোন মেয়ে পেলে সে বিয়ে করতে পারে। কাঞ্চন নাম মুখে আনতেই সে হেসে ফেলে। বিষ্ণুমন্দিরের কালো পাথরের অতিকায় দ্বারপালাটার পাশেই ওকে মানাবে ভাল।

চক্রবর্তীদের নরহরি। ব্রাহ্মণ হয়েও কবরেজী করে। তবে সেটা তার বৃত্তি নয়, কারণ চিকিৎসার জন্য সে পয়সা নেয় না। শুধু দান নেয় আতপচাল ঘি তাম্রখণ্ড রৌপ্যখণ্ড। কাঞ্চনের চেহারাটা মনে পড়তেই মুখ কুঁচকে ওঠে।--ওকি মেয়েমানুষের চেহারা? মেয়েমানুষ হবে সঞ্চারিণী পল্লবিনী লতেব।

সময় পেলেই নরহরি বনবাদাড় ঢুঁড়ে বেড়ায়। মন্তর আউড়ে খুঁজতে থাকে আসল হস্তিকর্ণপলাশের গাছ, যার দুটি পাতা মধুসহ সেবন করলেই শত বৎসর পরমায়ু, মৃগেন্দ্রবিক্রম আর পদ্মরাগকান্তি। তারপর--অন্যাহত যৌবন এক লাস্যাধারা প্রমদা মূর্তি ওর চোখের সামনে ভেসে ওঠে।

আশ্চর্য, এরাও কল্যাণঘাটেরই মানুষ। এদের অতীত গেছে, ভবিষ্যৎ নেই, বর্তমানও অলীক। কৃষ্টিভ্রষ্ট দুর্ভাগারা—না ঘাটের না ঘরের। তবু টিকে আছে। বিদ্‌ঘুটে বিশ্বাস আর কল্পনাকেলিতে বেশ মনের আরামে মজে আছে সব। জীবন সরে গেছে বহু দূরে, তার জন্যে কোন দুঃখ নেই।

সব আশা ছেড়ে দিয়ে উপাধ্যায়ও যেন কালস্রোতে নিজেকে ভাসিয়ে দিয়ে বসেছিলেন। এ ভাঙন আর থামবে না।

চোখে পড়লো, মিশ্রের মেয়ে কাঞ্চন চলেছে কাঁখের ওপর ভরা জলের কলসী চড়িয়ে। জীর্ণ শীর্ণ কল্যাণঘাটের বুকে যৌবনের চলৎ মূর্তি। এই কালো গেঁয়ো মেয়ে, গায়ে জামা নেই, খাটো শাড়িতে শরীর জড়ানো, টান করে খোঁপা বাঁধে। যেন প্রতিমালক্ষণ মিলিয়ে কেটে কুঁদে গড়া হয়েছে এই নিটোল উৎফুল্ল মূর্তি। কৃশমধ্যা সুগ্রীবা বিপুল-শ্রোণী চারুপীনপয়োধরা--হুবহু মিলে যায়। উপাধ্যায় আশ্চর্য হলেন। এই মেয়ের বিয়ের জন্য মিশ্রের এত দুশ্চিন্তা!

সকাল থেকে উপাধ্যায় আজ নিজের মধ্যে অদ্ভুত রকমের এক চঞ্চলতা অনুভব করছেন। উঠে দাঁড়াতে হবে। রক্ষা করতে হবে এই জমিদারী ক্ষেত-খামার-মন্দির। বসে বসে ভাঙন আর দেখলে চলবে না।

হাতের লাঠি ঘরের কোণে রেখে দিলেন উপাধ্যায়। স্নানের পর শুধু চন্দনচর্চা নয়, মালতী কুঁড়ির একটা মালাও গলায় পরলেন, গরদের ধুতি আর উড়ুনি একটু গুছিয়ে সাজ করে প'রে নিয়ে, সোজা টান হয়ে দাঁড়ালেন উপাধ্যায়।

মন্দির মণ্ডপের থাম ধরে দাঁড়িয়ে উপাধ্যায় তার দৃষ্টি মেলে দিলেন মধ্যাহ্নে উজ্জ্বল কল্যাণঘাটের প্রান্তর জনপদ ছাড়িয়ে, বেনমতীর বালুতট পার হয়ে দিগ্বলয় পর্যন্ত। উপাধ্যায়ের উষ্ণ নিশ্বাস-প্রশ্বাসে ভাবনার প্রবাহ্ উঠছে আর নামছে। সৃষ্টির পথে যেন মূর্তিরা সব ভীড় করে আছে। সুযৌবনা সুরম্যাঙ্গী পীনোর্বী পীনগণ্ডা। উপাধ্যায়ের আরক্ত কর্ণমূলে বিকেলের রোদ এসে লাগলো। ক্রমে সন্ধ্যা, ছায়া নামলো ধ্বংসস্তূপের ওপর। পাখীর কূজন এল থেমে। আকাশে তারা, বেনমতীর জলরোল, ঝাউবনের উচ্ছ্বাস, অক্ষান্ত ঝিল্লীরব—সেই অদ্ভুত শব্দমায়াবৃত জীর্ণ পৃথিবীর বুকে দাঁড়িয়ে উপাধ্যায় শুনলেন সৃষ্টির গুঞ্জরণ। জরা সরে গেছে, তাঁর মূর্তিময় ধ্যানলোকের এক সুললনা নেমে এসেছে মাটিতে--মিশ্রের মেয়ে কাঞ্চন!

সকালবেলা শয্যাশায়ী উপাধ্যায়ের পিঠে ও কোমরে কবরেজী তেল মালিশ করতে করতে চাকর রামু অনুযোগ করে বললো—এ বয়সে অনিয়ম করলে কি আর সহ্য হয়

কর্তাঠাকুর? কাল কি লাফালাফিটাই করলেন! শরীরের গাঁটে গাঁটে চোট লেগেছে খুব।

উপাধ্যায় আস্তে আস্তে বললেন--আমায় একটু তুলে ধরে বসিয়ে দে তো রামু।

উঁচু বালিশে হেলান দিয়ে বসলেন উপাধ্যায়। চোখের কোলে চামড়ার ওপর লালচে ঘায়ের মতো দাগ পড়েছে। সমস্ত রাত না কাঁদলে এরকম কখনও হতে পারে না। কিন্তু সহজে হঠবেন না উপাধ্যায়। তাঁর প্রতিজ্ঞা শিথিল হয়নি একটুকুও।--রামু, কালাচাঁদ মুহুরীকে এখুনি ডাকঘরে যেতে বল একবার। সোমনাথকে জরুরী তার করে দিক্--বাবা অসুস্থ, কাজ আছে, অবিলম্বে চলে এস।

একমাত্র ছেলে সোমনাথ থাকে কলকাতায়। পড়ে আর চাকরির চেষ্টা করে। উপাধ্যায় ভূভারতে একটি মাত্র ঘৃণ্য স্থানের পরিচয় জানেন--কলকাতা। কথায় কথায় বলেন--কলকাতা নয়, ওটা কালসূত্র নরক। জীবনে মাত্র একবার কলকাতায় গিয়েছিলেন। সাতদিনের বেশী টিকতে পারেননি। ধুলো গোলমাল ভীড়, গাড়িঘোড়া--কোনটাই তার কারণ নয়। সে অন্য ব্যাপার।

কলকাতায় এসে প্রথম দিনেই উপাধ্যায়ের চোখে পড়লো শাড়ি পরিহিতা এক মেমসাহেব। দৃশ্যটা বিভীষিকার মতো উপাধ্যায়ের মনে ও মস্তিস্কে চেপে রইলো তিন দিন ধরে। তবুও সহ্য করে ছিলেন, কিন্তু ক'দিন পরেই আবার দেখলেন গাউন পরে এক বাঙালী মেয়ে। সেদিনই কলকাতা ছেড়ে কল্যাণঘাটে ফিরে চলে গেলেন উপাধ্যায়। আর কখনও এমুখো হননি।

এ হেন কলকাতায় সোমনাথকে লেখাপড়া শিখতে পাঠাবার সময় বুক কেঁপে উঠেছিল উপাধ্যায়ের। কল্যাণঘন বিষ্ণুর অভয়-মুদ্রার আশ্বাস স্মরণ করে সে দুঃসাহসিক কাজটাও করলেন। এতদিন পরে নিজেই আবার ছেলেকে নিজের কাছে ফিরিয়ে নিলেন। সোমনাথ তার পেয়ে চলে এল কল্যাণঘাটে।

—আমার তো হয়ে এল সোমনাথ। এইবার তোকে দাঁড়াতে হবে। এই জমিদারী ক্ষেত খামার মন্দির, এক কথায় তোর ভবিষ্যৎ। আর তো নষ্ট হতে দেওয়া চলে না।

প্রতিবাদ করলো সোমনাথ।—আমার পড়া আর চাকরির ভরসাটুকু নষ্ট করে, কলকাতা থেকে ডেকে আনিয়ে শেষে এইখানে আমার ভবিষ্যৎ দেখলেন আপনি? ঘটি ডোবে না, এই সব তালপুকুর নিয়ে আমার হবে কি?

--পুরুষের মতো কথা বলতে শেখ। উপাধ্যায়ের মেজাজ গরম হয়ে উঠলো।—কলকাতায় গিয়ে আর কিছু না হোক, মেরুদণ্ডটা হারিয়েছে। ঘটি ডোবে না, ওসব ফাজিল কথা মুখে এনো না কখনো।

প্রথম দিনেই বাপছেলের বার্তালাপে একটা মনোমালিন্যের বীজ বোনা হয়ে গেল। দু'জনের মাঝখানে আরও বড় সংশয়ের কুজ্ঝটিকা দু'জনকে আড়াল করে রাখলো। সোমনাথ একটু সতর্ক হয়ে গেল। সেই আশঙ্কাটাই হয়তো সত্য। উপাধ্যায়ও উৎকণ্ঠ হয়ে রইলেন। কলকাতায় গিয়ে সোমনাথের মতিগতি কিছু গোলমাল হয়ে যায়নি তো!

কিন্তু এরকমভাবে বেশীদিন চলে না। সোমনাথ একদিন দু'কান দিয়েই স্পষ্ট শুনলো। উপাধ্যায় বললেন—এইবার তোকে সংসারী হতে হবে। একবার বলবাহুর মতো তুই এই ভাঙা সংসারে দাঁড়া বাবা সোমনাথ। সবই তো রয়েছে, কিছুই যায়নি। শুধু দু'হাত দিয়ে ঠেকিয়ে রাখতে হবে, যেন আর ভেঙে না পড়ে।

গলাটা একবার কেশে পরিষ্কার করে নিয়ে উপাধ্যায় একটু বিশদ করেই বললেন--তারক মিশ্রের মেয়ে কাঞ্চন। দেবীর মতো সর্বসুলক্ষণা মূর্তি, তোর ঠিকুজি মিলিয়ে দেখছি। তারপর সুবিধে মতো একটা দিন স্থির করবো।

সোমনাথ প্রতিবাদ করে না, উত্তর দেয় না। শান্তভাবে সব শুনে নিয়ে নিজের ঘরে গিয়ে বসে। সোমনাথের নির্লিপ্ততা উপাধ্যায়কে আঘাত দেয় সবচেয়ে বেশী। সমস্ত রাগ গিয়ে পড়ে কলকাতার ওপর।--ঐ কলকাতা তোমাদের মাথা খেয়েছে, জাত খেয়েছে। যে দেশে ফিরিঙ্গীতে সংস্কৃত পড়ায় আর ভটচার্যি শেখায় ইংরেজী, সেদেশে থাকলে মতিগতি উল্টে যাবে তাতে আর আশ্চর্য কি। কিন্তু ওসব চলবে না।

সোমনাথ বাপকে শ্রদ্ধা করতে আর পারছে না। উপাধ্যায়ের এই পিতৃত্বের স্পর্ধাটা একটা প্রেতের হুমকির মতো মনে হয়। পাথরের মূর্তিগুলোর মতই নির্বোধ-হৃদয়। ওর স্নেহটাও যেন একটা ব্যাধির আবদার।

রহিল তোমার কোদালী, বনে চলিল বনমালী--সোমনাথের মনে এই রকম একটা বিদ্রোহের ভাব মাঝে মাঝে চাড়া দিয়ে ওঠে। কিন্তু নিজেকে শান্ত করে আনে। উপাধ্যায়ের উপদ্রব সহ্য করে যাওয়াটাই শ্রেয়, বুড়ো হাতির নষ্টামি লোক যেমন সহ্য করে। শুধু বাকি কটা দিন কোন মতে পার করিয়ে দেওয়া--মরে গিয়েও কিছু হাড় দাঁত দিয়ে যাবে, যার দাম নেহাত নগণ্য নয়। সোমনাথের বাইরের সুবাধ্যতার পেছনে এইরকম কোন মনস্তত্ত্ব হয়তো আছে।

চূড়ান্ত আশঙ্কাটা যতদিন সত্যে পরিণত না হয়, ততদিন চুপ থাকাই ভাল। ভূতের ভয় করছে ক্ষতি নেই, শুধু ঘাড় মটকাবার আগে সরে পড়লেই তো হলো।

উপাধ্যায়ের ঘরের বারান্দায় দু'জন সাহেব আর একজন বাঙালী ভদ্রলোক এসে উঠলেন। সোমনাথ এগিয়ে এল। উপাধ্যায় ঘরের ভেতর থেকে সন্দিগ্ধ চোখে উঁকি দিয়ে এক একবার দেখতে লাগলেন।

সোমনাথ এসে জানালো—দু'জন ফরাসী আর একজন বাঙালী অধ্যাপক এসেছেন। মন্দিরের ভগ্নস্তূপ একটু ঘুরে ফিরে দেখবেন।

উপাধ্যায় অপ্রসন্নভাবেই বললেন--তা দেখুক, আমার আপত্তি নেই! তবে জুতো খুলে রাখতে বল। আর ফটো তুলতে পারবে না।

সোমনাথ একটু আপত্তি করলো--এই কাঁটা আর কাঁকর ঠেলে ঘুরতে হবে, জুতো থাকলে দোষ কি?

--না, থাকবে না। উপাধ্যায় চাপা গলায় ধমক দিয়ে উঠলেন।

ফরাসী সাহেব দু'জন স্তূপ দেখতে বেরিয়ে গেলেন সোমনাথের সঙ্গে। বাঙালী ভদ্রলোক একা বসে রইলেন। উপাধ্যায় আর একবার সন্দিগ্ধ চোখে ভদ্রলোককে দেখে নিয়ে লাঠির ঠেলা দিয়ে দরজাটা ভেজিয়ে দিলেন। সোমনাথ আর সাহেবরা ফিরে এলে প্রশ্ন করলেন--ও ভদ্রলোক এখানে ঠায় বসে রইল কেন রে?

—উনি হলেন—! সোমনাথ বলতে গিয়ে থেমে গেল।

—উনি কি?

--উনি অপৌত্তলিক।

—তার মানে?

—উনি মূর্তি-পূজা করেন না, ওসব পছন্দও করেন না।

—হুঁ। উপাধ্যায় হুঙ্কার চাপতে গিয়ে গলা দিয়ে ঘড়ঘড় আওয়াজ করলেন।

সকালের ট্রেনে এসে বিকেলের ট্রেনে ফিরতে হবে। অতিথিরা নিশ্চয় ক্ষুধার্ত হয়েছিলেন খুব। সোমনাথ তিন থালা খাবার সাজালো।

উপাধ্যায় একটা থালা লাঠির খোঁচা দিয়ে উল্টে দিলেন। বাকী দুটো থালা সাহেব দু'জনকে পরিবেশন করে নিজে তাদের সামনে হাসিমুখে দাঁড়িয়ে রইলেন। সোমনাথ রাগে ও

লজ্জায় নিজের ঘরে গিয়ে খিল দিল।

--সর্বস্ব যে লুটে নিল! সোমনাথ ও সোমনাথ!

উপাধ্যায়ের বুকফাটা চিৎকারে সোমনাথ ব্যস্ত হয়ে ছুটে এল। কালাচাঁদ মুহুরী খবর এনেছে, পশ্চিমের মাঠে একটা পাটল রঙের দু'ভাগ হয়ে পড়েছিল। আজ দেখা গেল, তার একটা খণ্ড গোবর্ধনের খিড়কির পুকুরে, কাঁচা ঘাটে পাতা রয়েছে। বাউরী মেয়েরা তার ওপর বসে বাসন মাজছে।

--ফৌজদারী করতে হবে সোমনাথ। আমার পাথর নিয়ে গেছে, আমি ওর মাথা নেব। উপাধ্যায় পাগলের মতো চেঁচাতে লাগলেন।

সোমনাথ মনের বিরক্তি চেপে নিয়ে দাঁড়িয়ে রইল চুপ করে।--হুঁঃ, ফৌজদারী করবে গোবর্ধনের সঙ্গে! ঢোঁড়ার তেজ দেখ। গোবর্ধন ইচ্ছে করলে যে তোমার মন্দিরের বিগ্রহটা কিনে নিতে পারে টাকার ওজনে।

উপাধ্যায়ের রাগ পড়লো গিয়ে সোমনাথের ওপর। কিছুক্ষণ কলকাতাকে গালাগালি দিয়ে তবে ক্ষান্ত হলেন।

মাঝে মাঝে পিতাপুত্রের অন্য প্রসঙ্গ আলোচনা চলে। তখন মনে হয় মালিন্য যেন দূর হয়ে গেছে অনেকখানি। মিলনও অসম্ভব নয়।

উপাধ্যায় বলেন, শুনেছি সরকার থেকে একটা ব্যবস্থা করা হয়েছে, এইসব পুরাকীর্তি রক্ষার জন্য। তুই কিছু জানিস নাকি রে সোমনাথ?

--হ্যাঁ, আমিও শুনেছি।

--তবে একটু চেষ্টা কর না বাবা। ওরা যদি একটু যত্ন নেয়, সাহায্য করে, তবে মন্দিরটা বাঁচে। মূর্তিগুলোর এ অবহেলা বড় বুকে বাজে, আর সহ্য হয় না! বড় অভিশাপ কুড়োচ্ছি সোমনাথ।

উপাধ্যায়ের গলার স্বর আবেগে রুদ্ধ হয়ে যায়। সোমনাথের মনের ভেতর যত উদ্ধত অশ্রদ্ধাপুঞ্জ মুহূর্তের জন্য একটা বেদনার স্পর্শে মমতায় অবনত হয়ে আসে।

গভীর বিশ্বাসে ভারি হয়ে আসে বুড়ো উপাধ্যায়ের কণ্ঠস্বর।--দেবভূমি কখনো নিশ্চিহ্ন হতে পারে না সোমনাথ। ইতিহাস তার সাক্ষী। তাক্‌লা মাকানের বালুর ঝড় স্তূপ বিহার চৈত্যগৃহকে উড়িয়ে নিয়ে যেতে পারেনি। শোনগঙ্গার প্লাবনে ভাসিয়ে নিতে পারেনি বুদ্ধগয়ার মন্দির। যে অক্ষয় শিলাশিল্পে দেবতা আশ্রয় নিয়েছেন, তার বিনাশ নেই।

নিরুত্তর সোমনাথের দিকে তাকিয়ে উপাধ্যায় আবার মেজাজ হারাতে থাকেন। সোমনাথ যদি দু'চার কথায় আপত্তি প্রতিবাদও জানায়, তবে বুড়ো মনে মনে তবু খুশী হন ; হাত দিয়ে যেন একটা অবলম্বন, ভবিষ্যতের একটা স্পর্শ অনুভব করেন। নইলে সবই শূন্য, অসহনীয় হয়ে ওঠে। আর, সেই আশঙ্কাটাই সত্য বলে মনে হয়।

উপাধ্যায় বুঝিয়ে বলেন--কলকাতাকে এতটুকুও বিশ্বাস করিস না সোমনাথ! ওখানে সব ফাঁকি। কী দুর্ভাগ্য মানুষগুলোর। কলের জল খায়!

সবচেয়ে অপরাধ--কলকাতায় নাকি ভারতীয় শিল্পের চর্চা হয়। স্কুল ক'রে ছেলেদের ছবি আঁকা আর মূর্তি গড়া শেখানো হয়।--আমি সে সব ছবি দেখেছি। মেমের কপালে টিপ এঁকে, কেয়ূর আর কুণ্ডল পরিয়ে দিয়ে যত খৃষ্টান পাদরীদের ঘুষখোর চর শিল্পাচার্য সেজেছে। কী ভয়ানক ব্যভিচার।

সোমনাথ মৃদু প্রতিবাদ জানায়।--আপনি যতটা সন্দেহ করছেন ততটা নয়। ভারতের শিল্পকে তাঁরাও বোঝেন, শ্রদ্ধা করেন। তাঁরাই বরং এতদিন পরে আমাদের লুপ্ত শিল্পকলাকে উদ্ধারের কাজে লেগেছেন।

উপাধ্যায় উত্তেজিত হয়ে ঠক্ ঠক্ করে লাঠি ফেলে দ্রুত পায়ে ঘরের ভেতর গিয়ে নিয়ে আসেন একটা পত্রিকা।--এই দেখ, কলকাতার ভাস্কর গড়েছেন এই রুদ্রমূর্তি। কি বস্তু এটা?

--কেন, রুদ্রই তো। খারাপ কি হয়েছে!

--রুদ্র? একবার চোখ মেলে তাকিয়ে বল। একটা বেহেড মাতাল সাহেব দাঁত মুখ খিঁচিয়ে চুল উসকো-খুসকো করে দাঁড়িয়ে আছে। এই হলো রুদ্র? তোমার কলকেতে ভাস্করের হাত দুটো কেটে ফেলতাম কাছে পেলে।

অবসন্ন হয়ে উপাধ্যায় কিছুক্ষণ চুপ করে বসেন। শুধু চিক-চিক করে চোখ দুটো, অসহ অন্তর্দাহের দুটো শিখা। আর একটু শান্ত হয়ে বলেন--মিছেই রাগ করি না সোমনাথ। সেদিন কাগজে পড়লাম, আধুনিক এক বর্মী ভাস্কর ভগবান বুদ্ধের মূর্তি গড়েছে। মূর্তির হাতে হাতঘড়ি আর চোখে চশমা পরিয়ে দিয়েছে। বল তো, কী সব অনাচার চলেছে?

সোমনাথ--না, এসব সত্যিই অন্যায়।

--এসব পাপ, এর প্রায়শ্চিত্ত নেই। আরও শুনলাম, কথাটা সত্য কিনা জানি না। কলকাতায় নাকি এক বিলেতফেরত ভদ্রলোক দেবতার মুখোস পরে অশ্লীল লম্ফ-ঝম্ফ করে আর ভারতীয় নৃত্য নাম দিয়ে টাকা কামায়?

সোমনাথ যেন উপাধ্যায়ের মনের গহনে ক্ষতটাকে দেখতে পায়। তাই অভিমতগুলি বড় রূঢ় হলেও সোজা অস্বীকার করার মতো যুক্তি হাতড়ে পায় না। তবু একটা প্রতিবাদ দাঁড় করায়।--শুধু প্রাচীন ভারত নিয়েই তো চলে না। আধুনিক ভারতের, আধুনিক যুগের রীতি মানিয়ে চলতে হবে তো।

আধুনিক! কথাটা শুনেই উপাধ্যায় আবার ধৈর্য হারিয়ে ফেলেন। বিকৃত স্বরে বলেন--তোমার কলকেতে-শিল্পীরা ভারতীয়ও নয়, আধুনিকও নয়। ভারতীয় হবার মতো নিষ্ঠা নেই, আধুনিক হবার মতো প্রতিভা নেই। ওরা কিছুই নয়। যেন সাহেবেরা বুঝতে পারে, এই ওদের লক্ষ্য। ছবি মূর্তি নাচ গান--সব। ভারতীয় হলে সাহেবরা বুঝতে পারবে না, এই ওদের ভয়।

নিশির ডাকে নয়, ঘুম এল না তাই। সোমনাথ ঘরের কপাট খুলে বেরিয়ে গেল। রাত্রির শেষ যাম, চাঁদ ডুবছে বেনমতীর উপর। জল আর বালিয়াড়ির গায়ে লেগেছে তামাটে জ্যোৎস্নার আভা। কোন উদ্দেশ্য নেই, সোমনাথ ঘুরে ফিরে বেড়াতে লাগলো মন্দিরের ভগ্নস্তূপের চারদিকে।

একটা ঢিবি থেকে নিচে নামতেই চোখে পড়লো, কেউ যেন কাপড় ঢাকা দিয়ে শুয়ে রয়েছে। কিন্তু চোখের ধাঁধা মাত্র। বৃষ্টির কাদা-জল লেগে ঢাকা পড়েছে শায়িত মূর্তিটা। হাত দিয়ে ধুলো সরিয়ে দিতেই হেসে উঠলো একটি মুখ। ললিতাসনা এক সৌম্য দক্ষিণামূর্তি--বরদা মুদ্রা। কী স্পষ্ট হাসি, আয়ত চোখে কী গাঢ় উজ্জ্বল দৃষ্টি। সোমনাথের সমস্ত শরীর একবার শিউরে উঠলো। ভয় ভয় করছে। তার সমস্ত ঔদ্ধত্য আর অবজ্ঞাকে যদি মূর্তিটা প্রশ্ন করে বসে! সোমনাথ অন্য পথে সরে পড়লো।

ক্লান্ত হয়ে সোমনাথ ঠেস দিয়ে দাঁড়ালো একটা অবলুণ্ঠিত ভাঙা তোরণের গায়ে। অদ্ভুত এক অনুভবের মোহ তার বিচারবুদ্ধিকে ঘিরে ধরেছে যেন। সময়ের ব্যবধান ভেঙে যাচ্ছে--এক সমুন্নত বিগত যুগের কোলে এসে পৌঁছে গেছে সোমনাথ। টিপ টিপ করছে পাথরের মূর্তির বুকগুলি। তারা বেঁচে আছে।

পাশে দাঁড়িয়ে কে? এক স্মেরমুখী নগ্না মূর্তি। সোমনাথ আচমকা দু'পা পিছিয়ে সরে গিয়ে দাঁড়ালো। এ কে?

রভসে আকুল এক দিব্যাঙ্গনা অতিভঙ্গ ঠামে দাঁড়িয়ে। গুরু নিতম্বে রত্নসূত্র, কঠিন কুচকলিকা আবেগে কোমল হয়ে রয়েছে। সুপুষ্ট বর্তুল দুটি হাতে তুলে ধরে আছে

পদ্মবীজের মালা, যেন গায়ে ছুঁড়ে মারবে। তার বুকের উত্তাপ লাগছে সোমনাথের গায়ে। চোখে মুখে উষ্ণ নিশ্বাসের তাপ। অজস্র স্বেদবিন্দু কপালে চক চক করে ফুটে উঠলো। সরে গিয়ে তোরণের অপরদিকে হিমে ভেজা একটা কুশের ঝাড়ের ওপর বসে পড়লো সোমনাথ।

এই মূর্তিলোকের রূপ ও হৃদয় সে আজ যেন বুকের কাছে অনুভব করছে। এই বিরাট সুরমন্দিরের প্রাঙ্গণে যেন স্তব্ধ হয়ে রয়েছে এক উদ্দাম জয়জয়ন্তী রাগ। মূর্ছাহত হয়ে রয়েছে। এক প্রাচীন বৈভব। এই ন্যাগ্রোধ আর নাগরঙ্গবনে উৎসবের প্রদীপ যদি আর একবার ঝলসে ওঠে, দেখা দেবে শত শত জীবন্ত নরনারীর রূপ। তার মধ্যে দাঁড়িয়ে আছে মিশ্রের মেয়ে কাঞ্চন, কপালে কাশ্মীরপত্রের লিখা--সুন্দর। ওর কুন্তলস্খলিত একটি ফুল কুড়িয়ে নিতে মন আকুল হয়ে ছুটবে।

কিন্তু এ নিশির ডাকের ঘোর আর কতক্ষণ? চাঁদ ডুবে গেল। দিনের আলোতে মাটি হয়ে দেখা দেবে এই রূপময় অতীত। কাঞ্চন বাতিল হয়ে গেছে চিরদিনের জন্য।

উপাধ্যায় উঠে পড়ে লেগেছেন। প্রতিদিনের কাজের একটা ছক বেঁধে নিয়েছেন। সকালে উঠেই কালাচাঁদ মুন্সীকে একবার করে তাড়া দেন। প্রজাবাড়ি পাঠিয়ে দেন খাজনা উসুলের জন্য। দুপুরে বসে সোমনাথকে দিয়ে দরখাস্ত লেখার গভর্নমেন্টের দরবারে। বার শত বছরের পুরাতন কল্যাণঘাটের এই বিষ্ণুমন্দির। হিন্দু সংস্কৃতির এই কীর্তিকে ভাঙনের হাত থেকে রক্ষার জন্য সনির্বন্ধ আবেদন। এই অনাদৃত দেবভূমিকে আবার ঘষেমেজে লুপ্ত গৌরব ফিরিয়ে আনতে হবে।

তারপর বিকেলের দিকে আসেন তারক মিশ্র। কাঞ্চন আর সোমনাথের ঠিকুজি সুমুখে মেলে নিয়ে বসেন। বিয়ের কথা, দিনক্ষণের বিচার চলে। সোমনাথ বাইরে বেড়াতে চলে যায়।

মিশ্র চলে যায়। উপাধ্যায় আবার ফাঁপরে পড়েন। একটা শূন্যতা যেন তাঁকে গিলে খাবার জন্য আড়ালে আত্মগোপন করে আছে। চেঁচিয়ে ডাকতে থাকেন—সোমনাথ, সোমনাথ!

সোমনাথ নেই। উপাধ্যায় আস্তে আস্তে ওঠেন। যে আশঙ্কা তাঁর মনে অনেকদিন থেকেই পুষ্ট হচ্ছিল, সেটা সত্য হয়েছে। উপাধ্যায় কদিন আগে এ সত্য আবিষ্কার করেছেন।

উপাধ্যায় সোমনাথের ঘরে এসে ঢুকলেন। সেই বাক্সের ডালাটা খুলে একটা মোটা ইংরেজী বইয়ের ভেতর থেকে বার করলেন ফটোটা। এক অনাম্নী তরুণীর ছবি।

উপাধ্যায় বিভোর হয়ে দেখেন, মুগ্ধ হন, শঙ্কিত হয়ে ওঠেন। ঘর ভাঙানিয়া এ মূর্তির চোখে অদ্ভুত হাসি। সপ্তাবরণ এই দেবায়তনের কোন দেবিকার চোখে এমন হাসি নেই। চোখে হাসি, মহাকালের এও এক নতুন সৃষ্টি। কি নিষ্ঠুরভাবে বদলে যাচ্ছে পৃথিবী! হাসিও ঠোঁট থেকে সরে যায়, চোখে আশ্রয় নেয়। উপাধ্যায় নিষ্পলক চোখে বিমূঢ়ের মতো তাকিয়ে থাকেন।

কিন্তু সন্ধ্যারতির ঘণ্টা বেজে ওঠে। কর্পূর প্রদীপের আলো নাচতে থাকে বিগ্রহের সম্মুখে। বাইরের মণ্ডপে স্তম্ভে চত্বরে আলোছায়ার চামর দুলতে থাকে। সে আলোড়নে জেগে ওঠে সারি সারি স্থানক আসীন ও শয়ান দেবতার দল। উপাধ্যায় যেন নষ্ট সংবিৎ ফিরে পান। দ্রুত ফিরে এসে বিমান ঘরের একটা স্তম্ভে ঠেস দিয়ে দাঁড়িয়ে থাকেন। অর্চনা শেষে পুরোহিত চলে যান। গন্ধ ধূমে আচ্ছন্ন বাতাস নিশ্বাসে গিয়ে আবেশ সৃষ্টি করে, সমস্ত চিন্তাজাল এলোমেলো হয়ে যায়। উপাধ্যায় ঘরে গিয়ে শুয়ে পড়েন। ক্ষুদ্রাঙ্ক নাটকের মতো এক একটা দিন উপাধ্যায় এইভাবে পার করে দিচ্ছেন।

এমনিভাবে একদিন তীব্র এক অনুশোচনায় উপাধ্যায় অস্থির হয়ে উঠলেন। নিজেকে ধিক্কার দিলেন নিজেরই দুর্বলতার জন্য। সন্ধ্যারতির ঘণ্টাধ্বনি আর কানে পৌঁছয়নি সেদিন

উপাধ্যায় দু' চোখের পিপাসা ঢেলে দেখছিলেন ফটো। এ কেমন মেয়ে--বেণী নেই, ফাঁপানো চুলের ভার কোমর পর্যন্ত নেমেছে। এই লোল রুক্ষ অলক ডাকিনীদের মাথাতেই শোভা পায়। কিন্তু তবু কি সুন্দর! গায়ে জামা, একটা শাড়ি লতার মতো রোগা মেয়েটাকে জড়িয়ে ধরেছে। হাতে দু'গাছি সরু চুড়ি, কানে হালকা ধরনের মাকড়ির মতো অলঙ্কার। পায়ে মঞ্জীর নেই, চামড়ার জুতো। কচি কচি মুখ, অনেকটা গৌরী কুমারিকারূপা। কিংবা তার চেয়েও ঢলঢল। চোখে সেই হাসি।

আরতির শেষে শঙ্খের ফুকার উপাধ্যায়ের কানে এসে আচমকা বাজলো। কোন মতে বিগ্রহের সম্মুখে একটা প্রণাম সেরে উপাধ্যায় নিজের ঘরে গিয়ে ঢুকলেন। সমস্ত রাত ছটফট করলেন একটা অশুচি জ্বালায়।

উপাধ্যায় ঘরের বারান্দায় মসৃণ মেজের ওপর একটা থামে ঠেস দিয়ে বসলেন। সামনে একটা পঞ্জিকা।

--সোমনাথ!

সোমনাথ এসে সামনে দাঁড়ালো। উপাধ্যায়ের গলার স্বর দৃপ্ত আদেশের মতো।--দিন স্থির ক'রে ফেলেছি, আসছে মঙ্গলবার। শুভ কাজে আর বেশি দেরি করা উচিত নয়। মিশ্রকে ডাকতে লোক পাঠিয়েছি।

সোমনাথ ঠায় দাঁড়িয়ে রইলো সামনে বুড়ো উপাধ্যায়ের দিকে তাকিয়ে। দু' চোখের দৃষ্টিতে হিংস্র স্ফুলিঙ্গ ঝরে পড়তে লাগলো।

--ওকি সোমনাথ! অমন করে তাকাচ্ছিস কেন। কি হয়েছে তোর? উপাধ্যায়ের গলার স্বর সন্ত্রাসে থরথর করে উঠলো। সংহার জ্বালায় আকুল ত্রিপুরান্তক শিবমূর্তির চোখে এই দৃষ্টি উপাধ্যায়কে দেখেছেন!

--এই সংসারকে দাঁড় করাতে হবে। লক্ষ্মী প্রতিষ্ঠা করতে হবে। ভাঙতে দিলে চলবে না। এই পবিত্র কর্তব্যের দায় তুই ছাড়া আর নেবার কে আছে?

লাঠিতে ভর দিয়ে উপাধ্যায় উঠলেন। বোধহয় সোমনাথের হাত দুটো সানুরোধে ধরতে যাচ্ছিলেন। একটা গরুর গাড়ি ক্যাঁচ ক্যাঁচ করে এসে থামলো সামনের পথে। ফাইল বগলে এক ভদ্রলোক গাড়ি থেকে নেমে এগিয়ে এল।

আরও অনেক জিনিস নামলো। দশ বস্তা সিমেন্ট, আলকাতরা পাঁচ টিন, লোহার ছড় দু' বোঝা, দু'বস্তা জমাট পিচের টুকরো। খুরপি হাতে এক ছোকরা ওস্তাগরও নেমে এল।

সোমনাথ নিজের ঘরের ভিতর গিয়ে ঢুকলো। হতভম্ব উপাধ্যায় আগন্তুক ভদ্রলোকের দিকে তাকিয়ে রইলেন—একি ব্যাপার?

কালাচাঁদ মুহুরী বুঝিয়ে দিল।—সরকারের লোক, ভাঙা মন্দির মূর্তি সব মেরামত করে দিতে এসেছেন। আপনি যে দরখাস্ত করেছিলেন, তা গ্রাহ্য হয়েছে।

--সোমনাথ! সোমনাথ! ছোট ছেলের মতো ভয়ার্ত চিৎকার করে উঠলেন উপাধ্যায়। ছানি-পড়া চোখ ফেটে ঝর ঝর করে জল ঝরে পড়লো।

—সোমনাথ, কি সব এসেছে দেখ। কি চায় এরা?

একটা পচা পাঁক আর পুরীষের গাদা যেন সামনে রাখা হয়েছে, দেবতাদের গায়ে ছুঁড়ে মারবার জন্য। সপ্তাবরণ দেবনিকেতনের সংস্কার করবে এরা? এই সব মালমশলা? স্থবির উপাধ্যায়ের কাতর চিৎকার আবার বেজে উঠলো--সোমনাথ, শীগ্‌গির আয়!

সোমনাথ এল কিন্তু সামনে এসে আর থামলো না। হাতে একটা সুটকেশ। বারান্দা থেকে নেমে পড়লো পথে। তারপর আর দেখা গেল না।

আগন্তুক ভদ্রলোক ভ্যাবাচাকা খেয়ে বোকার মতো দাঁড়িয়ে রইলেন। সবাই চুপচাপ। কল্যাণঘাটের এক বিকলাঙ্গ বিগ্রহের মতো থামের গায়ে কাত হয়ে বসে রইলেন উপাধ্যায়।

নির্বোধের মতো ফ্যালফ্যাল করে তাকিয়ে রইলেন স্টেশনের পথের দিকে।

মুহুরী কালাচাঁদ ধিক্কার দিয়ে উঠলো।--ছি ছি, যাবার সময় বাপকে একটা প্রণাম করে গেল না।

উপাধ্যায় আর গলা খুলে বলতে পারলেন না।--না, ও প্রণাম করতে পারে না।

কল্যাণঘাট যেন ধীরে ধীরে ঝাপসা হয়ে আসছে। শ্বেত কৃষ্ণ ধূম্র পাটল বহ্নিবর্ণসন্নিভ কঠিন প্রস্তরের শত শত মূর্তি কীর্তি ও বিগ্রহ গলে মিলিয়ে যাচ্ছে অন্তর্ধ্যানের স্রোতে। মজ্জমান উপাধ্যায় যেন শেষ দৃষ্টি মেলে দেখছেন--তীর সরে গেছে বহুদূরে। শুধু দিক্‌প্রান্তে জেগে রয়েছে অনাম্নী সুতনুকা এক মূর্তির ছলনা। চোখে অদ্ভুত হাসি।

# কতটুকু ক্ষতি

আর্টিস্ট শ্রীমন্ত সেন হন্তদন্ত হয়ে স্বাক্ষর পত্রিকার অফিসে ঢুকলো। শ্রীমন্তের মুখের দিকে তাকিয়েই সম্পাদক অক্ষয়বাবু বুঝলেন--পর্বতো বহ্নিমান্। এই রুচিবান শিল্পীর নিষ্ঠার পর্বতে কোন্ বহ্নির স্পর্শ দাবানল সৃষ্টি করেছে, অভিজ্ঞ সম্পাদক অক্ষয়বাবুর কাছে সে রহস্য অজানা ছিল না। আর্টিস্ট শ্রীমন্তকে তিনি আজ চার বছর ধরে এই মূর্তিতেই দেখে আসছেন। মিষ্টি কথার বর্ষা নামিয়ে এই উত্তপ্ত মূর্তিকে কিভাবে ঠাণ্ডা করে দিতে পারা যায়, সেই কৌশল তাঁর কাছে চার বছরের নিয়মিত চর্চায় এখন নিছক একটা অবলীলা হয়ে দাঁড়িয়েছে। শ্রীমন্ত আর্টিস্ট যতই রাগে গর্জন করুক, ভয় দেখাক অনুরোধ করুক--সম্পাদক অক্ষয়বাবু বিচলিত হন না কিছুতেই। কিন্তু আর্টিস্ট শ্রীমন্ত এত বিচলিত হন কেন? কেন আজ চার বছর ধরে একটা বিক্ষোভের ঝড়ে তার মনের শান্তি বিপর্যস্ত হয়ে আছে?

শ্রীমন্ত আর্টিস্টের বিদ্রোহী মূর্তিটা একটা চেয়ারের ওপর ধপ্ করে বসে পড়েই সম্পাদক অক্ষয়বাবুকে যেন চ্যালেঞ্জ করলো।--আবার আপনি ফটোগ্রাফার বিজয় গুপ্তের তোলা একটা লক্কড় ফটো ছেপেছেন! বিজয় ফটোগ্রাফারের এলবামটাকে যদি আপনি একটি রত্নদীপ মনে করে থাকেন. তবে তাই করুন ; কিন্তু আমাদের বাদ দিন। প্রতি মাসে ঐ এলবাম থেকে এক একটি ঘুঁটে পোড়ানো রত্ন দিয়ে আপনার স্বাক্ষরকে সাজিয়ে বার করুন। আর্টিস্টদের সঙ্গে সম্পর্ক চুকিয়ে দিন। ব্যস্--স্বাক্ষরকে যদি রাখতে হয়, তবে এক নৌকায় পা দিতে শিখুন। তেলে জলে মেশাবার চেষ্টা করবেন না। হয় আর্টিস্ট নয় ফটোগ্রাফার--এর মধ্যে একজনকে বেছে নিতে হবে। বলুন।

উত্তরে সম্পাদক অক্ষয়বাবু মৃদু হেসে যথাসৌজন্যে শুধু সিগারেটের ডিবেটা শ্রীমন্তের সামনে এগিয়ে দিয়ে বললেন।--আসুন।

একটা সিগারেট অবশ্য তুলে নিল শ্রীমন্ত, কিন্তু অক্ষয়বাবুকে প্রসঙ্গ থেকে সহজে রেহাই দিল না।--না অক্ষয়বাবু, আমি স্পষ্ট করে জানতে চাই আপনার উদ্দেশ্য কি?

উদ্দেশ্য? অক্ষয়বাবু তাঁর সম্পাদকীয় জীবনে এই প্রথম একটা অদ্ভুত কথা শুনলেন। শ্রীমন্ত আর্টিস্ট যেন একটা প্রচণ্ড ছেলেমানুষী আরম্ভ করেছে। উদ্দেশ্য? সম্পাদকের উদ্দেশ্য? পত্রিকার উদ্দেশ্য? আজ চার বছর ধরে স্বাক্ষরের মতো বাংলা পত্রিকার অন্তর্লোকে আনাগোনা করেও যে-মানুষ এখনো পত্রিকার উদ্দেশ্য জানবার কৌতূহল রাখে, তার জন্য কার না দুঃখ হয়? সত্যি, শ্রীমন্তের জন্য বড় দুঃখে হাসছিলেন অক্ষয়বাবু।

শ্রীমন্ত বললো--সমাজ সাহিত্য ও শিল্প প্রচারের পবিত্র দায়িত্ব নিয়েছেন, অথচ একটা নীতি, একটা লক্ষ্য, একটা রুচি...।

একটা সমবেদনার উচ্ছ্বাসেই বাধা দিয়ে অক্ষয়বাবু বললেন--আছে আছে, সব আছে শ্রীমন্তবাবু।

শ্রীমন্ত--ফটোর নীচে আবার লিখে দিয়েছেন--ফটোশিল্পী বিজয় গুপ্ত। ছি ছি, কী ভাল্‌গারিজম মশাই। ফটোগ্রাফার হলো শিল্পী। আরশুলা হলো পক্ষী? কুত্তার নাম বাঘা? কানার নাম পদ্মলোচন। মোষের নাম মহাশয়?

অক্ষয়বাবু--চা খাবেন? তার সঙ্গে টোস্ট? মরিচ দিয়ে? কেমন?

বহ্নিমান শ্রীমন্ত একটু স্তিমিত হয়ে এল। অনুযোগের সুরে বললো--না, এসব বড় অন্যায় করছেন অক্ষয়বাবু। না দেখছেন পত্রিকার প্রেস্টিজ, না দেখছেন আমাদের মানসম্মান। কী পদার্থ আছে ঐ ফটোতে? বিজয় গুপ্তের তোলা ফটো, তার নাম আবার--'ফাগুন লেগেছে বনে বনে।' হাসালেন অক্ষয়বাবু!

অক্ষয়বাবু একটু গম্ভীর হয়ে বললেন--অবশ্য আপনাকে জানাতে বাধা নেই, ঐ ফটোটার খুব demand হয়েছে। নিউ-ইয়র্কের একটা পত্রিকার প্রতিনিধি আজই এসে ফটোগ্রাফারের ঠিকানা নিয়ে গেছে--ওবাও ফটোটা ছাপাতে চায়।

শ্রীমন্ত বিদ্রূপের ভঙ্গীতে উল্লসিত হয়ে উঠলো--এই তো! এইখানেই চূড়ান্ত পরীক্ষা হয়ে গেল। আপনি নিশ্চয় জানেন, আমাদের দেশের যা-কিছু বিদঘুটে, বিদেশীদের কাছে তারই আদর বেশি। আজগুবি না হলে ওরা পছন্দই করবে না। নইলে ধরুন, 'বন্যমার্জারির প্রেমাবেশ' নামে মিস্ তরুলতা মজুমদারের এমন উঁচুদরের নৃত্যটা বিদেশীদের কাছে কোন আদরই পেল না। অথচ; জংলী সাঁওতালী নাচ দেখে ওরা মগ্ন হয়ে যায়। বিদেশী রুচির কথা আর বলবেন না। শালুক চিনেছে গোপাল ঠাকুর। ওরাই বিজয় গুপ্তকে চিনেছে।

অক্ষয়বাবু কিছু একটা বলবার জন্য মনে মনে তৈরি হচ্ছিলেন। শ্রীমন্ত আর্টিস্ট আবার প্রশ্ন করলো--একটা ফটোর জন্য কত দক্ষিণা দেন বিজয় গুপ্তকে?

অক্ষয়বাবু--সাড়ে চার টাকা।

শ্রীমন্ত বিস্ময়ে ভুরু কোঁচকালো।--সাড়ে চার টাকা! লোকে তিন আনা পয়সা খরচ করে ষোল নম্বর বাসে চড়ে গড়িয়া পৌঁছে একটা খালের ধারে দাঁড়িয়ে মাঠের দিকে তাকালেই স্পষ্ট দেখতে পাবে--ফাগুন লেগেছে বনে বনে। তার জন্য সাড়ে চার টাকা? অপব্যয়।

ফটোর মূল্য সাড়ে চার টাকা শুনে মনে মনে একটু খুশি হয়ে উঠছিল শ্রীমন্ত। অক্ষয়বাবু কিন্তু মনে মনে ঠিকই জানছিলেন এবং দুঃখ করছিলেন--বিজয় গুপ্তকে গুণে গুণে দশটি টাকা দিতে হয়। কিন্তু সম্পাদকীয় স্ট্র্যাটেজি নামে একটি মনস্তাত্ত্বিক কৌশল আছে। দক্ষিণার ব্যাপারে তিনি দ্বন্দ্বী ও প্রতিদ্বন্দ্বীদের আগ্রহের ওপর প্যাঁচ দিয়ে একটি তত্ত্বকে সফল করে তুলতে জানেন অর্থাৎ অল্পে সুখমস্তি।

সুতরাং অক্ষয়বাবু আবার আরম্ভ করলেন--আপনার আঁকা ছবিটার মর্ম কিন্তু কেউ বুঝতে পারলো না শ্রীমন্তবাবু। অবশ্য পিওর আর্ট বোঝবার মতো লোক এই পোড়া বাংলা দেশে...।

শ্রীমন্ত বাধা দিল--কী বলছেন অক্ষয়বাবু? পৃথিবীতে যাঁকে একমাত্র সত্যিকারের আর্ট-সমালোচক বলে জানি, সেই অধ্যাপক ত্রিদিব ভট্চাজ এই ছবি সম্বন্ধে কী লিখেছেন জানেন? তিনি লিখেছেন--'এই ছবির মধ্যে যে অব্যয়ীভাব ফুটিয়া উঠিয়াছে, তাহা সর্বদেশের ও সর্বযুগের রস। সৃষ্টি একদিন মুছিয়া যাইবে, কিন্তু শিল্পী শ্রীমন্ত সেনের আঁকা এই অত্যাশ্চর্য ছবিটির আত্মার কখনো বিনাশ হইবে না।'

উৎসাহিত হয়ে অক্ষয়বাবু বললেন--ঠিক কথা। খাঁটি কথা। এতক্ষণে জিনিসটা আমার কাছে পরিষ্কার হয়ে গেল। আগে এতটা বুঝতে পারিনি। ছবির নাম দিয়েছেন--'স্বর্গীয় মদের ফেনা', অথচ আকাশে একটা ভাঁড়ের মতো জিনিস উপুড় হয়ে রয়েছে।

শ্রীমন্ত--হ্যাঁ, ওটা হলো চাঁদ।

অক্ষয়বাবু--আর ভাঁড়ের মুখ থেকে পুঞ্জ পুঞ্জ ফেনা উথলে আকাশময় ছড়িয়ে পড়ছে কেন?

শ্রীমন্ত--হ্যাঁ, ওটা হলো জ্যোৎস্না।

অক্ষয়বাবু--আশ্চর্য, আমি সত্যিই আশ্চর্য হয়ে যাচ্ছি শ্রীমন্তবাবু। কী যে বলবো, শুধু বলতে ইচ্ছে করছে--আশ্চর্য। হ্যাঁ, আপনার প্রাপ্য দক্ষিণাটা নিয়ে যান। এই নিন--আট টাকা দিলাম আপনাকে।

শ্রীমন্ত অপ্রস্তুত হয়ে কিছুক্ষণ তাকিয়ে রইল। হঠাৎ প্রতিবাদ করার মতো কোন যুক্তি খুঁজে পাচ্ছিল না।--আট টাকা? বেশ তাই দিন। একটু ইতস্তত করে টাকা কয়টা পকেটে পুরে সম্পাদকীয় দপ্তর থেকে বের হয়ে এল শ্রীমন্ত।

ঘড়ির দিকে তাকাচ্ছিলেন অক্ষয়বাবু। ঘরে ঢুকলো ফটোগ্রাফার বিজয় গুপ্ত। দ্বিতীয় কিস্তি একটা সংগ্রামের জন্য প্রস্তুত হয়ে রইলেন অক্ষয়বাবু।

বিজয় গুপ্ত বললো--আবার আপনি জলছবি ছাপতে আরম্ভ করেছেন! স্বাক্ষরের সুনাম আর রইল না। আপনার পত্রিকা উঠে যাবে, অবধারিত।

অক্ষয়বাবু বিস্ময়ের ভান করে প্রশ্ন করলেন--জলছবি?

বিজয় গুপ্ত--হ্যাঁ স্যার, শ্রীমন্ত আর্টিস্টের আঁকা ছবি। কী হয়েছে ওটা? স্বাক্ষরের মতো কাগজে যদি ঐসব রঙীন রাবিশ ছাপান, তবে আমাদের বাদ দিন। আর্টিস্টদেরই মাথার মণি করে রাখুন আপনি।

অক্ষয়বাবু লজ্জায় জিভ কাটলেন।--ছিঃ, ওরকম করে বলবেন না বিজয়বাবু। বিদেশের গুণী আর রসিকেরা শ্রীমন্ত সেনের ছবির কদর জানে। আজই নিউ ইয়র্কের একটা পত্রিকার প্রতিনিধি এসে 'স্বর্গীয় মদের ফেনা' ছাপবার জন্য তিনশো টাকা দক্ষিণা দিয়ে শ্রীমন্ত সেনের অনুমতি নিয়ে গেছে। অথচ আমরা ঐ ছবির কতটুকু মূল্য দিতে পেরেছি, পাঁচটি টাকা মাত্র। এই তো?

বিজয় গুপ্তের উত্তেজনা হঠাৎ কেমন মিইয়ে এল। নেহাত অজ্ঞাতসারেই একটা সমবেদনার আভাস যেন তার কথার মধ্যে ফুটে উঠলো--মাত্র পাঁচ টাকা, সে কী অক্ষয়বাবু?

অক্ষয়বাবু--হ্যাঁ বিজয়বাবু, এমন একজন আর্টিস্টের আঁকা ছবির মূল্য পাঁচ টাকার বেশি দেবার সামর্থ্য নেই আমাদের। আর ধরুন, সত্যি কথা বলতে গেলে, আপনারা অর্থাৎ ফটোগ্রাফারেরা যা করেন, তার মধ্যে আর্ট বলে জিনিসের বালাই নেই। ভাল ক্যামেরা, ভাল ফটো--ব্যস্, আপনাদের কাজ হলো যন্ত্রের কাজ। তবু আপনার দক্ষিণা...।

বিজয় গুপ্তের সারা মুখে একটা রক্তাভ উচ্ছ্বাস দেখা যায়। সে সব সহ্য করতে পারে কিন্তু ফটোগ্রাফীর নিন্দা বরদাস্ত করা তার পক্ষে একান্ত অসম্ভব। বিজয় গুপ্তকে তাঁর ফটোগ্রাফার গুরু শিখিয়ে দিয়েছেন--ফটোগ্রাফী যন্ত্রের খেলা নয়, ফটোশিল্পীরাও শিল্পী, বরং তারাই নতুন যুগের শিল্পী। গুরুদত্ত সেই বাণীকে সম্পাদক অক্ষয়বাবু নিন্দে করে ভয়ানক ভুল করছেন। ফটোগ্রাফীর নিন্দা--এখানে কারও কাছে হার মেনে কোন আপস করতে রাজী নয় বিজয় গুপ্ত। নেহাত সহ্য করতে না পেরেই বিজয় গুপ্ত বললো--কথাগুলি সংযত করুন অক্ষয়বাবু।

অক্ষয়বাবু--বেশ বেশ, মাপ করবেন। আমি শুধু বলতে চাইছিলাম আর্টিস্ট যেমন কল্পনাকে রূপ দিতে পারে...

বিজয় গুপ্ত--ফটোশিল্পী বাস্তবের রূপ ধরে দিতে পারে।

অক্ষয়বাবু--আর্টিস্টের তুলিতে যেন একটা অতীন্দ্রিয় রোমান্স আছে।

বিজয় গুপ্ত--ক্যামেরার সেলুলয়েডের চোখে সত্যের রোমান্স আছে।

অক্ষয়বাবু--আর্টিস্টরা

বিজয় গুপ্ত বাধা দিয়ে বললো--আর্টিস্টরা বস্তুর ওপর মিথ্যার রূপ দেয়। ওটা রঙের ছলনা।

অক্ষয়বাবু--তাহলে ফটোগ্রাফারেরা...।

বিজয় গুপ্ত--ফটোগ্রাফারেরা মিথ্যার আবরণ সরিয়ে দিয়ে বস্তুর রূপ খুলে দেয়।

অক্ষয়বাবু আবেগভরে বলে উঠলেন--আশ্চর্য, আপনি আমাকে আশ্চর্য করে দিলেন বিজয়বাবু। এভাবে আমি কোনদিন ভেবে দেখিনি। আপনার কথায় বুঝলাম সত্যিই আপনারা --কী বলবো: আপনারা হলেন--আর্টিস্টরূপী শশক-জম্বুক সঙ্কুলিত মানব অরণ্যের শিল্পীকেশরী।

বিজয় গুপ্ত শান্ত হয়ে বললো--আজকের মতো উঠি।

সিগারেটের ডিবেটা এগিয়ে দিয়ে স্মিতমুখে সম্পাদক অক্ষয়বাবু বললেন--আসুন। সেই প্রতিযোগিতার কথা স্মরণে রেখেছেন তো? উঠে পড়ে লাগুন এইবার, আর যে সময় নেই।

চলে আসবার আগে বিজয় গুপ্ত উৎসাহিত ভাবেই উত্তর দিল--নিশ্চয় মনে আছে। আসি, নমস্কার।

কোনো একটি দেশকল্যাণ সমিতি থেকে একটি প্রতিযোগিতা আহ্বান করা হয়েছে আর্টিস্ট এবং ফটোগ্রাফারদের কাছ থেকে।--'অনশন ও বুভুক্ষার ফলে মানবতার চরম ক্ষতি কি হইতে পারে, এই বিষয়ে যে শিল্পীর অঙ্কিত চিত্র অথবা তোলা ফটো সর্বশ্রেষ্ঠ বিবেচিত হইবে, সেই শিল্পীকে মাতৃমঙ্গল সমিতি পাঁচ শত টাকা পুরস্কার দিবেন।'

স্বাক্ষর পত্রিকার তরফে সম্পাদক ও স্বত্বাধিকারী অক্ষয়বাবু অতিরিক্ত আরও একশত টাকা পুরস্কার ঘোষণা করেছেন। প্রতিযোগী শিল্পীদের আঁকা ছবি এবং তোলা ফোটো--সবই আগামী সংখ্যা স্বাক্ষরের কলেবর অলংকৃত করে প্রকাশিত হবে।

আর্টিস্ট বনাম ফটোগ্রাফার--প্রতিযোগিতাই শেষাশেষি একটা শ্রেণীদ্বন্দ্বের মতো হয়ে দাঁড়ালো। বহু আর্টিস্ট যোগ দিয়েছেন। তাঁদের সবচেয়ে বড় ভরসা শ্রীমন্ত সেন। শ্রীমন্তের হাতের তুলি দুর্বল নয়, তার কল্পনা অনুজ্জ্বল নয়। তার রঙে কত ব্যঞ্জনা, রেখায় কত দ্যোতনা ইত্যাদি ইত্যাদি। শ্রীমন্ত আর্টিস্ট চুপ করে বসে নেই। তার সমস্ত শক্তি ও প্রতিভাকে সংহত করে স্টুডিওর নিরালায় বসে এক রকম ধ্যানস্থ হয়ে আছে শ্রীমন্ত। রাত জাগতে হচ্ছে--স্নানাহার করতে ভুলে যাচ্ছে। আর্টিস্ট সম্প্রদায়ের মর্যাদা রক্ষার দায়িত্ব শ্রীমন্ত সেনের ওপর পড়েছে।

ফটোগ্রাফারেরাও কম উতলা হয়নি। ব্যক্তিস্বার্থ ভুলে গেছে তারা। নিজের নিজের জয়-পরাজয়ের কথা তারা ভাবে না। তারা শুধু কায়মনে প্রার্থনা করে ফটোগ্রাফার সম্প্রদায়ের জয় হোক। অর্থাৎ বিজয় গুপ্তের জয় হোক। বিজয় গুপ্তকে তারা শতভাবে প্রেরণা দিয়ে বলেছে--আমাদের মান সম্মান আপনার হাতে বিজয়বাবু। জলছবিওয়ালাদের কাছে যদি হেরে যাই, তবে এ জীবনে ক্যামেরা আর স্পর্শ করবো না।

বিজয়কে তারা রোজই দেখছে। সকাল হতেই কাঁধেই ক্যামেরা ঝুলিয়ে পথে বের হয়ে পড়ে বিজয় গুপ্ত। কোন ত্রুটি করছে না সে। খোলা আকাশ, প্রভাতের সূর্যালোক, সন্ধ্যার রক্তিম মেঘ, কলকাতার উত্তপ্ত পথের রৌদ্রজ্বালা--এই তার স্টুডিও। ফুটপাতে, গাছতলায়, বস্তির অন্তরে--পথে প্রান্তরে মানবতার সেই চরম ক্ষতির দুর্লক্ষ্য চিহ্ন আবিষ্কার যাত্রায় বের হয়েছে বিজয় গুপ্ত। ক্ষান্তি নেই, বিশ্রাম নেই।

স্বাক্ষর পত্রিকা প্রকাশিত হয়েছে মাত্র। একটা তীব্র ঔৎসুক্যের স্পন্দন শত শত গ্রাহক পাঠক ও উৎসাহীর মনের অনুভব ছেয়ে রেখেছে ঠিক এই মুহূর্তটিকে। সদ্য প্রকাশিত স্বাক্ষরের পাতা উল্টিয়ে দেখছেন সমালোচকেরা। গ্রাহকেরা দেখছেন সাগ্রহে। মেসে বোর্ডিংয়ের ছাত্র হোটেলে লাইব্রেরীতে কৌতূহলী পাঠকের মাথার ভীড় স্বাক্ষর পত্রিকার ওপর ঠোকাঠুকি করছে। পরীক্ষকেরা প্রতিযোগী শিল্পীদের নামের তালিকা হাতে নিয়ে নম্বর দিচ্ছেন একে একে--ঠিক এই মুহূর্তটিতে।

প্রথম পৃষ্ঠা খুলতেই দর্শকের চোখের ওপর একটা বিচিত্র বর্ণরাগের আলিঙ্গন ঝক্‌ঝক করে ওঠে। আর্টিস্ট শ্রীমন্ত সেনের আঁকা ছবি। দর্শকদের মনের গহন থেকে আপনা-আপনি একটা করুণতম আক্ষেপধ্বনি উৎসারিত হয়--আহা! যাঁরা একটু আবেগপ্রবণ তাঁদের চোখ ঝাপসা হয়ে আসে। কী করুণ এই ছবি!

--পথের পাশে একটি গাছের ছায়ায় এক ক্ষুধাজীর্ণ ভিখারিণী বসে আছে। তার কোলে

একটি মুমূর্ষু শিশু। শিশুটির অন্তিম মুহূর্ত ঘনিয়ে এসেছে। অস্থিসার ভিখারিণী মাতার বুকে শিশুপ্রাণের পানীয় সেই জীবতুষ্টির ধারা শুকিয়ে নিশ্চিহ্ন হয়ে গেছে। মুমূর্ষু শিশুর তৃষ্ণার্ত অধর শুধু শেষ বিদায়ের আক্ষেপে থেকে থেকে কেঁপে উঠছে। আর ভিখারী মাতার চোখ থেকে একটি দুটি করে তপ্ত মুক্তার মতো জলের ফোঁটা ঝরে পড়েছে শিশুটির অধরে।

ব্যর্থ মাতৃত্বের একটি সুকরুণ দৃশ্য। সার্থক ছবি। কোন সন্দেহ থাকে না, আর্টিস্ট শ্রীমন্ত সেনের জয়মাল্যের পুরস্কার অবধারিত।

পরীক্ষকেরা পাতা উল্টিয়ে যান। পর পর কত ছবি, কত ফটো বিচিত্র পটক্ষেপের মতো পাঠক ও দর্শকদের চোখের উপর দিয়ে চকিতে পার হয়ে যায়। কোন ছবি, কোন ফটো মনে ধরে না পরীক্ষকদের। শ্রীমন্ত সেনের আঁকা ছবির তুলনায় সবই নিষ্প্রভ হয়ে যায়।

শেষ পৃষ্ঠায় পৌঁছে পরীক্ষকেরা কিছুক্ষণের জন্য স্তম্ভিত হয়ে থাকেন। ফটোগ্রাফার বিজয় গুপ্তের তোলা ফোটো। শুধু পরীক্ষকেরা নয়, ঠিক এই মুহূর্তটিতে গ্রাহক পাঠক ও উৎসাহীর দল ঠিক এমনিভাবে ফটোর দিকে তাকিয়ে স্তম্ভিত হয়ে থাকে। যুগ যুগান্তরের প্রত্যয়ে লালিত একটি মোহ রূঢ় আঘাতে যেন ছিন্নভিন্ন হয়ে যায়। রূপকথা নয়, কল্পনা নয়, কিংবদন্তী নয়, কলকাতার পথের ওপর কুড়িয়ে পাওয়া একটি নিরলঙ্কার ছবি।

—এক শিশু সেবা-প্রতিষ্ঠানের দুগ্ধ বিতরণ কেন্দ্রের সামনে গাছের তলায় এক ভিখারী মাতা বসে আছে। তার কোলের ওরপ মুমূর্ষু শিশু সন্তান। শিশুটির বুকের পাঁজরা থরথর করে কাঁপছে, বিস্ফারিত ঠোঁটদুটিতে বিদায়ী প্রাণবায়ুর শেষ সাড়া ফুটে উঠেছে। আর ভিখারিণী মাতা পরম প্রসন্নমনে এক মগ-ভর্তি দুধ ঢকঢক করে খেয়ে চলেছে।

শোকাহতের মতো পরীক্ষকেরা কিছুক্ষণ স্তব্ধ হয়ে রইলেন। লুপ্ত মাতৃত্বের একটি নিষ্ঠুর ছবি। মানবতার চরম ক্ষতি। শ্রেষ্ঠ ছবি।

পরীক্ষকেরা নম্বর দিলেন। শ্রেষ্ঠ প্রতিযোগী—ফটোগ্রাফার বিজয় গুপ্ত। পুরস্কার ঘোষণা করলেন পরীক্ষকেরা।

ঠিক এই মুহূর্তটিতে আর্টিস্ট শ্রীমন্ত সেন স্বাক্ষর পত্রিকাটিকে ভাঁজ করে বন্ধ করে তুলে রাখলো। একটা মূর্ছাভঙ্গের পর যেন হঠাৎ সে জেগে উঠেছে। রঙের তুলিগুলি একে একে ধুয়ে দেরাজে বন্ধ করলো। তারপর কাগজ টেনে নিয়ে চিঠি লিখলো।—আমার অভিনন্দন জানবেন বিজয়বাবু।

# কালপুরুষ

যাঁর নাম তিনকড়ি দত্ত তাঁরই নাম কালপুরুষ।

জীবনবাবু বলেন--শুনেছ হে তিনকড়ি, ছেলেরা তোমার যে নতুন একটা নাম দিয়েছে?

--কি?

--কালপুরুষ।

তিনকড়ি দত্তের গম্ভীর মুখের উপর যেন একটা সূক্ষ্ম হাসির শিহর সিরসির করে ওঠে। আস্তে আস্তে মুখ তুলে জীবনবাবুর মুখের দিকে তাকান তিনকড়ি দত্ত। তারপরেই মুখ নামিয়ে নিয়ে আবার কাজ করতে থাকেন। এবং হেঁট মুখেই যেন আনমনার মতো বিড়বিড় করেন--তা একরকম ঠিকই বলেছে।

নিকেলের ফ্রেমের চশমা। পুরু কাচ। ঘাড় ঝুঁকিয়ে যখন কাজ করেন তিনকড়ি, তখন চশমা আলগা হয়ে চোখের কাছে ছোট ছোট একটা দূরবীনের মতো ঝুলতে থাকে। মাঝে মাঝে ঘাড় টান করে যখন পথের দিকে তাকান, তখন তিনকড়ি দত্তের চোখদুটোকে ড্যাবা-ড্যাবা দুটো কাচের ঢেলার মতো দেখায়।

তিনকড়ি দত্তের এই ঘড়ির দোকানকেই ছেলেরা কালপুরুষের দোকান বলে। তিনকড়ি দত্তের চেহারা, তাঁর এই দোকানের চেহারা এবং তাঁর গম্ভীর মুখের ভাষার মধ্যেও এমন কিছু আছে, যে জন্য মনে হয়, হ্যাঁ, ছেলেরা ঠিকই বলেছে, কিছু বেমানান হয়নি। লোকটা কালপুরুষই বটে।

ঘড়ির দোকানের চেহারাটা এই ত্রিশ বছরের মধ্যে বলতে গেলে একটুও বদলায়নি। সেই একটি টুল, তার সামনে কাঠের ছোট একটা ডেস্ক। তিন তাকের একটা ছোট আলমারি আর দেয়ালের গায়ে গোটা দশেক ক্লকের খোলস। টেবিলের উপর ঘাড় ঝুঁকিয়ে ছোট ছোট কাঁটা আর চিমটে নিয়ে ঘড়ি মেরামত করেন তিনকড়ি দত্ত। মাঝে মাঝে নিকেল-ফ্রেমের চশমার পুরু কাচ একেবারে ঘড়ির ধড়ের উপর ঠেকিয়ে দিয়ে ঘড়ির ব্যাধি সন্ধান করেন।

ঘড়ি মেরামত করতে এসেছেন যে ভদ্রলোক, তাঁরই মুখের দিকে তাকিয়ে একটা হাঁফ ছাড়েন তিনকড়ি।

--কালচক্র! এর মরজি ঠাহর করা চারটিখানি কথা নয় মশাই!

ঘড়ির ধড়ের উপর আবার সেই ড্যাবা-ড্যাবা চোখের দৃষ্টি বুলিয়ে নিয়ে মাথা নাড়েন তিনকড়ি দত্ত।--হুঁ, এই ব্যাপার!

--কি? আগন্তুক ভদ্রলোক প্রশ্ন করেন।

তিনকড়ি বলেন--ব্যালেন্স স্টাফ অ্যাডজাস্ট করতে হবে। চার্জ পড়বে তিন টাকা দু-আনা।

কোন মক্কেল তিন টাকা দু-আনা দিতে রাজি হয়, অনেকেই আবার রাজি হয় না। কেউ কেউ দর কমাবার চেষ্টা করে ; কিন্তু তিনকড়ি দত্ত এককথার মানুষ। বেশ ভদ্রভাবে এবং শান্ত স্বরে, সেই ড্যাব-ড্যাবা কাচের গোলকের মতো দুটি চোখ তুলে একই কথা বলেন--এ তো হেলাফেলা করে সেরে দেবার মতো নিতান্ত একটা কারিগরী কাজ নয় মশাই। এসব হলো কালের ব্যাপার। এক চুল এদিক-ওদিক হলে কত অঘটন ঘটে যেতে পারে।

লোকে বলে টাইম, সময়! তিনকড়ি বলেন কাল! যখন ঘড়ির টাইম টিউন করেন তিনকড়ি, তখন তাঁর গম্ভীর মুখের রকম-সকম দেখলে মনে হয়, যেন নিগূঢ় কালের মহিমা কিংবা রহস্যের সঙ্গে একটা জানাজানি কানাকানি আর ধরাছোঁয়ার খেলা খেলছেন তিনকড়ি।

সন্ধ্যাবেলা যাঁরা তিনকড়ি দত্তের ঘড়ির দোকানে এসে বসেন, তাঁদের কারও ঘড়ি নেই। ঘড়ি মেরামতের কোন দরকার বা তাগিদও তাঁদের নেই। সন্ধ্যার সময়টা শুধু সংসারের সুখ-

দুঃখের কথা বলে পার করে দিতে হয় ; তিনকড়ির দোকানটা এরকম সান্ধ্য আসরের জায়গা হিসাবে মন্দ নয়। খরিদ্দারের ভিড় নেই। ক্বচিৎ ও কদাচিৎ দু-একজন মেরামতের মক্কেল আসে। আর আসে তারা, যাদের সংসারে একটা শুভ ঘটনার লগ্ন আসন্ন হয়েছে। শুভ বিবাহের, শুভ যাত্রার অথবা শুভকর্মের ঘটনা।

--টাইম ঠিক করে দিন তিনকড়িদা।

ছোট-বড় ও মাঝারি, নানা আকারের হাতঘড়ি, কিংবা বড় দেয়ালঘড়িও কেউ কেউ নিয়ে আসে। ঘড়িটার ধড় খুলে একবার খুঁটিয়ে খুঁটিয়ে দেখে নিয়ে, ঘড়ির গায়ে দু-একটা টোকা দিয়ে, এবং কখনও বা কাচের কভার খুলে ডায়ালের উপর ফুঁ দিয়ে, ঘড়ির চাবি ঘুরিয়ে দম পুরো করে দেন তিনকড়ি। তারপর আলমারির ভিতরে রাখা একটা মলিন চেহারার টাইম-পীসের দিকে তাকান। টিক-টিক করে সময় বাজিয়ে চলেছে তিনকড়িদার ত্রিশ বছরের পুরনো টাইম-পীস। এই টাইম-পীসের সময়ের সঙ্গে সময় মিলিয়ে নিয়ে হাতের ঘড়িটাকে একবার কানের কাছে তোলেন, তারপরেই আগন্তুকের হাতে ফিরিয়ে দেন। সকলেই জানে, এর জন্য মাত্র আট আনা চার্জ করেন তিনকড়িদা।

•

তিনকড়ি দত্তের ঐ ত্রিশ বছরের পুরনো টাইম-পীসের একটা সুনাম আছে, যেটা তিনকড়ি দত্তেরই কারিগরী জীবনের একটা সুনাম। তিনকড়ি দত্তের হাতে টাইমের টিউনিং একেবারে নিখুঁত হয় বলে অনেকেরই বিশ্বাস আছে। তিনকড়ি দত্তের হাত বড় পয়া। ডাকঘরের ঘড়ির সঙ্গে দু-তিন মিনিট যদি অমিলও হয়ে যায়, কিবা আসে যায়? অনেকেই বিশ্বাস করে, তিনকড়ি দত্তের ঐ টাইম-পীসই ঠিক টাইম রাখে। শুভলগ্নগুলিকে একেবারে ঠিকঠিক কাঁটায় কাঁটায় ধরে ফেলে তিনকড়ি দত্তের হাতে টিউন করা ঘড়ি।

জীবনবাবু বলেন--ঠিকই, সত্যেনবাবুর জামাই বেচারা সেদিন যদি ওর নিজের ঘড়িকে বিশ্বাস করে রওনা হতো, তবে বেচারার প্রাণ শেষ হয়ে যেত।

অনাথবাবু--কি ব্যাপার?

জীবনবাবু--পঞ্জিকামতে যাত্রা শুভ ছিল আটটা একান্নতে। জামাই বেচারা ওর নিজের ঘড়ির আটটা একান্নতেই রওনা হবার জন্য পা বাড়িয়েছিল। কিন্তু বাধা দিলেন সত্যেনবাবু। আমাদের তিনকড়ির ঘড়ির মতে সত্যেনবাবুর ঘড়িতে তখন আটটা আটচল্লিশ। কাজেই জামাই বাবাজীকে আরও তিন মিনিট অপেক্ষা করে রওনা হতে হলো। প্রাণে বেঁচে গেলেন বাবাজী।

অনাথবাবু--তার মানে?

জীবনবাবু--প্রথম বাসটা ধরতেই পারলেন না বাবাজী। চকে পৌঁছবার এক মিনিট আগেই বাসটা চলে গিয়েছিল। কাজেই পাঁচ মিনিট পর দ্বিতীয় বাসটিতে জায়গা নিতে হয়েছিল।

অনাথবাবু--কিন্তু শেষ পর্যন্ত...কি...ব্যাপারটা কি দাঁড়াল?

জীবনবাবু--প্রথম বাসটা এক মাইল পর্যন্ত গিয়েই আর একটা বাসের সঙ্গে ধাক্কা খেয়ে চুরমার হয়েছিল, আর তিনজন যাত্রী প্রাণে মারাও গিয়েছিল।

জীবনবাবুর গল্পটা থামতেই আস্তে আস্তে মুখ তুলে তাকান তিনকড়ি দত্ত। সেই গম্ভীর মুখের উপর একটা সূক্ষ্ম প্রসন্নতার শিহর।

তিনকড়ি বলেন--সবই কালের খেলা।

সবই কালের বিধান। কালের নিয়ম। কালের নির্দেশ। কাল পূর্ণ হলে হয়, না হলে হয় না, শুভ কিংবা অশুভ। তিনকড়ি দত্তের গম্ভীর মুখে এই ধরনের গম্ভীর কথাগুলি যখন গম্ভীর স্বরে আস্তে আস্তে বাজে, তখন আর একবার মনে হয়, এবং বিশ্বাসও হয়, ঠিকই বলেছে ছেলেরা, লোকটা কালপুরুষই বটে।

তিনকড়ি দত্তের ঘড়ির দোকানের এহেন সান্ধ্য আসরে বসে গল্প করতে করতে জীবনবাবু একদিন হেসেই ফেললেন—কি ব্যাপার তিনকড়ি?

—কি?

—মনে হচ্ছে, কাল জয় করবার চেষ্টা করছ!

—বুঝলাম না জীবনবাবু।

—তোমার বয়স কত?

—আপনার চেয়ে কিছু কমই হবে।

—তা জানি, কিন্তু কত কম?

—বছর সাত-আট।

—তার মানে, তোমার বয়স এখন তিপান্ন-চুয়ান্ন!

—তা হবে।

—মাথার চুল সাদা হবার বয়স।

—হ্যাঁ।

—ক'দিন আগেও তো তোমার মাথায় বেশ সাদার ঘটা দেখেছি বলে মনে হচ্ছে।

—তা দেখেছেন বৈকি।

—কিন্তু আজ এতো কালো কেন? কলপ দিয়ে কাল জয় করছ বোধহয়।

মাথা হেঁট করেন তিনকড়ি দত্ত। আর নিকেল ফ্রেমের চশমা ঝুঁকিয়ে একমনে কাজ করতে থাকেন।

এবং, তার কিছুদিন পরে আর এক সন্ধ্যায় তিনকড়ি দত্তের ঘড়ির দোকানের এই ছোট বারান্দায় একটি চৌকির উপরে মাত্র মিনিট দশেক বসেই চলে গেলেন জীবনবাবু আর অনাথবাবু।

জীবনবাবু বিরক্তভাবে বললেন—না, তুমি একটা কাণ্ডই করলে তিনকড়ি।

বিয়ে করেছেন তিনকড়ি দত্ত। এটা হলো তৃতীয় বিয়ে। ত্রিশ বছর আগে প্রথম বিয়ের পর এক বছর যেতে না যেতেই স্ত্রীর মৃত্যু হলো। তার দশ বছর পরে দ্বিতীয় বিয়ে। সে স্ত্রীও তিন বছরের বেশি রইল না। দ্বিতীয় স্ত্রীর মৃত্যুর পর ষোলটা বছর একলা জীবন পার করে দিতে পেরেছে যে মানুষ, সে মানুষ কালের কোন নির্দেশে আবার বিয়ে করে? তিনকড়ি দত্তকে জিজ্ঞাসা করতে ইচ্ছা হয়েছিল জীবনবাবুর কিন্তু একটু বেশি ক্ষুব্ধ হয়েছিলেন বলে, এবং বোধহয় বেশ একটু ঘৃণাবোধ করেছিলেন বলেই রূঢ় প্রশ্নটা আর মুখ খুলে উচ্চারণ করতে পারেননি। মোট কথা, তিনকড়ি দত্তের ঘড়ির দোকানের সান্ধ্য গল্পের প্রৌঢ় আসরটাই ভেঙে গেল।

এইতো, সরু গলির মধ্যে জীর্ণ-শীর্ণ চেহারার ছোট একটা বাড়ি। ভিতরে দুটো ঘর, আর বাইরে একটা বারান্দা। বারান্দাটার একপাশে দোকান, আর এক পাশে একটা চৌকি। বড় একটা ঝাঁপ নামিয়ে দিলেই দোকানটা বন্ধ হয়ে যায়, আর বারান্দাটা বন্ধ হয় একটা দরজা বন্ধ করে দিলে।

রোজগার বলতে ঐ তো রোজগার। একটা একলা পেট চলে যায়, এইমাত্র। সে মানুষ বিয়ে করলো কোন্ সাহসে আর কোন্ লজ্জায়?

এমন পাত্রের সঙ্গে মেয়ের বিয়েই বা দিল কে? আর মেয়েটাই বা কেমন?

তিনকড়ি দত্তের বিয়ের পর অনাথবাবু আর জীবনবাবু যতখানি রাগ করে সান্ধ্য আসরটা ভেঙে দিয়ে চলে গেলেন, তার চেয়ে বেশি রাগ করলেন, যখন শুনতে পেলেন যে, তিনকড়ি দত্তের বউ সত্যিই যা-তা একটা মেয়ে নয়। খেঁদি-পেঁচি নয়, বুড়ি-ধাড়িও নয়। জীবনবাবুর স্ত্রী

আর অনাথবাবুর স্ত্রী, দুজনেই তিনকড়ি দত্তের নতুন বউকে দেখে এসে আশ্চর্য হয়ে আক্ষেপ করলেন--আহা, মেয়েটা দেখতে সত্যিই বড় সুন্দর। বয়স একটু বেশি হলেও তেমন কিছু বেশি নয়। বউটা নিজের মুখেই যখন বললে যে ত্রিশ বছর বয়স, তখন সত্যি করে বত্রিশ-পঁয়ত্রিশের বেশি হতেই পারে না।

কার মেয়ে--কোথাকার মেয়ে--সে-সব তথ্যও কিছু কিছু জেনে নিয়েছেন জীবনবাবুর স্ত্রী আর অনাথবাবুর স্ত্রী। খুব গরিবের মেয়ে নয়। বাপ আছে, মা আছে। বাপের একটা কাপড়ের দোকান আছে। দোকানের আয়ও কম নয়।

জীবনবাবু বলেন--তবে তো তিনকড়ির কথাই মেনে নিতে হয়। সবই কালের নির্দেশ: কালের ইচ্ছা।

অনাথবাবু বলেন--রেখে দিন মশাই। খোঁজ নিয়ে দেখুন, কি-না-কি ধাপ্পা দিয়ে মেয়ের বাপকে ভুলিয়েছে তিনকড়ি। অনেক টাকা পয়সা আছে বলে একটা বড়াই দেখিয়ে, ভাঁওতা দিয়ে...।

জীবনবাবু--কিংবা এ-ও হতে পারে যে, মেয়ের বাপটাই একটা বেহদ্দ কৃপণ। টাকা-পয়সা খরচ করে মেয়ের বিয়ে দিতে রাজি ছিল না।

অনাথবাবু--তাই হবে বোধহয়। নইলে মেয়েটারই বা বিয়ে হতে এত দেরি হবে কেন?

এমন বিয়ের পরিণাম কি হতে পারে? রোজই সন্ধ্যার আলো-ছায়ার ভিতর দিয়ে পথের এক কিনারা ধরে বেড়াতে বেড়াতে যখন আলোচনা করেন জীবনবাবু আর অনাথবাবু, তখন তাঁরাও কল্পনা করতে পারেন না যে, এই প্রশ্নটা তিনকড়ি দত্তের ঘরের ভিতরেও একটা কঠোর বিস্ময়ের স্বরে কেঁপে কেঁপে বাজতে থাকে। নিয়তি হঠাৎ বলে ওঠে--আশ্চর্য!

তিনকড়ি--কি?

নিয়তি--বুঝে দেখ।

তিনকড়ি--সত্যি বুঝতে পারছি না নিয়তি।

নিয়তি--এ বিয়ে কেন হলো?

তিনকড়ি--হ্যাঁ, সত্যিই আশ্চর্যের ব্যাপার। আমি ভাবতেও পারিনি যে, যে মানুষের দু দুবার বিয়ে হয়েছে আর স্ত্রী মারা গিয়েছে. সে মানুষের আবার এই বয়সে নতুন করে একটা বিয়ে হয়ে গেল কেন?

নিয়তি হাসে--বাঃ।

তিনকড়ি--কি?

নিয়তি--তোমার কথা শুনে মনে হচ্ছে, কেউ যেন তোমাকে জোর করে বিয়ে করিয়ে দিয়েছে।

তিনকড়ি হাসেন--কতকটা সে-রকমই ব্যাপার নিয়তি। কালের ইচ্ছেয়...

মুখ ফিরিয়ে নেয়, সরে যায় নিয়তি। আয়নার কাছে এগিয়ে গিয়ে বাঁধা বিনুনীটা খুলতে থাকে, আর বোধহয় দু-চোখের ভ্রূকুটি চাপতে চেষ্টা করে। তারপরেই খিল খিল করে হেসে ওঠে।

--কি হলো নিয়তি? আমার কথা শুনে হাসছো?

--না, আমি ভাবছি আমার কথা।

--কি?

--ভাবছি, এই বিয়ে হবে বলেই কি আমিও কালের ইচ্ছায় এতদিন ধাড়ি হয়ে বাড়িতে বসেছিলাম?

তিনকড়ি বলেন--তুমি ঠিকই ভেবেছ নিয়তি।

নিয়তির চোখের বিস্ময় এইবার যেন দপ্ দপ্ করে জ্বলতে থাকে। একটা ভয়ের বিস্ময়

বোধহয় একটা ঘৃণারও বিস্ময়। মানুষটার মনে একটা সন্দেহও নেই যে, বিয়ে করে ভুল করেছে। মনের ভিতরে একটা আক্ষেপও নেই যে, এই বয়স আর এই রকম একটা ঘড়ির দোকানের রোজগার নিয়ে একটা মেয়েকে বিয়ে করলে শুধু বিয়ে করাই হয়, সে মেয়ের ভালবাসা পাওয়া যায় না। নিয়তির জীবনকে ঠকাতে গিয়ে ওর নিজেরও জীবন ঠকেছে, এই বোধও কি নেই মানুষটার?

যেন একটা দুঃসহ অভিযোগের জ্বালা চাপতে চেষ্টা করে নিয়তি।--এমন বিয়ে যেন কারও না হয়।

তিনকড়ির চোখে-মুখ যেন একটা নির্বোধ ও বেহায়া প্রসন্নতার মৃদু হাসি থমথম করে।--কালের কৃপা না হলে হতে পারে না নিয়তি। আমার মতো মানুষের ঘরে তোমার মতো মানুষ আসবে, এ তো চারটিখানি সৌভাগ্যের কথা নয়।

মাথা হেঁট করে নিয়তি। আস্তে আস্তে, যেন একটা করুণ অলসতার ভারে অবশ হয়ে মেজের উপর বসে পড়ে, তারপর দু-হাতে মুখ ঢেকে ফোঁপাতে থাকে নিয়তি।

—ছিঃ, ছটফট করে কাছে এগিয়ে আসেন তিনকড়ি। তিনকড়ির চোখ দুটো যেন বেদনার ভারে এই মুহূর্তে ছিঁড়ে গিয়ে রক্ত ঝরাবে। একটা পাখা হাতে নিয়ে নিয়তির মাথার উপর বাতাস দিতে থাকেন।

অনেকক্ষণ পরে মাথা তুলে তাকায় নিয়তি। নিয়তির চোখ দুটো যেন ঘুম-ঘুম ক্লান্তির ভারে ছোট হয়ে গিয়েছে। তিনকড়ির হাত থেকে পাখাটাকে কেড়ে নিয়ে নিয়তি বলে--যাও।

--কোথায়?

—শুনতে পাচ্ছ না, খদ্দের হাঁকডাক করছে?

হ্যাঁ, কে একজন দোকানের সামনে দাঁড়িয়ে ডাক দিচ্ছে--কোথায় গেলে তিনকড়িদা, ঘড়ির টাইমটা একটু ঠিক করে দাও।

ঘর ছেড়ে বের হয়ে গিয়ে আবার দোকানের সেই ছোট টুলের উপর বসেন তিনকড়ি, আর চোখের উপর নিকেল-ফ্রেমের মোটা চশমাটাকে চাপতে থাকেন।

—তোমার কি একটুও ভয় নেই? পিছনে না তাকিয়ে, শুধু পিছনের একটা ছায়ার স্পর্শে যেন ক্ষুব্ধ হয়ে প্রশ্ন করে নিয়তি, আর, ছোট আয়নাটার সামনে দাঁড়িয়ে খোলা চুলের বোঝা নেড়ে-চেড়ে খোঁপা বাঁধতে থাকে।

--কিসের ভয়? আশ্চর্য হয়ে পালটা প্রশ্ন করেন তিনকড়ি।

—হঠাৎ এই যে একটা বিয়ে করে ফেললে, যে বিয়ের ফল ভালো হতে পারে না।

—কাল শুভ হলে বিয়ের ফল ভালো হবে না কেন নিয়তি?

--তার মানে?

--খুব শুভলগ্নে আমাদের বিয়ে হয়েছে।

কোন কথা না বলে ঘর ছেড়ে যেন ছুটে বের হয়ে যায় নিয়তি। উঠোনের উপর এসে দাঁড়িয়ে একটা হাঁপ ছাড়ে। যেন প্রচণ্ড একটা ঠাট্টার সাপ নিয়তির হৃৎপিণ্ডের উপর ছোবল দেবার জন ফণা তুলে হিসহিস করে উঠেছে।

উঠোনের ওপারে একটা ছোট ঘরের দরজার কাছে এগিয়ে যায় নিয়তি। কপাটের শিকলটাকে ঝনঝন করে বাজিয়ে চেঁচিয়ে ওঠে।--রান্না ঘরের ভিতরে একবার উঁকি দিয়ে যাবে?

--অ্যাঁ? কি হয়েছে? কি বলছো নিয়তি? বলতে বলতে এগিয়ে আসেন তিনকড়ি।

কপাটটা একটা ধাক্কা দিয়ে খুলে দেয় নিয়তি।--শুধু চাল আছে, আর কিছু নেই। কি রাঁধবো বলে যাও।

এগিয়ে এসে নিয়তির একটা হাত ধরে সান্ত্বনা দেন তিনকড়ি।—এই কথা!...বেশ

তো...এর জন্যে চিন্তা কি?...আমি এখনি আসছি!

ঘরের ভিতরের তাকের উপর থেকে একটা কৌটো তুলে নিয়ে কৌটোর ঢাকনি খোলেন আর টাকা বের করেন তিনকড়ি। পাঁচ-টাকার পাঁচটা নোট।

নিয়তি বলে--তুমিই না বললে, ও টাকাটা করালীবাবুর দেনা শোধের জন্য রেখেছ?

তিনকড়ি--হাঁ, সেই জন্যেই রেখেছিলাম। যাক্‌গে, এখন তো কাজে লাগিয়ে দিই। আগে ভাত-কাপড়ের খরচ, তারপর...নয় কি নিয়তি?

বাজার করতে বের হয়ে যাবার আগে নিয়তির কাছে এগিয়ে এসে নিয়তির মাথায় হাত বোলাতে থাকে তিনকড়ি।--তুমি আসবার পর থেকে আমার সাহস বেড়ে গেছে নিয়তি।

--কি বললে? নিয়তির চোখদুটো কটকট করে জ্বলে।

--আগে হলে দিনটা উপোস করেই কাটিয়ে দিতাম, দেনা শোধের টাকা দিয়ে বাজার করবার সাহসই হতো না।

কেঁপে ওঠে নিয়তির চোখ। এবং শরীরটাও হঠাৎ অবশ হয়ে যায়। দরজার কপাট ধরে কপাটের আড়ালে মুখ লুকোয় নিয়তি।

চলে যান তিনকড়ি। গলাবন্ধ কোট গায়ে, এবং গলার দু-পাশে এলিয়ে দেওয়া পাকানো চাদরের দুটি ঝুল। তাই আর দেখতে পেলেন না তিনকড়ি, নিয়তি তখন কপাটের উপর কপাল ঠেকিয়ে আস্তে আস্তে হাঁপাচ্ছে আর চোখ মুছছে।

এমনই শুভলগ্নে বিয়ে হয়েছে যে, দেনাশোধের টাকা খরচ করে উপোসের অভিশাপ থেকে প্রাণটাকে বাঁচাবার খোরাক যোগাড় করতে হচ্ছে। কালের ইচ্ছার ইঙ্গিতটা কি এখনও দেখতে পাচ্ছে না মানুষটা?

কি অদ্ভুত শুভলক্ষণ! এবং কি তার মহিমা! যেন একটা শীতল ও শান্ত অভিশাপের ঘরে এসে বন্দী হয়েছে নিয়তির ভাগ্যটা। মানুষটার মুখের দিকে জ্বালাভরা চোখ নিয়ে তাকালেও মানুষটা প্রসন্নভাবে হাসে। একটুও ভয় নেই, সন্দেহও নেই যে, নিয়তির মতো নারী ওর মতো পুরুষকে ভালবাসতে পারে না। শুভক্ষণের কীর্তি এরই মধ্যে কত স্পষ্ট হয়ে দেখা দিতে আরম্ভ করেছে কিন্তু দেখেও দেখতে পাচ্ছে না মানুষটা। মানুষটার চোখ দুটো প্রচণ্ড একটা অন্ধতায় খুশি হয়ে রয়েছে।

এই তিন মাসের মধ্যে ভুলেও কোন মুহূর্তে তিনকড়ির গা ছোঁয়নি নিয়তি। রোজই খেয়ে উঠে যখন পান চেয়ে হাত বাড়িয়ে দেন তিনকড়ি, তখন পানের ডিবেটাকে তিনকড়ির হাতের কাছে এগিয়ে দিয়ে সরে যায় নিয়তি। নিজের হাতে তিনকড়ির হাতে পান তুলে দেয় না। তিনকড়ির ঐ স্পর্শলোভাতুর হাতের ছোঁয়া পেতে যেন ভয় করে নিয়তির, এবং বুঝতে পারে নিয়তি ঘৃণাও করে। কিন্তু কি আশ্চর্য, নিয়তির সেই সতর্ক কুণ্ঠা আর প্রত্যাখ্যানের আঘাতে একটুও ব্যথিত হয় না তিনকড়ির হাতটা। ব্যস্তভাবে, আর মুখের উপর তেমনই শান্ত হাসি টেনে নিয়ে ডিবের পান তুলে মুখে দেন তিনকড়ি।

দেনাশোধের টাকা নিয়ে বাজার করতে চলে গিয়েছে মানুষটা। আর কিছুক্ষণ পরেই হাসতে হাসতে চাল ডাল ঘি তেল মশলার বোঝা নিজের হাতেই বয়ে নিয়ে ফিরে আসবে। সেই চাল ডাল আর মশলার দিকে তাকাতেও ইচ্ছে করবে না নিয়তির। তবু ব্যস্ত হয়ে উঠতে হবে, আর রাঁধতে হবে। অদৃষ্টের একটা ক্ষুধিত ঘৃণাকে ভাত খাইয়ে তোয়াজ করতে হবে। কেন? কিসের জন্য? এই প্রশ্নের জ্বালা আর সহ্য করতে পারে না নিয়তি। ছটফট করে বিছানার উপর গড়িয়ে পড়ে, আর একটা বালিশ আঁকড়ে পড়ে থাকে। নিয়তির প্রাণটাই যেন একটা ঘুম ঘুম অবসাদের আবেশে নিঝুম হয়ে যায়।

--নিয়তি!

ডাক শুনতে পেয়ে ধড়ফড় করে উঠে বসে নিয়তি। কে জানে কখন ফিরে এসেছে মানুষটা। বাজার নিয়ে ফিরে এসেছে। এখনই রান্না করতে হবে। কি ভয়ানক শাস্তি! ছিঃ, এমন রান্না না রাঁধলে আর এমন খাওয়া না খেলে কি নিয়তির অদৃষ্টটা শুকিয়ে মরে যেত?

তিনকড়ির মুখের দিকে না তাকিয়ে, আয়নার সামনে গিয়ে দাঁড়িয়ে শিথিল খোঁপাটাকে ভেঙে নিয়ে বাঁধতে বাঁধতে নিয়তি যেন একটা ঘুমভাঙা আক্রোশের সুরে আস্তে চেঁচিয়ে ওঠে।--পারবো না।

তিনকড়ি হাসেন--কি?

নিয়তি--রাঁধতে পারবো না।

তিনকড়ি--রান্না হয়ে গিয়েছে। খাবে চল।

কেঁপে ওঠে নিয়তির চোখ দুটো। তিনকড়ি বলেন--বাটা মাছের ঝোল রেঁধেছি।

--কি বললে? যেন ভয় পেয়ে চেঁচিয়ে ওঠে নিয়তি।

তিনকড়ি বলেন--খবরটা তোমার মার কাছেই শুনেছি নিয়তি, তুমি বাটা মাছের ঝোল খেতে ভালবাসো।

ঘরের দেয়ালের কোণের কাছে মুখটাকে লুকিয়ে ফেলে চুপ করে দাঁড়িয়ে থাকে নিয়তি। আঁচল তুলে চোখ ঢাকা দেয়। তিনকড়ি বিচলিতভাবে ডাকেন--কি হল নিয়তি?

নিয়তি ফুঁপিয়ে ওঠে--যাও, তুমি খেয়ে নাও। আমার যখন ইচ্ছে হয় খাব।

নিকেল-ফ্রেমের চশমা নাকের কাছে ঝুলছে। টুলের উপর বসে কাজ করছেন তিনকড়ি আর ঘরের দরজা সামান্য ফাঁক করে দেখতে থাকে নিয়তি। নিয়তির জীবনের একটা নির্মম পরিহাস কেমন নিশ্চিন্ত মনের আরামে স্বচ্ছন্দে কাজ করে চলেছে।

--ইমপালস্ পিন বদলাতে হবে, দু-টাকা পাঁচ আনা চার্জ পড়বে। বলুন।

আস্তে আস্তে কথা বলেন তিনকড়ি।

আগন্তুক বলে--না দরকার নেই। অত বড় ওয়াচ ডিলার আর মেকার মুখার্জী ব্রাদার্স দেড় টাকায় সারিয়ে দেবে বলেছে।

চলে যায় আগন্তুক। আর একজন আসে। আগন্তুকের হাতে ছোট একটা ঘড়ি তুলে দিয়ে তিনকড়ি বলেন--স্প্রিং বদলে দিয়েছি, আর প্যালেট ও লিভারটাতে যে গোলমাল ছিল, তাও ঠিক করে দিয়েছি। এইবার আপনার ঘড়ির কাঁটার সঙ্গে কোন শুভক্ষণের একচুল এদিক-ওদিক হবে না। কবে আপনার বাস্তু প্রতিষ্ঠা!

--কাল সকাল আটটা আটান্নতে।

--ঠিক আছে। আগন্তুকের হাতে ঘড়িটা তুলে দিয়ে চার টাকা চার আনা আদায় করেন তিনকড়ি।।

পিছনের দরজার ফাঁকটা যেন ছোট্ট একটা হাসি হেসে তারপরে খট্ করে একটা তুচ্ছতার শব্দ করে বন্ধ হয়ে গেল। নিকেল-ফ্রেমের চশমা নাকের উপর চেপে ধরে আর মুখ ঘুরিয়ে দরজার দিকে তাকান তিনকড়ি। তারপরেই দোকানের ঝাঁপ বন্ধ করেন।

আবার দরজা খুলে যায়। নিয়তি এগিয়ে এসে দোকানের সেই জীর্ণ চেহারার দিকে তাকিয়ে যেন হাসতে থাকে।

তিনকড়িও হাসেন--তুমি তো জানো না নিয়তি, পাড়ার ছেলেরা আমার কি নাম দিয়েছে!

--কি নাম?

--কালপুরুষ।

মুখ কুঁচকে হাসি চাপে নিয়তি।--বাঃ, বেশ ভালো নাম।

আলমারির দিকে হাত তুলে মলিন চেহারার সেই টাইম-পীসটাকে দেখিয়ে দিয়ে তিনকড়ি যেন অদ্ভুত এক অহংকারের আবেগে উৎফুল্ল হয়ে ওঠে--দেখছো নিয়তি?

--কি?

--ঐ টাইম-পীস।

--হ্যাঁ।

--এই ঘড়িটার ভুল হয় না।

--তার মানে?

--শুভক্ষণ ধরিয়ে দিতে একটুও ভুল করে না। এই ঘড়ির সময় দেখে যারা শুভক্ষণ ধরেছে, তাদেরই শুভ হয়েছে। আশ্চর্য! ত্রিশ বছর ধরে এই আশ্চর্য দেখে আসছি। এমন কি...।

--কি?

--তোমার বাবার সঙ্গে হঠাৎ যেদিন এখানেই দেখা হয়ে গেল, সেদিন এই ঘড়িটার দিকে তাকিয়ে বুঝেছিলাম যে, একটা শুভ ব্যাপার হবেই হবে। তোমার বাবার সঙ্গে সন্ধ্যা সাতটা পঁয়ত্রিশে দেখা হয়েছিল। পাঁজি খুলে দেখলাম, এগারই বৈশাখ সন্ধ্যা সাতটা পঁয়ত্রিশের চেয়ে ভালো শুভক্ষণ খুবই কমই হয়।...তার পরের আষাঢ়েই তোমার সঙ্গে আমার বিয়ে।

নিয়তির মুখের দিকে তাকিয়ে যেন মুগ্ধ হয়ে হাসতে থাকেন তিনকড়ি।

--এইবার বুঝতে পারছো নিয়তি, কেন এই বিয়ে হলো। একেই বলে কালের ইচ্ছা...নয় কি নিয়তি?

নিয়তি বলে--হ্যাঁ।...কিন্তু আজ আর কিছুক্ষণ পরেই ছোটকাকা আসবেন।

--কেন?

--আমি আজ যাব।

--কোথায়?

--কোথায় যাব বুঝতে পাব না? তাও বলতে হবে?

--কাশীপুরে? বাবার কাছে?

--হ্যাঁ। বাবার চিঠি এসেছে। আজই চলে যেতে লিখেছেন।

--কেন নিয়তি? তিনকড়ির মুখের হাসি যেন মুমূর্ষু মানুষের মুখের করুণ যন্ত্রণার মতো কাতরে কাতরে কাঁপতে থাকে। নিয়তি চলে যাবে, কালের ইচ্ছাতেও এমন অঘটন ঘটতে পারে বলে যেন বিশ্বাস করতে পারছেন না তিনকড়ি।

নিয়তির চোখে একটা কঠোর সংকল্পের উল্লাস ঝিকঝিক করে হাসে। কালের ইচ্ছার রকম দেখে এতদিনে হতভম্ব হয়ে গিয়েছেন এক সখের কালপুরুষ! বিয়ে করবার কোন দরকার ছিল না এবং বিয়ে করা উচিত ছিল না যার, একটা নারীর জীবনকে কোন সুখে সুখী করবার শক্তি নেই যার, সে মানুষ, কে জানে কেন, একটা নিষ্ঠুরতার নেশায় পাগল হয়ে নিয়তির মতো মেয়েকে বিয়ে করে ঘরে নিয়ে এল? কালের ইচ্ছার অজুহাত দেখিয়ে একটা মেয়ের ত্রিশ বছর বয়সের স্বপ্ন আর পিপাসাকে খুন করেছে যে, সেই মানুষের চোখের এই আতঙ্ক দেখলে আরও ঘৃণা হয়। কি আশ্চর্য, আজ পর্যন্ত নিয়তির মনের এই ঘৃণাকে দেখতেই পায়নি মানুষটা। নিয়তির মনের ঘৃণা যখন এক-এক বার হঠাৎ ভয়ে দুর্বল হয়ে কেঁদে ফেলেছে, তখনও বুঝতে পারেনি যে এটা অভিমানের কান্না নয়, এটা একটা ত্রিশ বছর বয়সের মেয়ের জীবনের বিদ্রোহ।

কাশীপুরের বাড়িতে পর পর চিঠি দিয়েছে নিয়তি--আর সহ্য করা সম্ভব নয়। কাশীপুরের বাড়িও শেষ পর্যন্ত চিঠি দিয়ে জানিয়েছে, না, আর সহ্য করার দরকার নেই। চলে এস।

তিনকড়ির হতভম্ব মুখের দিকে তাকিয়ে নিয়তির সেই কঠোর চোখের সংকল্প একটুও হতভম্ব হয় না। নিয়তি বলে--চলে যাচ্ছি, যাওয়া উচিত। এ ছাড়া আর কি বলবো তোমাকে বললে বুঝবেই বা কি?

--তুমি কি আমাকে ঘেন্না করে চিরকালের মতো...।

তিনকড়ির করুণ প্রলাপ হঠাৎ স্তব্ধ হয়ে যায়। কারণ দরজার বাইরের কড়া নেড়ে কে যেন হাঁক দিয়েছে--নিয়তি, আমি ছোটকাকা এসেছি।

ডুকরে কেঁদে ওঠেন তিনকড়ি। চমকে ওঠে নিয়তি। কেঁপে ওঠে নিয়তির হাতটা। নিয়তির মুক্তির লগ্নটাকে বাধা দিয়ে একটা অন্ধ আবদার ডুকরে উঠেছে। আঁচল দিয়ে তিনকড়ির মুখটাকে চেপে ধরে ভ্রূকুটি করে নিয়তি। এই প্রথম তিনকড়ির জীবনের উপর নিয়তির স্পর্শের স্বাদ লুটিয়ে পড়েছে। নিয়তি বলে--চুপ কর।

হেসে ওঠে তিনকড়ির মুখ। আলমারির টাইম-পীসের দিকে তাকায়। তারপরেই পঞ্জিকা খুলে চেঁচিয়ে ওঠে।--সাতটা এগার। চমৎকার শুভক্ষণ। দেখছো নিয়তি, আমার টাইম-পীসও কাঁটায় কাঁটায় বলছে, সাতটা এগার। খুব শুভক্ষণে তুমি যাত্রা করলে নিয়তি।

টাইম-পীসের দিকে দু-চোখের একটা চাপা বিদ্রূপের হাসি ছুঁড়ে নিয়তি বলে--এই বিশ্বাস নিয়েই বসে থাকো, খুব হাসতে থাকো, আমি যাই।

তিনকড়ি--সত্যি নিয়তি। তুমি ফিরে এসে নিশ্চয় দেখতে পাবে, আমি হাসছি। আমার আর কোন দুঃখ নেই। আমার একটুও কষ্ট হচ্ছে না। বড়ই শুভক্ষণ। এস...এস।

ছুটে গিয়ে দরজা খুলে দিয়ে চেঁচিয়ে ওঠে নিয়তি--হ্যাঁ, চলুন ছোটকাকা, আমি তৈরি।

নিকেল-ফ্রেমের চশমা নাকের কাছে ঝুলতে থাকে, কাজ করেন তিনকড়ি। মাঝে মাঝে খরিদ্দার আসে। কেউ কেউ হেসে প্রশ্ন করে--এত রোগা হয়ে গেলেন কেন কালপুরুষদা?

তিনকড়ি হাসেন--কালের ইচ্ছা।

ঘড়ির দোকানের সান্ধ্য আসর আবার জমে উঠেছে। জীবনবাবু আসেন, অনাথবাবু আসেন, এবং আরও অনেকে আসে। সকলেই সন্দেহ করেন, যদিও সেই সন্দেহ নিয়ে কেউ আলোচনা করেন না, তিনকড়ির স্ত্রী বোধহয় আর আসবে না। আসবার হলে কি এই এক বছরের মধ্যে অন্তত একবারও আসতো না?

কিন্তু তিনকড়ির মুখের দিকে তাকালে মনে হয়, ওরই মনে কোন সন্দেহ নেই। বেশ নিশ্চিন্ত মনে, সেই গম্ভীর মুখ, আর মাঝে মাঝে মুখের উপর সেই শান্ত হাসি টেনে নিয়ে কথা বলেন তিনকড়ি।

শুধু দিন দিন রোগা হয়ে যেতে থাকেন তিনকড়ি। কোন অসুখ নেই, তবু গাছের ভাঙা ডালের মতো শুকিয়ে শীর্ণ হয়ে যাচ্ছেন। কলপ ক্ষয়ে গিয়ে লাল হয়ে গিয়েছে তিনকড়ির যে মাথার চুল, সেই মাথার চুল এইবার যেন দিনে দিনে ফিকে হয়ে শেষে একেবারে সাদা হয়ে যায়। পাড়ার ছেলেরা আড়ালে আড়ালে বলে--এইবার সত্যিই মানিয়েছে তিনকড়িদাকে, একেবারে খাঁটি কালপুরুষ।

জীবনবাবু জানেন, তিনকড়ির শ্বশুরবাড়ি কাশীপুরে। তবু এই এক বছরের মধ্যে, টালিগঞ্জের এই বাড়ি আর দোকানের ঝাঁপ একটি দিনের মতো বন্ধ রেখে একবারও কাশীপুর ঘুরে এল না তিনকড়ি। অনাথবাবু বলেন--কিন্তু প্রতি মাসে ত্রিশ-চল্লিশটা টাকা কাশীপুরে স্ত্রীর কাছে ঠিক পাঠিয়ে দেয় তিনকড়ি, সে খবর জানেন তো?

--জানি। একটু বিস্ময় প্রকাশ করেন জীবনবাবু।

টালিগঞ্জের গলির ভিতর দিয়ে শীতের হাওয়া বয়ে যায়। বৈশাখের জ্বালাও লাগে। আর বর্ষার জলে গলির কাদা পিছল হয়ে যায়। তিনকড়ির নিকেল-ফ্রেমের চশমা তেমনই নাকের কাছে ঝুলতে থাকে, কাজ করেন তিনকড়ি। ত্রিশ বছর বয়সের টাইম-পীসে ঠিক নিয়মমত দম দিয়ে এবং কানের কাছে তুলে নিয়ে শব্দ শোনেন, টিক-টিক-টিক, কালের ইচ্ছায় কত শুভক্ষণ আসছে আর যাচ্ছে, শুনতে পান তিনকড়ি।

তিনকড়িকে একদিন হাঁসফাঁস করে হাঁপাতে দেখে প্রশ্ন করেন সান্ধ্য বৈঠকের জীবনবাবু--

এ কি হলো তিনকড়ি?

তিনকড়ি হাসেন--কালের ইচ্ছায় যা হয়, তাই হয়েছে জীবনবাবু।

একদিন মুখ খুলে বলেই ফেলেন অনাথবাবু--কাশীপুরের ব্যাপার কি তিনকড়িবাবু? উনি আসবেন কবে?

কাচের গোলকের মতো দুটো চোখ তুলে আস্তে আস্তে হাসেন তিনকড়ি।--কাল সহায় হলেই আসবেন।

আবার ঘাড় ঝুঁকিয়ে খুটখাট করে কাজ করেন তিনকড়ি। এবং নিজের মনেই বিড়বিড় করেন--কাল পূর্ণ না হলে কেউ আসে না, যায়ও না!

জীবনবাবু আর অনাথবাবু ওঠেন। হঠাৎ মুখ ঘুরিয়ে তাকান তিনকড়ি।--আমিও যাব।

অনাথবাবু হেসে ওঠেন--কোথায়? কাশীপুর?

তিনকড়িও যেন গম্ভীর মুখের একটা শীর্ণ হাসি চেপে চেপে বললেন--ভোর পাঁচটা তিন মিনিটটা খুব শুভক্ষণ।--এত ভোরে ট্রাম পাওয়া যাবে তো অনাথবাবু?

জীবনবাবু বলেন--বাস পাবেন।

রাত দশটাও পার হয়নি। জীবনবাবু ছুটে এসে তিনকড়ি দত্তের দোকানের দরজার কাছে দাঁড়ালেন। অনাথবাবুও আসতে দেরি করলেন না। দুজনেই খবর পেয়ে ছুটে এসেছেন। চন্দ্র ডাক্তারের চাকরটাই খবর দিয়েছিল।

--কখন মারা গেলেন কালপুরুষদা? ঘড়ির দোকানের সামনে পাড়ার ছেলেদের ভিড় আলোচনা করে। চন্দ্র ডাক্তার বললেন, পাশের দোকানদার খবর দিয়েছিল। আমি এসেই দেখি, হয়ে গিয়েছে। একটা ঘড়ির ওপর কান পেতে পড়ে আছেন। হার্ট ফেলিওর!

বারান্দায় নিয়ে এসে মাদুরের উপর তিনকড়িকে এরই মধ্যে কারা যেন শুইয়ে দিয়েছে। বোধহয় চন্দ্র ডাক্তারের চাকর আর পাশের দোকানদার।

তারপর? একটা ব্যবস্থা করতে হয়। জীবনবাবুর নির্দেশে পাড়ার ছেলেরা সব ব্যবস্থা করে ফেলে। শবযাত্রার সব আয়োজন।

কিন্তু তারপর? আর দেরি কেন? পাড়ার ছেলেরা প্রশ্ন করে, এবার ঘাটে রওনা হলেই তো হয়।

জীবনবাবু বলেন--একটু অপেক্ষা কর!

অনাথবাবু বলেন--কাশীপুরে লোক পাঠিয়েছি। তিনকড়িবাবুর স্ত্রী একবার আসুক, শেষ দেখা দেখে নিক। তারপর--

কাশীপুর থেকে আসতে এত দেরি হবার কথা নয়। সত্যিই তিনকড়ির স্ত্রী আসবেন কি? জীবনবাবু আর অনাথবাবু আড়ালে দাঁড়িয়ে আলোচনা করেন।

ভোর হয়ে এসেছে। তিনকড়ির স্ত্রী আসবেন কিনা সন্দেহ হচ্ছে। ছেলেদের ভিড়ের সঙ্গে কারা যেন আলোচনা করে, এবং হেসে ওঠে ছেলেরা।--আপনি কি পাওনা টাকা আদায় করতে এসেছেন তারকবাবু?

তারকবাবু হাসেন--লোকটাই যখন চলে গেল, তখন আমার তিনশো টাকাও যাবেই। দুঃখ করে লাভ নেই।

পরমেশবাবু বলেন--আমার একটা দামী ঘড়ি সারতে দিয়েছিলাম। কে জানে, সেটা আর ফেরত পাওয়া যাবে কি না?

হেসে ওঠে ছেলেরা। এবং একটি ট্যাক্সি এসে থামে। তিনকড়ির স্ত্রী এসেছে।

--তোমরা একটু সরে যাও। সবাইকে অনুরোধ করেন জীবনবাবু।

তিনকড়ির মুখের দিকে একবার তাকিয়ে নিয়েই মুখ ঘুরিয়ে নিল নিয়তি। নিয়তির চোখ

দুটো যেন দুটো পাথরের চোখ। চোখের উপর থরথর করছে একটা ভ্রূকুটি।

--চল এবার। ডাক দেন জীবনবাবু।

তিনকড়িকে খাটের উপর তোলবার জন্য এগিয়ে আসে ছেলেরা। কিন্তু একটা প্রচণ্ড বিস্ময়ের চমক লেগে সকলেই থমকে যায়। কেউ দু-পা পিছিয়ে যায়, কেউ হাত সরিয়ে নেয়, কেউ কেঁপে ওঠে। তিনকড়ির টাইম-পীসের অ্যালার্ম বেজে উঠেছে।

পাঁচটা তিন মিনিট।

একটা ছেলে ভয়ে ভয়ে বিড়বিড় করে--কালপুরুষদা, কালপুরুষদার টাইম-পীস, কি সাংঘাতিক, একবারে একদম কাঁটায় কাঁটায়...।

জীবনবাবু বলেন--কি আশ্চর্য!

অনাথবাবু বলেন--তাই তো।

আর, নিয়তি যেন একটা ঝাঁপ দিয়ে এগিয়ে এসে ঘড়িটাকে আঁকড়ে ধরে। শাড়ির আঁচল মুঠো করে ঘড়িটাকে চেপে চেপে সেই শব্দের ঝংকার বন্ধ করতে চেষ্টা করে। যেন কারও মুখ বন্ধ করতে চাইছে নিয়তি।

--মাগো! ফুঁপিয়ে ওঠে নিয়তি।

এক ভদ্রলোক ব্যস্তভাবে কাছে এগিয়ে গিয়ে ভীতস্বরে চেঁচিয়ে ওঠেন--ওকি? ওকি? কি করছিস নিয়তি?

নিযতি বলে---মানুষটা যে খিল খিল করে হাসছে ছোটকাকা।

# ভৃগু ও পুলোমা

মহর্ষি ভৃগু ডাকলেন--পুলোমা!

স্বামী ডাকছেন, মহাতপা আর্য ভৃগু, পুলোমার স্বামী।

--আদেশ করুন আর্য।

পুলোমা ব্যস্ত হয়ে, অন্য কাজ ফেলে রেখে ভৃগুর সম্মুখে এসে দাঁড়ায়। স্বামীর আহ্বানে এমন ক'রে সাড়া দেওয়াই ধর্মপত্নীর কর্তব্য। আর্যের সংসারে বিবাহিতা নারীর এই রীতি।

ভৃগুর সংসারে কর্তব্যই সবচেয়ে বড় বিধান। মন্ত্রোচ্চারণের সঙ্গে পুলোমার জীবন ভৃগুর জীবনের সঙ্গে মিলিত হয়েছে। এই সংসারে দুজনের কেউ কখনও কর্তব্য বিস্মৃত হয় না। ভৃগু তাঁর জীবনের প্রতিটি কর্তব্যে পুলোমাকে স্মরণ করেন, পুলোমাও ভৃগুর প্রতিটি অনুরোধ ও আহ্বানে সাড়া দেয়।

শুধু পুত্রার্থে ভার্যা গ্রহণ করেছেন ভৃগু। তাঁর সেই সংস্কার সফলও হতে চলেছে, কারণ পুলোমা এখন অন্তর্বত্নী। পুলোমার জীবনে মাতৃত্বের আবির্ভাব আসন্ন হয়ে উঠেছে।

পুলোমাও তার জীবনের উদ্দেশ্য সার্থক হয়েছে বলে মনে করে। সমাজে ভৃগুজায়ারূপে পুলোমা যে গৌরব অনুভব করে, ভৃগুসন্তানের মাতারূপে তার সেই গৌরব এইবার আরও উজ্জ্বল হয়ে উঠবে। যিনি আর্য ঋষির ধর্মপত্নী, তাঁর পক্ষে জীবনে এই তো ধন্য হওয়ার মত ঘটনা।

পুলোমা কাছে এসে দাঁড়াতেই ভৃগু বলেন--আমি স্নানে চললাম পুলোমা।

পুলোমা বলে--আসুন।

ভৃগু চলে যাবার পর, ঠিক পূর্বের মত আবার গৃহকর্মে মন দিতে পারে না পুলোমা। হঠাৎ কিছুক্ষণের জন্য অন্যমনা হয়ে চুপ ক'রে দাঁড়িয়ে থাকে। শুধু আজ নয়, এবং স্বামীর এই ক্ষণকালের অন্তর্ধানের জন্যও নয়, মাঝে মাঝে কে জানে কিসের জন্য হঠাৎ এই রকম অন্যমনা হয়ে যায় পুলোমা। পুলোমা নিজেও তার এই বৈচিত্র্যের অর্থ বুঝতে পারে না।

পুলোমার এই আকস্মিক অন্যমনা আবেশ লক্ষ্য করেন একজন, বৃদ্ধ হুতাশন। ভৃগুর কুটীরে গৃহরক্ষকরূপে রয়েছেন হুতাশন। পুলোমার শিশুকাল থেকেই পুলোমাকে তিনি জানেন। পিতার আলয়ে যতদিন যেভাবে কুমারী-জীবন যাপন করেছে পুলোমা, তার সকল ইতিহাস জানেন হুতাশন। আজ স্বামিগৃহে ঋষিবধূ হয়ে যেভাবে জীবনযাপন করছে পুলোমা, তা'ও প্রত্যক্ষ করেন হুতাশন। তাই, আর কেউ নয়, শুধু বৃদ্ধ হুতাশন লক্ষ্য করেন, পুলোমা মাঝে মাঝে অন্যমনা হয়ে যায়।

--পুলোমা!

চমকে ওঠে ভৃগুপত্নী পুলোমা। নাম ধ'রে কে যেন ডাকছে মনে হয়। কিন্তু এই কণ্ঠস্বর ধর্মপতি ভৃগুর কণ্ঠস্বর নয়, গৃহগুরু বৃদ্ধ হুতাশনেরও নয়। তবু মনে হয়, যেন এক পরিচিত কণ্ঠস্বর। অতীতের এক বিস্মৃত স্বপ্নলোক থেকে যেন এই আহ্বান ভেসে এসে পুলোমার চেতনার দ্বারে আঘাত করছে। সমাজ সংস্কার ও কর্তব্যের বাইরে থেকে বুকভরা আকুলতা নিয়ে এক তৃষ্ণাতুর অনিয়ম যেন পুলোমাকে সারা জগতে খুঁজে বেড়াচ্ছিল। এতদিনে সে এসে পৌঁছেছে।

বুঝতে পারে পুলোমা, হ্যাঁ, সে-ই এসেছে। ভৃগুপত্নী পুলোমার সেই কৈশোরের নর্ম-সহচর, প্রথম যৌবনের প্রণয়াস্পদ এক অনার্য তরুণ, তারও নাম পুলোমা। সনাম সখা অনার্য

পুলোমা তার প্রথম প্রেমের অধিকার নিয়ে আজ পুলোমার পতিব্রত জীবনের দ্বারে এসে কঠিন পরীক্ষার মূর্তি ধ'রে দাঁড়িয়েছে।

তরুণী পুলোমার অনুভবের জগতে যেন বহুদিনের বন্ধনে আবদ্ধ এক ঝঞ্ঝাসমীর হঠাৎ পথ খোলা পেয়ে আবার উদ্বেল হয়ে ওঠে। ঋষির সংসারে কর্তব্যচারিণী নারীর মূর্তিকে যেন এক নির্বাসিত বসন্ত দিনের সৌরভ এসে জড়িয়ে ধরেছে। সুন্দরী পুলোমার দেহ ব্যাকুলা মাধবী বল্লরীর মত সেই স্পর্শে চঞ্চল হয়ে ওঠে।

অনার্য পুলোমা ধীরে ধীরে এগিয়ে এসে তার প্রথম প্রণয়ভাগিনী ও জীবনবাঞ্ছিতা পুলোমার সম্মুখে এসে দাঁড়ায়।

অনার্য পুলোমা প্রসন্ন স্বরে আহ্বান জানায়--এস পুলোমা।

আর্যা পুলোমা সন্ত্রস্তভাবে বলে--কোথায়?

অনার্য পুলোমা--আমার সঙ্গে, আমার জীবনে।

আর্যা পুলোমা তার হৃদয়ের চাঞ্চল্য সংযত ক'রে বলে--কোন্ অধিকারে তুমি আজ এই ভয়ংকর আহ্বান নিয়ে ঋষিবধূর কুটীরের কাছে এসেছ অনার্য?

অনার্য পুলোমা বলে--তোমাকে ভালবেসেছি, এই অধিকারে।

আর্যা পুলোমা--কিন্তু আমি কোন্ অধিকারে তোমার কাছে যাব?

অনার্য পুলোমা--প্রেমিকা হয়ে বেঁচে থাকবার অধিকারে।

অনার্য পুলোমার ক্লান্ত মুখচ্ছবি যেন দুঃসহ এক জ্বালাময় আবেগে তপ্ত হয়ে ওঠে। পুলোমার আরও কাছে এগিয়ে এসে স্পষ্টতর ভাষায় বলে--আমি ঋষি নই, আর্য নই, তপস্বীও নই। আমি শুধু প্রেমিক। আমি পুত্রার্থে তোমাকে চাই না পুলোমা, তোমারই জন্য তোমাকে চাই।

যেন ভক্তের স্তবসঙ্গীতের মত ধ্বনিত হয়েছে এই অভিনব ভালবাসার তত্ত্ব, এই ভয়ানক আবেদন। অনার্য প্রেমিক যেন অদ্ভুত এক অহেতুক প্রেমের অর্ঘ্য দিয়ে শুধু অহমিকাময়ী পুলোমাকে মহীয়সীর সম্মান দান করছে। যেন জগতের জন্য পুলোমা নয়, পুলোমার জন্যই এই জগৎ। কন্যা নয়, বধূ নয়, মাতা নয়, শুধু নারীরূপে তরুণী পুলোমার ভিন্ন একটি সত্তা যেন আছে এবং সেই সত্তা উপেক্ষায় অনাদৃত হয়ে পড়ে আছে। অনার্য পুলোমা আজ নারীর সেই সত্তার কাছেই অনন্ত সমাদরের উপঢৌকন নিয়ে উপস্থিত হয়েছে। এই আবেদনের দুর্বার এক শক্তি আছে।

অনার্য পুলোমা বলে--আমার আকাঙক্ষা তোমার মধ্যেই সম্পূর্ণ, তোমার বাইরে নয়, তোমার অতিরিক্ত নয়। আমার সমাজ সংসার জগৎ, সবই তুমি। তুমি আমার প্রেমের প্রথমা, তুমি আমার প্রেমের অন্তিমা।

আর্যা পুলোমার মনে হয়, এই ঋষির কুটীরে যেন তার আত্মা বন্দিনী হয়ে আছে। মাত্র পুত্রার্থে গৃহীত ভার্যার সম্মান নিয়ে, নিতান্ত এক প্রয়োজনের উপচাররূপে এই ঋষিকুটীরে সে স্থান লাভ করেছে। তার বেশি কোন গৌরব এখানে নেই। এই জীবন শাস্ত্রসম্মত ও সমাজসম্মত, কিন্তু হৃদয়সম্মত নয়।

আর্যা তরুণীর, ঋষিবধূ পুলোমার সব প্রতিবাদের শক্তি যেন ঐ অনার্য আবেদনের টানে দূরান্তরে ভেসে যায়। তবু শেষবারের মত নিজেকে সংযত করে পুলোমা। ভীতা অথচ প্রলুব্ধা বিহঙ্গীর মত যেন আকাশভরা অবাধ পবনের ঝঞ্ঝার দিকে তাকিয়ে বলে--না পুলোমা, আমাকে ধর্মের বাইরে যেতে বলো না।

অনার্য পুলোমা বিস্মিত হয়--ধর্ম কি?

আর্যা পুলোমা--এই প্রশ্নের উত্তর দেবার সাধ্য আমার নেই।

অনার্য পুলোমা--কিন্তু আমি আজ এই প্রশ্নের উত্তর জেনে যাব পুলোমা, ধর্ম কি?

আর্যা পুলোমা বিব্রতভাবে বলে—আমাকে জিজ্ঞাসা করো না। গৃহগুরু বৃদ্ধ হুতাশন রয়েছেন, তাঁরই কাছে গিয়ে এই প্রশ্নের উত্তর শুনে নাও।

অনার্য পুলোমা—বেশ, চল সংসারের সব ইতিহাসের সাক্ষী হুতাশনের সম্মুখে গিয়ে তুমি আমার পাশে একবার দাঁড়াও। তারপর আমি তাঁকে প্রশ্ন করব।

বৃদ্ধ হুতাশনের সম্মুখে গিয়ে দু'জনে দাঁড়ায়। অনার্য পুলোমা প্রশ্ন করে—ভগবান হুতাশন, আপনি একদিন আমাদের দু'জনকে দেখেছেন, জীবনের প্রভাতবেলায় আমরা দু'জনে যখন দু'জনের খেলার সাথী হয়ে পাশাপাশি দাঁড়িয়েছিলাম।

হুতাশন শান্তস্বরে বলেন—হ্যাঁ।

অনার্য পুলোমা—আজ আবার অনেকদিন পরে আমরা দু'জন পাশাপাশি দাঁড়িয়েছি। আপনি বলুন, এর মধ্যে বিসদৃশ কিছু দেখেছেন কি? এর মধ্যে অন্যায় কোথায়? আপনি বলুন, ধর্ম কি?

হুতাশন—যা সত্য, তাই ধর্ম।

অনার্য পুলোমা—সত্য কি?

হুতাশন—ঘটনাই একমাত্র সত্য।

অনার্য পুলোমা—তবে বলুন, আপনার সম্মুখে এই যে পাশাপাশি দাঁড়িয়ে থাকা দুটি জীবনের মূর্তি, এর মধ্যে কি কোন সত্য নেই? প্রথম ভালবাসার অধিকার কি মিথ্যা? যাকে চিরজীবন ধ'রে অন্বেষণ ক'রে বেড়াই, তাকে জীবনের কাছে পাওয়ার দাবি কি মিথ্যা?

হুতাশন—না, মিথ্যা নয়।

আর্যা পুলোমা বিস্মিতভাবে হুতাশনের মুখের দিকে তাকায়। এবং মুগ্ধভাবে তার কৈশোরের সখা অনার্য তরুণ পুলোমার মুখের দিকে তাকায়।

অনার্য পুলোমা আর্যা পুলোমার হাত ধ'রে বলে—এস পুলোমা!

হুতাশনের সান্নিধ্য থেকে দু'জনে ধীরে ধীরে চলে এসে ঋষিকুটীরের নিস্তব্ধ আঙ্গিনায় একবার দাঁড়ায়। কিন্তু বেশিক্ষণের জন্য নয়। অন্তঃসত্ত্বা ধর্মপত্নীর মূর্তি যেন মুহূর্তের মধ্যে এই সংসারের আঙ্গিনা হতে মুছে গিয়েছে। যেন তরুণী পুলোমার স্বপ্নলোক থেকে হঠাৎ জাগরিতা এক প্রেমকেলিকামিনীর পিপাসিত বাসনার মূর্তি অনার্য পুলোমার হাত ধ'রে সংস্কার ও সমাজের বাইরে চলে যায়।

বনোপ্রান্তের এক কুটীরে প্রবেশ ক'রে অনার্য তরুণের সহচরী আর্যা পুলোমা অনুভব করে, ধন্য এই প্রেমিকতার জীবন।

অরণ্যপুষ্পের সৌগন্ধ্য বাতাসে ছুটাছুটি করে, কিন্তু কি আশ্চর্য, তরুণী পুলোমা যেন আরণ্য কণ্টকে বিক্ষতদেহা হরিণীর মত বেদনাতুর দৃষ্টি তুলে আকাশপ্রান্তের দিকে তাকিয়ে থাকে। প্রেমিকেরই শত সাগ্রহ প্রশ্নের কোন উত্তর দেয় না তরুণী পুলোমা। কোথা থেকে যেন বাস্তব সংসারের এক সংশয় এসে তরুণী পুলোমার অবাধ প্রেমিকতার জীবনে কঠিন প্রশ্নরূপে দেখা দিয়েছে।

অনার্য পুলোমার প্রশ্নে বিব্রত হয়ে আর্যা পুলোমা একদিন বলে—তুমি কি জান যে, আমি অন্তঃসত্ত্বা?

অনার্য পুলোমা—জানি।

আর্যা পুলোমা—ভৃগু ঋষিরই সন্তানকে আমি ধারণ করছি, তা'ও নিশ্চয় জান?

অনার্য পুলোমা—জানি।

আর্যা পুলোমা—কিন্তু সেই সন্তানের জীবনে তার পিতৃপরিচয় চিরকাল অজানা হয়েই থাকবে।

অনার্য পুলোমা সান্ত্বনার সুরে বলে—কিন্তু পিতৃস্নেহ তার কাছে অজানা হয়ে থাকবে না পুলোমা। তাকে লালন করবার জন্য আমি আছি, কোন দুঃখ করো না পুলোমা।

আর্যা পুলোমার কণ্ঠস্বর অকস্মাৎ রূঢ় হয়ে ওঠে—দুঃখ না ক'রে পারি না। ঋষির সন্তান পৃথিবীতে অনার্য পুলোমার সন্তানরূপে পরিচয় বহন করবে, আমি আমার সন্তানকে এতটা মিথ্যা ক'রে দিতে পারব না।

অনার্য পুলোমার উদ্বিগ্ন বক্ষের অস্থিনিচয় যেন বেদনায় দীর্ণ হয়ে যায়। ব্যথিত স্বরে বলে—এ কি বলছ পুলোমা?

আর্যা পুলোমা—পারব না, এত ভয়ংকর ধর্মহীন হতে পারব না। সন্তানের পরিচয় মিথ্যা ক'রে দিতে পারব না। সংসারের ভার্গবকে পৌলমেয় ক'রে দিতে পারব না।

অসহ এক অপমান যে আকস্মিক বজ্রপাতের মত অনার্য পুলোমার সব প্রেমিকতার গর্ব গৌরব ও প্রসন্নতাকে চূর্ণ ক'রে দেয়। অনার্য! অনার্য! অনার্য! আর্যা পুলোমার কাছে সে আজ হীনশোণিত এক প্রাণী ছাড়া আর কিছু নয়। প্রেমিকের অন্তরের চেয়ে জাতিশোণিতের উত্তাপকেই বেশি পূজনীয় বলে আজ উপলব্ধি করতে পেরেছে এক আর্যা নারীর মন। অনার্য পুলোমা নিঃশব্দে মাথা হেঁট ক'রে বসে থাকে।

হঠাৎ বিচলিত হয় অনার্য পুলোমার দুই চক্ষুর কৌতূহল। দেখতে পায় অনার্য পুলোমা, আর্যা পুলোমার সারা দেহ মন্থিত ক'রে এক অভিনব বেদনার ঝড় আকুল হয়ে উঠছে। সে বেদনায় আর্যা তরুণীর কমনীয় দেহ ভূতলে লুটিয়ে পড়ে।

—ভয় নেই পুলোমা, আমি কাছে আছি পুলোমা। অনার্য পুলোমা ব্যগ্রভাবে আর্যা পুলোমার একটি হাত ধরবার জন্য হাত বাড়িয়ে দেয়।

যেন আর্যা পুলোমার জীবনের এক পবিত্র মুহূর্তে অশুচি এক স্পর্শ হাত বাড়িয়ে দিয়েছে। আর্তনাদ করে আর্যা পুলোমা—দয়া ক'রে দূরে সরে যাও অনার্য। ভৃগু ঋষির সন্তান আসছে, জন্মলগ্নের প্রথম মুহূর্তে তাকে আমি অপিতার দৃষ্টির সামনে তুলে ধরতে পারব না।

শান্ত দৃষ্টি তুলে অনার্য পুলোমা তারই প্রণয়াস্পদা নারীর এই কঠোর ধিক্কার শুনতে থাকে। না, আর কোন সন্দেহ নেই ; আর্যা পুলোমা তার জীবনের সকল আগ্রহ দিয়ে আবার তার সমাজ ও সংস্কারকে ফিরে পেতে চাইছে। ভৃগুপত্নী পুলোমার সম্মুখে অনার্য প্রেমিক পুলোমার অস্তিত্ব একেবারে অর্থহীন।

দূরে সরে যায় অনার্য পুলোমা।

সূর্য অস্ত যাবার আগেই এক রক্তিম মুহূর্তে আর্যা পুলোমার সন্তান জন্মলাভ করে। কিন্তু শিশু ভার্গবের ক্রন্দনধ্বনি ছাড়া সেই কুটীরের বাতাসে আর কোন শব্দের চাঞ্চল্য জাগে না। সদ্যোজাত আর্য শিশুর প্রথম কণ্ঠস্বর ধ্বনিত হবার সঙ্গে সঙ্গে কুটীরোপান্তের তরুতলের ছায়ায় এক অনার্যের শেষ নিঃশ্বাস শেষ আর্তস্বর উৎসারিত ক'রে স্তব্ধ হয়ে গিয়েছে। মৃত্যু বরণ করেছে অনার্য পুলোমা।

তরুণী পুলোমা এক নবজাত শিশুকে ক্রোড়ে ধারণ ক'রে ভৃগুর আশ্রমের প্রবেশদ্বারে দাঁড়িয়েছিল। আর দাঁড়িয়েছিলেন ভৃগু, সেই প্রবেশপথে অটল নিষেধের প্রতিমূর্তির মত। এবং দাঁড়িয়েছিলেন বৃদ্ধ হুতাশন, যেন ঘটনার আর এক সত্য দেখবার জন্য।

শ্লেষবিহসিত স্বরে প্রশ্ন করেন ভৃগু—আবার কোন্ স্বপ্নের দুঃসাহসে উৎসাহিত হয়ে আর্য ঋষির সংসারের দ্বারে এসে দাঁড়িয়েছ পুলোমা?

পুলোমা বলে—আমার স্বপ্নে আর কোন দুঃসাহস নেই ঋষি। আমি আপনারই পিতার সান্ত্বনায় উৎসাহিত হয়েছি।

ভৃগু—কি বললে পুলোমা?

পুলোমা--লোকপিতামহ ব্রহ্মা আমার প্রতি করুণাপরবশ হয়ে আমাকে আশ্বাস করেছেন। তিনি আশা করেন, তাঁর পুত্রও তাঁরই মত করুণাপরবশ হয়ে তাঁর পুত্রবধ বেদনাকে বুঝতে পারবেন।

ভৃগু--পিতা ব্রহ্মা তোমার মত স্বাভিলাষ-প্রগল্‌ভা উদ্‌ভ্রান্তার প্রতি করুণাপরবশ কে হবেন পুলোমা?

পুলোমা--উদ্‌ভ্রান্তার জীবনের বেদনাকে তিনি দেখতে পেয়েছেন ঋষি। দেখেছে লোকপিতামহ ব্রহ্মা, আমার জীবনের বেদনা অশ্রুনদী হয়ে আমাকে অনুসরণ করছে। আপ জানেন না ঋষি, ঐ বনলোকের মৃত্তিকায় এখনও আমার অশ্রুনদীর সিক্ত চিহ্নরেখা র রয়েছে।

ভৃগু--শুনে বিস্মিত হলাম পুলোমা। কিন্তু আমার আর একটি প্রশ্নের উত্তর না দিয়ে ঘরে প্রবেশের চেষ্টা করো না পুলোমা।

পুলোমা--বলুন ঋষি ; কি আপনার প্রশ্ন?

ভৃগু--কোন্ প্রসন্নতার আশায় এবং কিসের জন্য তুমি আবার এই ঋষিকুটীরের বন্দি হতে চাইছ পুলোমা?

পুলোমা তার ক্রোড়ের শিশুর মুখের দিকে তাকিয়ে উত্তর দেয়--এরই জন্য ঋষি।

ভৃগু--এই কথার অর্থ?

পুলোমা--আপনার সন্তানের পরিচয় আর জন্মগৌরব অক্ষুণ্ণ রাখবার জন্য। ঋষি ছেলেকে তাই ঋষির ঘরে নিয়ে এসেছি।

ভৃগু--ঋষির ছেলেকে ঋষির ঘরে রেখে দাও, তার স্থান এখানে আছে। কিন্তু তোম স্থান নেই পুলোমা।

পুলোমা আতঙ্কিতের মত আর্তনাদ করে--ঋষি, এত বড় শাস্তি আমাকে দেবেন না।

ভৃগু--শাস্তি নয়, তোমার কর্তব্য তোমাকে স্মরণ করিয়ে দিলাম। স্বেচ্ছায় ঋষিপত্নীর ধ বর্জন ক'রে তুমি চলে গিয়েছিলে, তেমনি স্বেচ্ছায় ঋষিমাতার ধর্ম বর্জন ক'রে চলে যাও।

পুলোমা অসহায়ের মত তাকিয়ে থাকে। আজ পর্যন্ত জীবনে স্বেচ্ছায় সে অনেক বি করেছে। প্রথম যৌবনে স্বেচ্ছায় এক অনার্য তরুণকে ভালবেসেছে, স্বেচ্ছায় বিবাহিত জীবনে সংস্কারকে তুচ্ছ ক'রে প্রেমিকের আহ্বানে চলে যেতে পেরেছে। স্বেচ্ছাচারের শক্তি আছে। কিন্তু এই মুহূর্তে, এই শিশু পুত্রের মুখের দিকে তাকিয়ে আজ প্রথম উপলব্ধি ক পুলোমা, স্বেচ্ছাচারের শক্তি তার আর নেই। ঋষিমাতা হওয়ার সম্মান সৌভাগ্য ও সুযো হেলায় তুচ্ছ ক'রে চলে যাবার শক্তি তার নেই।

না, যেতে পারবে না পুলোমা, চলে যাওয়ার সাধ্য তার নেই। সব অভিশাপ স্বীক ক'রে, তার জীবনে ঋষিমাতা আর্যনারীর পরিচয় বাঁচিয়ে রাখতে হবে। শুধু পুত্রার্থে, অ কিছুর জন্য নয়।

পুলোমা বলে--সেই অনার্য আপনার পুলোমাকে অপহরণ ক'রে নিয়ে গিয়েছিল। আ ভুল, আমি তাকে বাধা দিতে পারিনি ঋষি।

ভৃগু বিস্মিত হন--হুতাশন ঘরে থাকতে তোমাকে অপহরণ ক'রে নিয়ে যেতে পা কোন্ দুরাত্মার এমনি শক্তি আছে?

পুলোমা--হুতাশনের সম্মতি ছিল ঋষি।

ভৃগুর বিস্ময় ক্ষমাহীন ক্রোধ হয়ে জ্বলে ওঠে--হুতাশনের সম্মতি ছিল?

পুলোমা--হ্যাঁ।

বৃদ্ধ হুতাশনের মুখের দিকে তাকিয়ে রূঢ় ও ক্রোধাক্ত স্বরে ভৃগু বলেন--আ বিশ্বাসহন্তা ও অধর্মচারী?

হুতাশন শান্তভাবে উত্তর দেন--না।

ভৃগু--আমি পুলোমার ধর্মপতি, পুলোমা আমার ধর্মপত্নী ; এই সত্য কি আপনি জানেন না?

ভৃগু ও পুলোমা, দুজনের মুখের দিকে বৃদ্ধ হুতাশন একবার তাকিয়ে দেখেন, তারপর বলেন--হ্যাঁ সত্য।

ভৃগু--তবে আপনি কেন দুরাত্মা অনার্যকে ঋষিপত্নী অপহরণে সম্মতি দিলেন?

হুতাশন--তা'ও সত্যের জন্য।

ভৃগু ভ্রূকুটি করেন--সত্যের জন্য?

হুতাশন--হ্যাঁ, প্রেমের সত্য।

পুলোমার মাথা হেঁট হয়ে পড়ে, তার দুই চক্ষুর দৃষ্টি যেন শুষ্ক ধূলির আড়ালে লুকিয়ে পড়বার পথ খুঁজছে।

হুতাশন বলেন--জীবনের প্রথম প্রণয়, জীবনব্যাপী এক প্রেমিকতার তৃষ্ণা পুলোমাকে অপহরণ করেছিল ঋষি। সে ইতিহাস আমি জানি, আমি তার সাক্ষী, তা'কে নিতান্ত মিথ্যা মনে করতে পারি না। আমি আপনাদের মত শিক্ষাগুরু নই, আপনাদের তত্ত্ব দিয়ে সত্য-মিথ্যার বিচারও আমি করি না। আমার কাছে ঘটনাই একমাত্র সত্য। ঘটনাকে আমি বাধা দিই না। যারা যাবার জন্য ব্যাকুল হয়েছিল আর প্রস্তুত হয়েছিল, তাদের আমি যেতে দিয়েছি। যারা সম্মত হয়েই ছিল, তাদেরই কাজে আমি সম্মতি দিয়েছি। আমি যেমন প্রেরণা দিই না, উপদেশ দিই না ও প্ররোচিত করি না, তেমনি বাধাও দিই না।

কিছুক্ষণ চুপ ক'রে থাকেন হুতাশন। তারপর রূঢ়ভাবে একেবারে স্পষ্ট ক'রেই বলেন--আপনি পুত্রার্থে পুলোমাকে চেয়েছেন, আর সেই অনার্য প্রেমিক পুলোমার জন্যই পুলোমাকে চেয়েছে। এই দুই চাওয়ার দ্বন্দ্বে তিনটি জীবনের জয়পরাজয়ের পরীক্ষা হয়ে গেল। সংসারে তারও সাক্ষী হয়ে রইলাম আমি।

হুতাশন চুপ করতে যাচ্ছিলেন, কিন্তু দেখতে পেলেন, ভৃগু ঋষি রুষ্টভাবে প্রখর দৃষ্টি তুলে যেন তাঁকে বাচালতা সংবরণ করার জন্য সাবধান ক'রে দিচ্ছেন।

আরও মুখর হয়ে ওঠেন হুতাশন।--আপনি শুধুই শাস্ত্র, এই তরুণী পুলোমা শুধুই অহমিকা, আর সেই অনার্য শুধুই প্রেমিকতা। আপনি হৃদয়ের ধর্ম বুঝতে পারেননি, তরুণী পুলোমা সমাজের ধর্ম বুঝতে পারেনি, আর সেই অনার্য নারীত্বের ধর্ম বুঝতে পারেনি। আপনারা জীবনে এক একটি ভ্রান্তিকে ভালবেসেছেন, ঘটনা তারই প্রতিশোধ নিয়েছে। আমি ঘটনার সাক্ষী মাত্র, যা দেখি তাই বলি। যা দেখেছি তাই বলে দিলাম, এর জন্য আমার এতটুকুও দুঃখ নেই।

পাষাণীভূত বৃক্ষের মত স্তব্ধ ও নির্বাক হয়ে দাঁড়িয়ে থাকেন ভৃগু। সকল রহস্য ভেদ ক'রে সমস্ত ঘটনার স্বরূপ যেন এতক্ষণে স্বচ্ছ হয়ে উঠেছে, নিষ্পলক নয়নে তাই দেখছেন ভৃগু।

হঠাৎ, যেন এক ঝঞ্ঝাহত কাননের উৎক্ষিপ্ত পুষ্পের মত ভৃগুর পায়ে লুটিয়ে পড়ে তরুণী পুলোমা। বিচলিত হন ভৃগু। শান্ত স্বরে বলেন--কি বলতে চাও পুলোমা?

পুলোমা--আপনার এই আশ্রমের এক কোণে ঠাঁই পেতে চাই।

ভৃগু--কেন পুলোমা?

পুলোমা--ভার্গবের মাতা হবার গৌরব নিয়ে বেঁচে থাকতে চাই, আর কিছু চাই না।

ভৃগুর দুই চক্ষুর বেদনাও যেন স্নিগ্ধ হাস্যে সুস্মিত হয়ে ওঠে।--শুধু পুত্রার্থে?

পুলোমা--হ্যাঁ ঋষি।

ভৃগু--আর কোন গৌরব আশা কর না পুলোমা?

পুলোমার কণ্ঠস্বরে যেন এক কুণ্ঠাহত অভিমান উচ্ছ্বসিত হয়ে ওঠে।—আশা করবার সাহ
হয় না ঋষি।

নিবিড় দৃষ্টি তুলে পুলোমার মুখের দিকে তাকিয়ে থাকেন ভৃগু। যেন পুলোমাকে নূত
ক'রে চেনবার চেষ্টা করছেন, চিনতে পারছেন। সুন্দর বিম্বাধরে ও ভ্রূলতায় রচিত এ
মুখচ্ছবি, যৌবনে ললিত অঙ্গ, সদ্যোমাতৃত্বে কমনীয় দেহ, ভার্গবের জন্মদাত্রী, ভৃগুগৃহে
গৌরবে গরবিনী পুলোমা। পুলোমাকে বুঝতে কোথায় যেন একটু ভুল থেকে গিয়েছি
আজ ঘুচে গেল সেই ভুল। পুলোমাকে চেনা যেন এত দিনে সম্পূর্ণ হয়েছে। ভৃগুর মনে হ
এই পুলোমা অপহৃত হয়নি। অপহৃত হয়েছিল পুলোমার এক অভিমান।

ভৃগু বলেন—কিন্তু আমি যদি বলি, শুধু ভৃগুবধূ হয়ে নয়, ভৃগুপ্রিয়া হয়ে তুমি আমা
জীবনে নূতন গৌরব এনে দাও? যদি বলি, আজ আমি শুধু পুত্রার্থে নয়, তোমারও জ
তোমাকে চাই পুলোমা?

—স্বামী? অকস্মাৎ যেন এক তৃপ্ত স্বপ্নের উল্লাসে বিচলিত হয়ে উঠে দাঁড়ায় পুলোমা।

হৃদয়ের সকল আগ্রহ নিয়ে একটি হাত বাড়িয়ে দিয়ে ভৃগু ঋষি পুলোমার হাত ধরলেন-
হ্যাঁ, তুমিই আমার প্রিয়া ধর্মপত্নী।

বৃদ্ধ হুতাশনের দৃষ্টি আনন্দে উজ্জ্বল হয়ে ওঠে। কৃতার্থভাবে বলেন—আপনার শাস্ত্রসঙ্গ
সংসারে এই হৃদয়সঙ্গত দৃশ্য দেখবার জন্যই বোধ হয় আপনার কুটীরে এতদিন ছিলাম ঋষি
আমার সে আশা সফল হলো। এখানে আমার কাজ ফুরিয়েছে, এইবার আমাকে বিদায় দি
ঋষি।

হুতাশনের কথা শুনে কি যেন চিন্তা করেন ভৃগু। তারপর বললেন—আপনি সংসারে
সাক্ষী, সত্য কথা শুনিয়ে দেন, আপনার এই মহত্ত্ব স্বীকার করি হুতাশন। কিন্তু আপনি
একটি ভুল করেছেন।

হুতাশন—কি?

ভৃগু—আপনি আমার গৃহের রক্ষক ছিলেন, গৃহের আলোকরূপে আপনাকে আমি স্থ
দিয়েছিলাম ; কিন্তু আপনি গৃহদাহকের কাজ করেছেন। আপনার এই ভুলের জ্বালা আপন
জীবনে লাগবেই। লোকে আপনাকে গৃহদাহকরূপে ভয় পাবে আর ঘৃণা করবে, সম্ম
কখনও করবে না।

হুতাশন—আপনাকেও অভিশাপ দিতে পারি ঋষি।

হুতাশনের হঠাৎ চোখে পড়ে, পুলোমা তাঁরই দিকে তাকিয়ে আছে। পুলোমার সুন্
মূর্তির মধ্যে শুধু দুই বেদনার্ত চক্ষুর দৃষ্টি যেন নীরবে আবেদন করছে।

কি বলতে চায় পুলোমা? পুলোমার সেই আবেদনমেদুর নয়নের দিকে তাকিয়ে মনে হ
হুতাশনের, পুলোমা আজ তার স্বামীর জীবনের আনন্দকে সব অভিশাপের আঘাত হতে র
ক'রে সুখী হতে চায়। ভৃগুবধূ পুলোমা। পতিপ্রেমিকা আর্যা পুলোমা। সত্যই স্বামী ভৃগ
ইচ্ছায় ইচ্ছায়িতা হয়ে যেন হুতাশনকে গৃহদাহক বলে মনে করছে আর ভয় করছে পুলোমা

হুতাশনের ওষ্ঠপ্রান্তে বিচিত্র এক বিস্ময়ের হাস্য দীপ্ত হয়ে ওঠে। ভৃগুর ক্ষোভদিগ্ধ মুখে
দিকে শান্ত দৃষ্টি তুলে হুতাশন বলেন—কিন্তু আমি আপনাকে অভিশাপ দেব না ঋষি।

ভৃগুবধূ পুলোমার সুন্দর আননে মেঘমুক্ত শশিলেখার মত স্মিতদ্যুতিময় প্রসন্নতা ফু
ওঠে। যেন এতক্ষণে সংসারের সব ভ্রূকুটির ভয় হতে মুক্ত হয়েছে পুলোমার প্রাণ। সুস্মি
হয়ে উঠেছে পুলোমার জীবনেরই রূপ।

হুতাশনের নেত্রে সেই বিচিত্র বিস্ময়ের প্রশ্ন আরও প্রখর হয়ে ফুটে ওঠে। এই কি ঘটন
শেষ? এই কি শেষ সত্য? এবং এই কি সব সত্য? পুলোমার নারী-হৃদয় কি সত্যই এইব
সর্ববেদনাবিমুক্ত এক সুখস্বর্গের আশ্রয় লাভ ক'রে ধন্য হয়েছে?

--আপনি এখন বিদায় গ্রহণ করুন হুতাশন।

অকস্মাৎ ঋষি ভৃগুর রূঢ়ভাষিত অনুরোধ ধ্বনিত হয়। হুতাশনের কৌতূহলাভিভূত শান্ত মূর্তিকে বিচলিত ক'রে আশ্রমের অভ্যন্তরে চলে গেলেন ভৃগু। বিদায় নেবার জন্য প্রস্তুত হন হুতাশন। এবং, পুলোমার সুস্মিত ও প্রসন্ন মুখচ্ছবির দিকে সেই বিস্ময়ের দৃষ্টি নিক্ষেপ ক'রে স্নিগ্ধস্বরে বলেন হুতাশন--বিদায় নিলাম পুলোমা।

পুলোমা এগিয়ে এসে হুতাশনের চরণে প্রণাম নিবেদন করে।

হঠাৎ চমকে উঠলেন হুতাশন, যেন তাঁর প্রশ্নের উত্তর হঠাৎ পেয়ে গিয়ে চমকে উঠেছে তাঁর মনের এতক্ষণের বিস্ময়। ব্যথাহত লতিকার মত হঠাৎ শিউরে উঠেছে পুলোমার ললিত-নমিত দেহ। দেখতে পেলেন হুতাশন, দেখে বিস্মিত হন, এবং উৎকর্ণ হয়ে শুনতেও থাকেন, যেন দূরান্তের এক বনস্থলীর বক্ষ হতে উত্থিত এক আর্তনাদের ভাষা বায়ুতাড়িত ঝটিকার বিলাপের মত ছুটে এসে তপোবনস্থলীর তরুপুঞ্জের উপর পড়ে চূর্ণ হয়ে যাচ্ছে! হুতাশনের চরণে প্রণামাবনতা পুলোমা যেন এক স্বপ্নের কপাটে কান পেতে শুনছে সেই বিলাপের ভাষা। দুঃসহ এক ক্রন্দনের শব্দহারা উচ্ছ্বাস পুলোমার সুখী ও নিশ্চিন্ত বক্ষের নিঃশ্বাসবায়ুকে হঠাৎ আঘাতে আহত করেছে। পুলোমার দুই চক্ষু যেন নীরব বেদনার দুটি উৎস ; অশ্রুসলিল ধারা হয়ে ঝরে পড়ছে।

হুতাশন বলেন--এ কি পুলোমা?

পুলোমা বলে--পুলোমার অশ্রুধারা, ভগবান হুতাশন। এই অশ্রুধারার নাম বধূসরা।

বিস্মিত হন হুতাশন--তোমার অশ্রুধারাকে এই নাম কে দিয়েছে পুলোমা?

পুলোমা--লোকপিতামহ ব্রহ্মা। সেদিন ঠিকই দেখেছিলেন তিনি, আমার অশ্রু নদী হয়ে আমাকে অনুসরণ করছে।

হুতাশন--কিন্তু কেন, কার জন্য এবং কিসের জন্য, বুঝতে পেরেছ কি পুলোমা?

পুলোমা--বুঝতে পেরেছি ভগবান হুতাশন।

এতক্ষণে সত্যসাক্ষী হুতাশনের সব কৌতূহলের অবসান হয়। আর বিস্মিত হবার কারণ নেই। হুতাশন বলেন--আমি যাই পুলোমা।

পুলোমা বলে--বলে যান ভগবান হুতাশন, দূর বনস্থলীর এক আর্তনাদের স্মৃতি, আমারই ঘৃণায় অবমানিত এক প্রেমিকের শেষ নিঃশ্বাসের বেদনা কি চিরকাল আমার জীবনের শান্তি এইভাবে ক্ষণে ক্ষণে অশ্রুসিক্ত ক'রে তুলবে?

হুতাশন--হ্যাঁ পুলোমা।

আর্তনাদ করে পুলোমা--কেন, ভগবান হুতাশন?

হুতাশন--জীবনে ভুলের প্রায়শ্চিত্ত যে জীবনের সত্য।

ত্রাসবিকম্পিত হস্তে দুই ব্যথিত নয়ন আচ্ছাদিত করে পুলোমা। তবু করতল প্লাবিত ক'রে অবিরল অশ্রুধারা ঝরে পড়তে থাকে।

হুতাশন শুধু ভাবেন, পুলোমার এই নয়নবারিকে বধূসরা নাম দিলেন কেন ব্রহ্মা? ভুল করেছিলেন আর্য ভৃগু, ভুল করেছিল অনার্য পুলোমা, কিন্তু সবচেয়ে বেশি ভুল করেছে বোধহয় ঋষিবধূ পুলোমা। তাই কি?

চলে গেলেন সত্যসাক্ষী হুতাশন।

# অনল ও ভাস্বতী

মাহিষ্মতী নগরী। দূর হতে দেখে মনে হয়, যেন স্বর্ণপ্রাচীরে পরিবৃত শরৎ-মেঘের স্তবক। নিকটে এসে দাঁড়ালে দেখা যায়, কুসুমাকীর্ণ অরণ্যবলয়ে বেষ্টিত শঙ্খধবল ও শিল্পরুচিরম্য সৌধাবলী, পদ্ম স্বস্তিক ও বর্ধমান। এই মাহিষ্মতী নগরীর এক পুষ্পকাননের নিভৃতে মনঃশিলাময় পাষাণের অনুরাগে রঞ্জিত হয়ে আছে এক কলস্বনা স্রোতস্বিনী। এইখানে এসে প্রতি অপরাহ্ণে একবার দাঁড়িয়ে থাকেন অনল এবং দেখে বিস্মিত হন, তাঁরই আসা-যাওয়ার পথের মাঝখানে কে যেন নানা মাঙ্গল্য উপচার সাজিয়ে প্রত্যহের এক ব্রত উদ্‌যাপন ক'রে চলে গিয়েছে। সিতচন্দনে সিক্ত সহকার-কিশলয়ের একটি গুচ্ছ ও একটি দীপ। যূথিকার কোরক নয়, কিন্তু দেখতে সুশ্বেত যূথিকারই কোরকের মত, কা'র হৃদয়ের নিবেদিত শ্রদ্ধার লাজাঞ্জলি যেন পথের উপর লুটিয়ে পড়ে আছে। এই কাননিভৃতের ক্ষিতিসৌরভ উশীরবাসিত সলিলে আরও সুবাসিত ক'রে দিয়ে কা'র ভৃঙ্গার যেন এখনই চলে গিয়েছে।

প্রতি অপরাহ্ণের মত আজও আবার বিস্মিত হয়েছেন অনল। কা'র পূজা এমন ক'রে তাঁরই আসা-যাওয়ার পথের উপর পড়ে থাকে? বুঝতে পারেন না এবং আজ পর্যন্ত জানতেও পারেননি, এই পূজা কিসের পূজা! মাহিষ্মতীর একটি দীপ কা'র নীরাজনের জন্য প্রতিদিন এই নিভৃতে আসে আর চলে যায়?

জানতে পারেন না, কিন্তু জানতে ইচ্ছা করেন, তাই আজও এই মাহিষ্মতী নগরী ছেড়ে চলে যেতে পারছেন না অনল।

অকস্মাৎ বিপুল স্ফূর্জথুর মত প্রবল নিনাদের আঘাতে মাহিষ্মতীর অরণ্যবলয় যেন শিহরিত ও সন্ত্রস্ত হয়ে উঠল। সে নিনাদ মেঘারাব নয়, অরণ্যের মদমত্ত মাতঙ্গযূথের বৃংহিতও নয়। শুনতে পেলেন অনল, চতুরঙ্গবলোপেত দিগ্বিজয়ীর ভীমল রণোল্লাস এসে মাহিষ্মতী নগরীর উপর ঝাঁপিয়ে পড়েছে। অনুমানও করতে পারেন অনল, কে এই দিগ্বিজয়ী। রণামোদে চঞ্চল যে বীরবাহিনীর করধৃত পতাকার প্রোৎফুল্ল কিঙ্কিণীজাল মাহিষ্মতীর প্রাসাদকেতনের গর্ব হরণ করবার সংকল্পে নিক্কণমুখর হয়ে উঠেছে, তার পরিচয় জানেন অনল।

এসেছেন দিগ্বিজয়প্রয়াসী পাণ্ডব সহদেব। নর্মদা অতিক্রম ক'রে রাজ্যের পর রাজ্য জয় ক'রে মহাশূর সহদেবের অভিষেণনাভিলাষী সৈন্য প্রভঞ্জনের বেগে ধাবিত হয়ে এসেছে। পরাজয় স্বীকার করেছেন অবন্তিরাজ। পরাভূত হয়েছে ভীষ্মকের ভোজ-কটকপুর। বিপর্যস্ত হয়েছে নিষাদভূমি। উৎসাদিত হয়েছে পুলিন্দ দেশ। এইবার মাহিষ্মতী। পাণ্ডবের গজযূথের কর্ণতালশব্দ পটহধ্বনির মত বাজে ; সেই ধ্বনির আঘাতে মাহিষ্মতীর নগরদ্বারের লৌহকপাট কেঁপে উঠেছে। মনে হয়, পাণ্ডববাহিনীর নিক্ষিপ্ত শরজালে আচ্ছন্ন মাহিষ্মতীর আকাশের নিবিড়ধবল বলাহক যেন ভীতু বলাকার মত আর্তনাদ ক'রে উঠেছে।

কিন্তু জানেন না পাণ্ডব সহদেব, এই মাহিষ্মতীব একটি দীপের দিকে এখন করুণাভিভূত নেত্রে তাকিয়ে আছেন জ্বলদর্চিতনু কৃশানু, যাঁর খরনেত্রের বিচ্ছুরিত ক্রোধ এই মুহূর্তে লক্ষ প্রজ্বলন্ত উল্কার জ্বালা নিয়ে পাণ্ডবের চতুরঙ্গবাহিনীকে দগ্ধ ক'রে ফেলতে পারে।

আতঙ্কিত মাহিষ্মতী নগরীকে দিগ্বিজয়ী সহদেবের আঘাত হতে রক্ষা করবার জন্য প্রস্তুত হলেন অনল। পুষ্পকাননের নিভৃত হতে অগ্রসর হয়ে নগরীর উপান্তে এসে দাঁড়ালেন। প্রচণ্ড জ্বালাময় স্বরূপ প্রকট ক'রে দিলেন অনল। করালধূম জ্বালাবাষ্প আর উল্কাবৎ লক্ষ জ্বলদ্‌বহ্নিশিখা পাণ্ডব অনীকিনীর উপর যেন এক ভয়ংকর আক্রোশের উৎসবে মত্ত হয়ে ওঠে। ভস্মীভূত হয় পাণ্ডবের রণরথ, নির্জিত হয় গজ অশ্ব ও পদাতিক। সহসা এই জ্বালালীলার উৎপাতে ভীত হয়ে অস্ত্রসংবরণ করেন সহদেব। বুঝতে পেরেছেন সহদেব, এ

নিশ্চয় অনলদেবের লীলা। অনলের পরাক্রমে ও প্রসন্নতায় সুরক্ষিত মাহিষ্মতীকে অস্ত্রবলে নির্জিত করবার অভিলাষ বর্জন করেন সহদেব। স্তব্ধ হয় পাণ্ডকটকের ধনু প্রাস ও ভল্ল, অঙ্কুশ পট্টিশ ও তোমর। অনলের অনুকম্পা প্রার্থনা ক'রে দূত প্রেরণ করেন দিগ্বিজয়ী সহদেব।

দূত এসে নিবেদন করে--দিগ্বিজয়প্রয়াসী পাণ্ডব আপনার সহায়তা প্রার্থনা করে, হে বায়ুসখা বৈশ্বানর। মাহিষ্মতী নগরীর অধিপতি নীল শুধু পাণ্ডবের বশ্যতা সুবিনীতচিত্তে ঘোষণা ক'রে ক্ষণকালের জন্য কিরীট অবনত করুক, এইমাত্র অভিলাষ। আপনি বাধা না দিলে পাণ্ডবের এই অভিলাষ অবশ্যই সিদ্ধ হবে। হে হিমারাতি হব্যবাহন, জানি না, যজ্ঞপ্রিয় পাণ্ডবের প্রতি আপনি কেন পরাঙ্মুখ হয়েছেন, আর আপনার সৌহার্দ্য লাভ ক'রে অপরাজেয় হয়েছে মাহিষ্মতীর অযাজ্ঞিক নরপতি নীল!

মাহিষ্মতীর শঙ্খধবল পাষাণের প্রাসাদে নৃপতি নীলের ঈষৎ প্রসন্ন ও ঈষৎ বিষণ্ণ মুখের দিকে তাকিয়ে প্রশ্ন করে নীলতনয়া ভাস্বতী--তবুও আপনি বিষণ্ণ কেন পিতা? প্রসন্ন হয়েছেন অনল, প্রচণ্ড সহদেবের বিকট সমরস্পর্ধার আঘাত হতে মাহিষ্মতীর সম্মান রক্ষা করেছেন অনল। আর দুশ্চিন্তা কেন পিতা?

নীল বলেন--এখনও নিশ্চিন্ত হতে পারছি না তনয়া। অনলের অনুকম্পা প্রার্থনা ক'রে অনলের কাছে প্রচুর পূজোপচার আর রত্নরথ প্রেরণ করেছেন মাদ্রীসুত সহদেব। ভয় হয় কন্যা, তোমার শ্রদ্ধার ঐ সচন্দন সহকারকিশলয় ও দীপ ও লাজাঞ্জলির দিকে আর বেশিক্ষণ করুণাভিভূত নেত্রে তাকিয়ে থাকতে পারবেন না বহ্নিদেব অনল। সহদেবের অভিবাদনে বন্দিত অনল যদি এই মাহিষ্মতীর প্রতি তাঁর এতদিনের কৃপা প্রত্যাহার ক'রে পাণ্ডবশিবিরে চলে যান, তবে এই মাহিষ্মতীকে আর কে রক্ষা করবে?

ভাস্বতী--আমার বিশ্বাস হয় না পিতা। হিরণ্যকৃৎ অনল কি পাণ্ডব প্রেরিত রত্নরথের ঔজ্জ্বল্য দেখে মুগ্ধ হয়ে যাবেন, আর ভুলে যাবেন মাহিষ্মতীর অন্তরের এতদিনের পূজা?

নীল--কিন্তু অনল কি কখনও তোমার পূজার উপচার দেখে মুগ্ধ হয়েছেন?

ভাস্বতী--জানি না পিতা।

নীল--তুমি কি কখনও অনলকে দেখেছ?

ভাস্বতী--না।

নীল--অনল তোমাকে কোনদিন দেখেছেন?

ভাস্বতী--না।

নৃপতি নীলের নয়নে আরও গভীর বিষাদের ছায়া পড়ে।--তাই তো নিশ্চিন্ত হতে পারছি না কন্যা।

পিতা নীলের কথা শুনে হঠাৎ ঔৎসুক্যে চঞ্চল হয়ে ওঠে ভাস্বতীর সুভঙ্গিম ভ্রূরেখা--আপনার কথার অর্থ কি পিতা?

নীল--যদি চিত্রিতা কেতকীর মত নয়নাভিরামা এই পূজাচারিণীকে, মাহিষ্মতীর অন্তরের জ্যোতির্লেখার মত নীলতনয়া এই ভাস্বতীকে কোন শুভ মুহূর্তে দেখতে পেতেন অনল এবং দেখে মুগ্ধ হতেন, তবে নির্ভয় ও নিশ্চিন্ত হতে পারত মাহিষ্মতী। অনলপ্রিয়া ভাস্বতীর মাহিষ্মতীকে স্পর্শ করবার দুঃসাহস কোন দিগ্বিজয়ীর মনে আর দেখা দিত না। পাণ্ডব সহদেবের শত স্তুতিবাদ পূজোপচার আর উজ্জ্বল রত্নরথনেমির হর্ষ অনলের প্রত্যাখ্যানে বিফল হয়ে ফিরে চলে যেত চিরকালের মত।

ভাস্বতী বলে--আশীর্বাদ কর পিতা, যেন আমার ব্রত সফল হয়।

নীল--কিসের ব্রত কন্যা?

সলজ্জ স্বরে ভাস্বতী বলে—আমারই জীবনের এক নূতন ব্রত।

প্রসন্নস্বরে পিতা নীল তাঁর অন্তরের আশা অভিব্যক্ত করেন—বুঝেছি কন্যা ; আশীর্বাদ করি, তোমার এই ব্রত সফল হোক, অনলের ভার্যা হোক মাহিষ্মতীর কুমারী ভাস্বতী।

অপরাহ্ণের আলোকে আলিম্পিত হয়ে আছে মাহিষ্মতীর পুষ্পকানন। মনঃশিলাময় পাষাণের ক্রোড়সঞ্চারিণী স্রোতস্বিনী, যেন তরলিত রক্তাভার প্রবাহ ; যেন চুম্বনরসে ক্লান্ত গীর্বাণগণিকার দল নিশাবসানে নির্ঝরমূলে এসে অধররাগ ধৌত ক'রে চলে গিয়েছে, তাই শোণিম হয়ে গিয়েছে সলিল। নক্তমালের পল্লবভার আতপতাপিত তৃণভূমির উপরে ছায়া বিস্তার করে। অনলের আসা-যাওয়ার পথের মাঝখানে প্রতিদিনের মত আজও একটি পূজাদীপের শিখা জ্বলে। আর, দাঁড়িয়ে থাকে নীলতনয়া ভাস্বতী।

জীবনে স্বপ্নেও কখনও কল্পনা করেনি ভাস্বতী, এইভাবে অভিসারিকার মত উৎকণ্ঠা নিয়ে এক পুরুষের আসা-যাওয়ার পথের উপর এসে দাঁড়িয়ে থাকতে হবে। কিন্তু এ কেমন অভিসার! জীবনে কোন মুহূর্তেও যার মূর্তি নয়নগোচর হয়নি, তারই দর্শনলাভের প্রতীক্ষায় দাঁড়িয়ে থাকা। নিদ্রা ও জাগরণের কোন ক্ষণে যার জন্য মনের কোন ভাবনা অনুরাগে চঞ্চলিত হয়ে ওঠেনি, তারই জন্য বিচলিতচিত্তে পথ চেয়ে থাকা। অদ্ভুত এই পরীক্ষা স্বেচ্ছায় বরণ ক'রে নিয়েছে ভাস্বতী।

মাহিষ্মতী নগরীর গর্ব ও সম্মানকে দিগ্বিজয়ী পাণ্ডবের কাছে বশ্যতা স্বীকারের অভিশাপ হতে রক্ষা করতে পারেন যে, এমনই এক পরম পরাক্রান্তের করুণা ও সহায়তা আহ্বান ক'রে এতদিন এক বন্দনাব্রত উদ্‌যাপন ক'রে এসেছে ভাস্বতী। এতদিন ছিল শুধু এক শ্রদ্ধেয়কে শ্রদ্ধা নিবেদনের ব্রত। শক্তিমানের কাছে প্রপন্নের আবেদনের ব্রত। কিন্তু আজ সেই পূজাস্থলীর কাছে প্রণয়াভিলাষিণী নায়িকার মত দাঁড়িয়ে আছে অবিদিতপ্রণয়া কুমারী ভাস্বতী। আসবেন অনল এবং নীলতোয়দলালিতা তড়িল্লেখার মত তন্বী নীলতনয়ার তনুরুচি মুগ্ধনেত্রসম্পাতে অভিষিক্ত ক'রে আহ্বান করবেন—এস চিত্রভানুর চিত্তবিমোহিনী ভাস্বতী।

নিজেরই কল্পনার ভাষা শুনতে পেয়ে চমকে ওঠে ভাস্বতী। ক্লান্ত দ্রুমোৎপলের নিঃশ্বাসপরিমল হঠাৎ উচ্ছ্বসিত হয়। শিহরিত হয় বনবায়ু। শিহরিত হয় ভাস্বতীর ভ্রূলতা। নবপরিণয়লজ্জাবিধুরা ও বাসকশয়নভীরু বধূর মত ভাস্বতীর আরক্তিম কপোলে স্বেদাঙ্কুরকণা ফুটে ওঠে। আজ এই পুষ্পবনের নিভৃতে এসে ভাস্বতীর জীবন যেন উদ্ভিন্ন শতদলের মত বিকশিত হয়ে উঠতে চায়। যেন নিখিলমধুরিমার উৎসেক লাভ ক'রে পুষ্পিত হতে চায় যৌবনবেদনা। হ্যাঁ, বুঝতে পারে ভাস্বতী, সে আজ এক প্রেমিকের দুই মুগ্ধ চক্ষুর দৃষ্টি বরণ করবার ব্রত উদ্‌যাপনের আশায় কলস্বনা এই স্রোতস্বিনীর তটে এসে দাঁড়িয়েছে।

—কে তুমি কুমারী?

দীপ্ততনু এক পুরুষ-সত্তম এসে নীলতনয়া ভাস্বতীর সম্মুখে দাঁড়িয়ে প্রশ্ন করেন।

ভাস্বতী বলে—আমি নীলতনয়া ভাস্বতী। আপনার পরিচয় জানতে ইচ্ছা করি ধীমান্।

মৃদুহাস্যে অধর শিহরিত ক'রে ভাস্বতীর উৎসুক নয়নের দিকে তাকিয়ে দীপ্ততনু আগন্তুক বলেন—আমি অনল।

ভাস্বতী—মাহিষ্মতীর শ্রদ্ধা গ্রহণ করুন অনলদেব।

অনল—শ্রদ্ধা কেন?

ভাস্বতী—আপনারই লীলা-পরাক্রমে বিপন্মুক্ত হয়েছে মাহিষ্মতী। আপনি সহায় থাকলে দিগ্বিজয়ী পাণ্ডব মাহিষ্মতীর প্রাসাদকেতন অবনমিত করবার আশা বর্জন ক'রে ফিরে যাবে।

অনল—আমার সহায়তা হতে বঞ্চিত হতে পারে মাহিষ্মতী, এমন সংশয়ের কোন হেতু কি দেখতে পেয়েছ নীলতনয়া?

ভাস্বতী--না অনলদেব, তবু পিতা শুনে নিশ্চিন্ত হতে চান, মাহিষ্মতীর পূজা গ্রহণ ক'রে আপনি তৃপ্ত হয়েছেন।

অনল--তৃপ্ত হয়েছি কুমারী।

ভাস্বতী--কিন্তু আপনার আসা-যাওয়ার পথের মাঝখানে এই পুষ্পকাননের নিভৃতে প্রতি প্রভাতে এসে পূজার উপচার সাজিয়ে রেখে গিয়েছে যে পূজাচারিণী, তাকে আপনি কোনদিন দেখতে পাননি।

অনল--পাইনি। আশা আছে মনে, একদিন তাকে দেখতে পাব আর দেখে মুগ্ধ হব।

ভাস্বতী--আজ তাকে দেখতে পেয়েছেন অনলদেব।

বিস্মিত অনল বলেন--তুমি?

ভাস্বতী বলে--হ্যাঁ, আমি। আমারই সুবর্ণভৃঙ্গার উশীরবাসিত সলিল ঢেলে আপনারই পদস্পর্শপূত পথের মৃত্তিকা নিত্য সুরভিত করেছে।

অনল বলেন--মাহিষ্মতীর প্রিয়কারিণী কন্যা, তোমার শ্রদ্ধায় তৃপ্ত হয়েছি আমি, আর বিস্মিত হয়েছি তোমাকে দেখে, কিন্তু...।

ভাস্বতী--বলুন অনলদেব।

অনল--কিন্তু মুগ্ধ হতে পারিনি।

ভাস্বতীর নয়নদ্যুতি বাত্যাহত দীপশিখার মত ব্যথিত হয়ে ওঠে। বুঝতে পারে ভাস্বতী, মিথ্যা বলেন নি অনল। নীলতনয়ার মুখের দিকে তাকিয়ে আছেন অনল, যেন কৌতুকামোদে কুতূহলী এক দহনদাতা এক মৃৎপ্রদীপের দিকে তাকিয়ে আছে। ঐ দৃষ্টি প্রেমবিবশ পুরুষের মুগ্ধ চক্ষুর দৃষ্টি নয়।

অনল প্রশ্ন করেন--ব্যথিত হলে কেন নীলরাজতনয়া?

ভাস্বতী--আশা ছিন্ন হলে, স্বপ্ন চূর্ণ হলে আর কল্পনা দগ্ধ হয়ে গেলে কে না ব্যথিত হয় অনল?

অনল--কি বলতে চাও নীলতনয়া? তবে তুমি কি মাহিষ্মতীর রক্ষাকারী অনলের অনুরাগিণী?

ভাস্বতী--না অনলদেব।

অনল--তবে?

ভাস্বতী--আমি দুটি মুগ্ধ পুরুষনয়নের অনুরাগিণী। মন চায়, তারই কণ্ঠে বরমাল্য দান করি, যে এই নীলতনয়া ভাস্বতীর মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হয়ে যাবে।

অনল--সুন্দর তোমার আকাঙ্ক্ষা! আশীর্বাদ করি, তোমার এই আকাঙ্ক্ষা সত্য হয়ে উঠুক। তারপর একদিন সত্য হবে অনলের আকাঙ্ক্ষা।

ভাস্বতী--কি আশীর্বাদ করলেন, বুঝতে পারছি না অনলদেব।

অনল--পরানুরাগিণী নীলতনয়ার সেই বরমাল্য জয় ক'রে নিয়ে আর কণ্ঠে ধারণ ক'রে একদিন তৃপ্ত হবে অনল।

আর্তনাদ ক'রে ওঠে ভাস্বতী--নিষ্ঠুর কৌতুকের অধীশ্বর, হে বৈশ্বানর!

অনল--বল নীলতনয়া ভাস্বতী!

ভাস্বতী--আমার প্রেম কামনা করবেন যিনি, আমি শুধু তাঁকেই প্রেম দান করব।

অনল--করো।

ভাস্বতী--আমাকে দেখে মুগ্ধ হবেন যিনি, আমি শুধু তাঁরই কণ্ঠে বরমাল্য দেব।

অনল--দিও।

ভাস্বতী--প্রেমিকের কাছে সমর্পিতপ্রাণ ভাস্বতীর হাতের সেই বরমাল্য কেড়ে নিতে পারে, এমন শক্তি ত্রিলোকে কারও নেই হুতবহ অগ্নি, আপনারও নেই।

অনল বলেন--কিন্তু, যদি এই মুহূর্তে তোমারই প্রণয়বাসনায় চঞ্চল হয়ে তোমাকে আহ্বান করি ভাস্বতী, তবে? যদি পুষ্পাসবপিপাসী মধুপের মত লুব্ধ হয়ে তোমার ঐ সুন্দর মুখকমলের কাছে এগিয়ে যায় অনলের বক্ষের তৃষ্ণা, তবে?

ভাস্বতী--তবে এই মুহূর্তে অনলের কণ্ঠে বরমাল্য দান ক'রে ধন্য হবে নীলরাজতনয়া ভাস্বতী।

কৌতুকভরে, পুনরায় হাস্য উচ্ছ্বসিত ক'রে অনল বলেন--বিদায় দাও ভাস্বতী।

ভাস্বতী--বিদায় গ্রহণ করুন বৈশ্বানর।

চলে গেলেন অনল। আর, পুষ্পকাননের নিভৃতে দাঁড়িয়ে সুরভিশ্বাসী দ্রুমোৎপলের দিকে তাকাতে গিয়ে বুঝতে পারে ভাস্বতী, তার দুই চক্ষুর উদ্গত অশ্রুবাষ্পও যেন ঐ চূর্ণ মনঃশিলার মত তার আহত মনের ছায়াসম্পাতে রক্তিম হয়ে উঠেছে।

কি অদ্ভুত এই অনলের কামনা! রজনীহাস শেফালিকার মত অতাপস্পর্শিতা কুমারীর স্ফুটযৌবনের শুচিসুধার জন্য তাপদহনবিলাসী অনলের হৃদয়ে কোন তৃষ্ণা নেই। তাই নীলতনয়া ভাস্বতীর মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হলো না অনলের চক্ষু। প্রেম দান ক'রে অবিদিতপ্রণয়া নারীর হৃদয়ে প্রেম সঞ্চার করতে জানে না, চায়ও না, লীলাপরাক্রমের আনন্দে উদ্‌ভ্রান্ত ঐ পাবকের হৃদয়। চিরজীবনের সঙ্গিনী হবার জন্য যে নারী বরমাল্য হাতে নিয়ে কাছে এগিয়ে যেতে চায়, তার আশা বিফল ক'রে দিয়ে সুখী হয় এই বিচিত্র জ্বালাস্বপ্নচারী বৈশ্বানর। অপরের প্রেমবন্দিতা নারীর কামনামধুর অন্তরের নিষ্ঠা লুণ্ঠন করবার জন্য কৌতুকরঙ্গে চঞ্চল হয়ে রয়েছে জ্বলদর্চিপ্রভায় অর্চিততনু অনল।

চলে গিয়েছেন অনল, কিন্তু মনে হয় ভাস্বতীর, যেন এক হৃদয়হীন কৌতুকীর দৃষ্টি তার দেহ রূপ আর যৌবনের উপর অপমানের জ্বালা নিক্ষেপ ক'রে চলে গিয়েছে। নীলতনয়া ভাস্বতী কি সত্যই এত অমধুরা যে তার মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হতে পারে না জগতের কোন পুরুষের চক্ষু?

কণ্টকবিদ্ধা মৃগবধূর মত পুষ্পকাননের নিভৃতে সুচ্ছায় নক্তমালতলে বসে থাকে ভাস্বতী। অপরাহ্ণের আলোক ক্ষীণ হতে ক্ষীণতর হয়ে আসে। স্নিগ্ধতর হয় নক্তমালের ছায়া। রাগময়ী সন্ধ্যার প্রথম দ্যুতি এসে ভাস্বতীর কপোল স্পর্শ করে। অকস্মাৎ এক আগন্তুকের পদধ্বনি শুনে উৎকর্ণ হয়ে ওঠে নীলতনয়া ভাস্বতী।

স্নিগ্ধদর্শন এক ব্রাহ্মণকুমার ধীরে ধীরে এগিয়ে এসে সন্ধ্যার বিষাদলীনা জলকমলিনীর মত অশ্রুমায়াময়ী ভাস্বতীর মুখের দিকে মুগ্ধ ও অপলক চক্ষুর দৃষ্টি তুলে তাকিয়ে থাকে। বিস্মিত হয় ভাস্বতী, যেন তারই অন্তরবেদনার ভাষা শুনতে পেয়ে অন্তরীক্ষ হতে এক অনিন্দ্যসুন্দর প্রেমিকের হৃদয় ছুটে এসে সম্মুখে দাঁড়িয়েছে। ঐ দুই চক্ষুর দৃষ্টি-পীযূষধারার উৎসেক পেয়ে যেন জেগে উঠেছে ভাস্বতীর যৌবনময় প্রাণের কামনা, হিমকরদীধিতির স্পর্শে যেমন জেগে ওঠে তন্দ্রাভিভূত বনমল্লিকার কোরক। মনে হয়, এই পুষ্পকাননের আর এক নিভৃতে জেগে উঠেছেন নিখিলকামনার অধীশ্বর অতনু কুসুমেষু। জীবনের প্রথম অনুরাগের আবেগে স্মিতহাস্যজ্যোতি অধরে স্ফুরিত ক'রে ভাস্বতী প্রশ্ন করে--কে আপনি?

- আমি ব্রাহ্মণকুমার সুবর্চা। পুষ্পকাননচারিণী জ্যোতির্লেখার মত কে তুমি কুমারী?

--আমি নীলতনায় ভাস্বতী।

--কা'র পদধ্বনির উপাসনার জন্য এই কাননভূমিতে বসে আছ রাজতনয়া ভাস্বতী?

--আপনি কা'র পদধ্বনি অন্বেষণের আশায় এই কাননের নিভৃতে এসেছেন কুমার?

--কোন আশা নিয়ে আসিনি। আমার আশার অতীত প্রিয়দর্শিনী এক নারীর সম্মুখে এসে দাঁড়িয়ে আমার জীবন আজ ধন্য হলো। ঐ মুখচ্ছবি আমার জীবনের চিরকালের স্বপ্ন হয়ে থাকবে। অনাহত সঙ্গীতের মত তোমার ঐ মঞ্জীরিত চরণের ধ্বনি আমার সকল কল্পনার

অন্তরে চিরকাল বাজবে। বরবর্ণিনী ভাস্বতী, তোমার হাতের বরমাল্যের দিকে তাকিয়ে শুধু ব্যর্থ পিপাসার বেদনা নিয়ে চলে যাবে সুবর্চা।

--নীলতনয়া ভাস্বতীর হাতের বরমাল্যের প্রতি এত মোহ কেন প্রকাশ করছেন কুমার?

--সত্যই কি বুঝতে পার না নীলতনয়া?

--না।

--মন চায়, আমার জীবনের সকল মুহূর্তের কামনায় বন্দিত হও তুমি। হও চিরপ্রেয়সী। হও আমার সকল স্বপ্ন সুপ্তি তন্দ্রা ও কল্পনার তৃপ্তি। হও সুবর্চার সুখদুঃখভাগিনী গেহিনী!

ভাস্বতী বলে--তাই সত্য হোক প্রিয় সুবর্চা।

সুবর্চা—তবে দাও তোমার বরমাল্য। আমার প্রণয় সফল কর নীলতনয়া ভাস্বতী।

ভাস্বতী—একটি অনুরোধ আছে।

সুবর্চা--বল।

ভাস্বতী—পিতা নীলের স্নেহাভিষিক্ত হৃদয়ের আশীর্বাদ লাভ ক'রে যেদিন তুমি গ্রহণ করবে ভাস্বতীর এই হাত...।

সুবর্চা—সেদিন কবে আসবে ভাস্বতী?

ভাস্বতী—প্রার্থনা কর, সেই শুভদিন যেন অচিরাসন্ন হয়। সেই দিন, এক উৎসবমধুর সন্ধ্যার এক পুণ্যক্ষণে এই পুষ্পকাননের স্রোতস্বিনীর তটে এসে, তোমার কণ্ঠে তোমারই প্রিয়ার প্রেমব্যাকুল হাতের বরমাল্য নিও।

—ভাস্বতী!

রবরোষিত কেশরীর মত পিতা নীলের ক্রোধকম্পিত আহ্বান শুনে চমকে ওঠে ভাস্বতী।

মাহিষ্মতীর প্রাসাদের এক কক্ষের নিভৃতে পিতা নীলের সম্মুখে এসে বিস্মিতভাবে তাকিয়ে থাকে ভাস্বতী।

—মাহিষ্মতীর সর্বনাশ চাও কন্যা?

—এই সন্দেহ কেন পিতা?

—সন্দেহ নয় ; সবই দেখেছি কন্যা। তুমি ব্রতভঙ্গকারিণী, তুমি এক কামতস্করের সঙ্গিনী। তোমার আচরণে কুপিত হয়ে অনল অদৃশ্য হয়েছেন। মাহিষ্মতীর রক্ষাকারী অনলের প্রতি তোমার শ্রদ্ধা প্রেমে পরিণত হবে, তুমি হবে অনলভার্যা ভাস্বতী, আমার এই আশা তুমিই চূর্ণ ক'রে দিলে উদ্‌ভ্রান্তা কন্যা!

—আমি আমার প্রেমিকের কাছে হৃদয় দান করেছি পিতা।

—ঐ বনচারী ব্রাহ্মণ তোমার প্রেমিক?

—হ্যাঁ পিতা।

—অনলের প্রেমলাভের জন্য তোমার মনে কোন আকাঙ্ক্ষা নেই?

—না।

--কেন?

--অপ্রেমিক অনলের মনে আপনার কন্যা ভাস্বতীর জন্য কোন প্রেম নেই।

--কিন্তু সেই কারণেই তো ব্রতচারিণী হবে তুমি। মাহিষ্মতীর বিপদবারণ লোকপ্রবীর অনলের প্রেমাভিলাষে তুমি তপস্বিনী হবে। বিশ্বাস ছিল, সেই তপস্যা একদিন সফলও হবে। কিন্তু সামান্য এই প্রতীক্ষার ধর্মও বর্জন ক'রে তুমি কোন্ এক বনচারী ছলপ্রণয়ীর মুখের দিকে তাকিয়ে আর মুগ্ধ হয়ে বরমাল্য দানের প্রতিশ্রুতি দিয়েছ দুরাচারিণী কন্যা। কিন্তু তোমার এই দুরাশা সফল হবে না।

--পিতা! আর্তনাদ ক'রে পিতা নীলের মুখের দিকে তাকিয়ে বাষ্পায়িত নয়নে হৃদয়ের

বেদনা নিবেদন করে ভাস্বতী--এমন অভিশাপ দেবেন না পিতা।

নীল--অভিশাপ শান্তচিত্তে সহ্য করার জন্য প্রস্তুত হও কন্যা।

চিৎকার ক'রে ওঠে ভাস্বতী--স্পষ্ট ক'রে বলুন পিতা, কোথায় আছেন সুবর্চা।

নীল--এই প্রাসাদেরই এক লৌহকক্ষে কঠোর শৃঙ্খলে আবদ্ধ সুবর্চা এখন তার দুঃসাহসের শাস্তি সহ্য করছে।

--পিতা!

--আর্তনাদ স্তব্ধ কর কন্যা।

কিন্তু কি বিস্ময়ের বিষয়! নীলতনয়া ভাস্বতীর সেই আর্তনাদের প্রতিধ্বনি যেন লক্ষ অগ্নিশিখা হয়ে প্রাসাদের চতুর্দিকে জেগে উঠল। যেন অন্তরীক্ষ হতে এক প্রজ্বলিত দাবানল অকস্মাৎ মাহিষ্মতীর শঙ্খধবল পাষাণে রচিত প্রাসাদের শিরে লুটিয়ে পড়েছে। আতঙ্কিত হয়ে আর বিস্মিত হয়ে এই করাল ধূমপুঞ্জ ও অগ্নিজ্বালার বিভীষিকার লীলা দেখতে থাকেন মাহিষ্মতীর অধিপতি নীল। এ যে অনলেরই আক্রোশের মত এক করাল জ্বালালীলা।

কে এই ব্রাহ্মণবেশী সুবর্চা। অকস্মাৎ, যেন তাঁর অন্তরের ভিতরে এক দাবদগ্ধ বিস্ময় আর কৌতূহলের জ্বালা সহ্য করতে না পেরে দ্রুত ছুটে চলে যান নীল, এবং লৌহকক্ষের নিকটে এসেই হতবাক্ হয়ে দাঁড়িয়ে থাকেন। হ্যাঁ, সত্য হয়েছে তাঁর অনুমান। ভস্মীভূত হয়ে গিয়েছে লৌহকক্ষ, আর সহাস্যমুখে দাঁড়িয়ে আছেন সেই স্নিগ্ধতনু ব্রাহ্মণকুমার সুবর্চা।

কাতরস্বরে প্রশ্ন করেন নীল--আপনার পরিচয় প্রদান করুন ব্রাহ্মণকুমার। দৈব পরাক্রমে বলী, কে আপনি ছদ্মবেশী ব্রাহ্মণ?

মৃদুহাস্য স্ফুরিত ক'রে সুবর্চা বলেন--আমি অনল।

অদৃশ্য হলো অগ্নিজ্বালার বিভীষিকা। সান্ধ্য বায়ুর মৃদু শীতসঞ্চারে আবার শান্ত ও স্নিগ্ধ হয়ে ওঠে মাহিষ্মতীর প্রাসাদ। কৃতাঞ্জলি করে এবং প্রসন্ন হাস্যে হৃদয়ের আনন্দ নিবেদন করেন নীল।--ধন্য হলো মাহিষ্মতী! ধন্য হলো মাহিষ্মতীর অধিপতি নীল ও নীলতনয়া ভাস্বতী! আপনার কৃপালীলায় আমার সকল আশা সফল হলো দেব বীতিহোত্র।

অনল বলেন--নিশ্চিন্ত হোন নৃপতি নীল, আমার নির্দেশে দিগ্বিজয়ী পাণ্ডব শুধু আপনার দান গ্রহণ ক'রে তৃপ্ত হয়ে চলে যাবে।

নীল--মাহিষ্মতীর শ্রদ্ধা গ্রহণ করুন দেব বৈশ্বানর।

অনল বলেন--আর, আমারই বাঞ্ছিতা ভাস্বতীকে আমার কাছে সম্প্রদান করুন ভাস্বতীপিতা নীল।

--ভাস্বতী! স্নেহাভিভূত কণ্ঠে আহ্বান করেন নীল।

অনল--একটি প্রস্তাব আছে নৃপতি নীল। ভাস্বতীর কাছে আমার পরিচয় এখনই প্রকাশ ক'রে দেবেন না।

নীল--তথাস্তু অনলদেব।

নৃপতি নীল পুনরায় আহ্বান করেন--ভাস্বতী!

ভাস্বতী এসে সম্মুখে দাঁড়ায়। মৃদু হাস্যে কৃতার্থ হৃদয়ের আনন্দ উদ্ভাসিত ক'রে নীল বলেন--এস কন্যা, এই দেখ, তোমার প্রেমধন্য জীবনের সহচর সুবর্চা তোমারই প্রতীক্ষায় রয়েছেন।

মন্ত্র পাঠ ক'রে তনয়া ভাস্বতীকে সুবর্চার কাছে সম্প্রদান ক'রে চলে গেলেন নৃপতি নীল। ভাস্বতীর পাণি গ্রহণ ক'রে কৃতার্থ সুবর্চা সাকাঙক্ষ স্বরে প্রশ্ন করেন--বরমাল্য কই প্রিয়া ভাস্বতী?

স্নিগ্ধহাসিনী বনমল্লিকার মত সুষমা বিকশিত ক'রে স্মিতাধরা ভাস্বতী বলে--আছে।

--কোথায়?

—পুষ্পকাননের নিভৃতে, সেই নক্তমালের ছায়ায়, সেই মনঃশিলার অলক্তকে রঞ্জিত স্রোতস্বিনীর তটে।

সন্ধ্যারাগে রঞ্জিত হয়ে আছে নক্তমালের ছায়া। উৎপল-পরিমলে বিহ্বল হয়েছে বনবায়ু। পুষ্প চয়ন করেছে ভাস্বতী, এবং মাল্য রচনাও সমাপ্ত হয়েছে। নিকটে এসে দাঁড়ায় ভাস্বতীর প্রেমিক সুবর্চা, ভাস্বতীর স্বামী সুবর্চা।

প্রণাম করে ভাস্বতী, এবং তার পরেই দুই হাতে বরমাল্য উত্তোলন ক'রে সুবর্চার মুখের দিকে তাকায়—প্রিয় সুবর্চা!

কিন্তু একি? এ কা'র মূর্তি? সেই মুহূর্তে যেন এক দুঃসহ শাস্তির আঘাতে ব্যথিত হয়ে যন্ত্রণাক্ত স্বরে চিৎকার ক'রে ওঠে ভাস্বতী—কে তুমি?

—আমি তোমারই প্রিয় প্রেমিক ও পতি সুবর্চা।

—মিথ্যা কথা! তুমি অনল, তুমি শুধু অনল, জ্বালালীলাবিলাসী অনল। তুমি সুবর্চা নও।

—সুবর্চার ছদ্মরূপ ধারণ ক'রে আমিই তোমার প্রেম কামনা করেছি ভাস্বতী। যে অনলের মুগ্ধ চক্ষুর দৃষ্টি বরণ করবার আশায় পুষ্পকাননের এই নিভৃতে সেদিন দাঁড়িয়েছিলে তুমি, সেই অনলই সুবর্চা হয়ে তোমাকে মুগ্ধ দৃষ্টি দিয়ে বরণ করেছিল ভাস্বতী।

ভাস্বতী—নিষ্ঠুর কৌতুকের অধীশ্বর হে বৈশ্বানর!

বিস্মিত হন অনল—নিষ্ঠুর বলছ কেন ভাস্বতী? আমিই তো তোমার সুবর্চা।

ভাস্বতী—না, আমার সুবর্চা তুমি নও।

অনল—তোমার কথার অর্থ বুঝতে পারছি না ভাস্বতী।

ভাস্বতী—কেন পারছেন না অনলদেব? পরপুরুষের কণ্ঠে মাল্য দান করতে পারে না সুবর্চার ভার্যা ও প্রেমিকা ভাস্বতী।

—পরপুরুষ?

—হ্যাঁ, আমার আশার স্বপ্ন উদ্ভাসিত করেছে যে, আমার কামনার আশা উদ্দীপিত করেছে যে, আমার অন্তরের স্তরে স্তরে মুদ্রিত হয়ে আছে যার মূর্তি, সে হলো সুবর্চা। আমার কাছে আপনি পরপুরুষ মাত্র। অপরের প্রেমবন্দিতা নারীর হাতের বরমাল্য জয় করবার দুর্বাসনা বর্জন করুন অনলদেব।

—ভাস্বতী! উত্তপ্ত হয়ে ওঠে অনলের কণ্ঠস্বর।—জানেন নৃপতি নীল, সুবর্চার ছদ্মরূপে আমি অনল তাঁর তনয়া ভাস্বতীর প্রেম কামনা করেছি। তোমার পিতা নৃপতি নীল আমার কাছেই তাঁর দুহিতা ভাস্বতীকে সম্প্রদান করেছেন। তুমি তোমার পিতার মন্ত্রোচ্চারিত সম্প্রদান ব্যর্থ করতে পার না। সে অধিকার তোমার নেই।

ভাস্বতী—তুমি সুবর্চার রূপ ধারণ ক'রে পিতা নীলের সম্মুখে ভাস্বতীর যে হাত গ্রহণ করেছ, আজ এই সন্ধ্যারাগে অরুণিত পুষ্পকাননের নিভৃতের উৎসবে সুবর্চারই রূপ ধারণ ক'রে প্রেয়সী ভাস্বতীর হাতের সেই বরমাল্য গ্রহণ কর।

সকল জ্বালালীলার অধীশ্বর অনলের অন্তরে যেন এক অপমানের জ্বালা লাগে। বিষণ্নস্বরে বলেন—তোমার কাছে আমি চিরকাল সুবর্চার রূপ ধ'রে দাঁড়িয়ে থাকি, এই কি তোমার ইচ্ছা?

ভাস্বতী—হ্যাঁ অনল। তুমি সুবর্চা হও।

অনল—না।

ভাস্বতী—এস অনল, আমার জীবনের একমাত্র প্রেমিক সেই সুবর্চার রূপ নিয়ে আমার জীবনের চিরসঙ্গী হয়ে থাক।

অনল—না, এই দুরাশা বর্জন কর নীলকন্যা।

ভাস্বতী—তবে সুবর্চার প্রিয়া ভাস্বতীর বরমাল্য লাভের আশা বর্জন করুন অনলদেব।

সেই মুহূর্তে বরমাল্য ছিন্ন ক'রে বিস্রস্ত কুসুমদাম স্রোতস্বিনীর সলিলে নিক্ষেপ করে ভাস্বতী।

বিদ্রূপ কুটিল ভ্রূভঙ্গি ও কৌতুকতরল হাস্য শিহরিত ক'রে তাকিয়ে থাকেন অনল। আর স্থির চিত্রলেখার মত দাঁড়িয়ে স্রোতস্বিনীর অস্থির সলিলের দিকে তাকিয়ে থাকে ভাস্বতী।

অনল বলেন--তোমার সকল প্রলাপ ক্ষমা করলাম ভাস্বতী।

উত্তর দেয় না ভাস্বতী।

অনল--সুন্দরাননা ভাস্বতী, তোমার ঐ চিবুক ও অধর, ঐ পীনবক্ষ ও ক্ষীণকটি, ঐ সুগ্রীবাভঙ্গী আর গুরুশ্রোণিভার, সকলই আমার অধিকার।

প্রাণহীনা ও ভাষাহীনা পাষাণের পুত্তলিকার মত স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে ভাস্বতী।

অনল বলেন--অনলের বক্ষোলগ্ন হও মাহিষ্মতীর দীপশিখা।

সাড়া দেয় না ভাস্বতী!

নিবিড় আলিঙ্গনে ভাস্বতীর অচঞ্চল মূর্তি বক্ষোলগ্ন করেন অনল। পুষ্পকাননের নিভৃতে সন্ধ্যারাগে অভিভূত নক্তমালের ছায়া অনলের বাসনাবাসিত উৎসবের মুহূর্তগুলিকে নীরবে সহ্য করতে থাকে।

--অনলের তৃষ্ণার তৃপ্তি নীলতনয়া ভাস্বতী!

তৃপ্তপ্রাণ অনলের আহ্বানে যেন মূর্ছা ভেঙ্গে জেগে ওঠে ভাস্বতী। বিশ্লথ করবীভার কম্প্রহস্তে বিন্যস্ত ক'রে অনলের মুখের দিকে তাকায়। কিন্তু চমকে ওঠেন অনল এবং আর্তস্বরে বলেন--এ কি ভাস্বতী, তোমার নয়ন অশ্রুসিক্ত কেন?

ভাস্বতী--অন্যপূর্বা নারীকে বক্ষোলগ্ন করেছেন আপনি, আপনার সংকল্প সিদ্ধ হয়েছে আপনার লীলা-পরাক্রমে উপকৃত মাহিষ্মতীর একটি কৃতজ্ঞতার দেহকে আপনি শুধু আপনার অধিকারের উল্লাসে উপভোগ করেছেন। তৃপ্ত হয়েছেন আপনি, কিন্তু আমার তৃপ্তি সুবর্চার সন্ধানে স্রোতস্বিনীর জলে ভেসে গিয়েছে।

আহত কণ্ঠস্বরে চিৎকার করেন অনল।--কি বললে ভাস্বতী?

ভাস্বতী--যা শুনলেন তাই বলেছি অনলদেব। আমার বরমাল্য, আমার মঞ্জীরধ্বনি, আমার নিঃশ্বাস আর অতৃপ্ত অধর অনন্তকাল আমার সুবর্চাকেই খুঁজে বেড়াবে।

অনল--তবে বৃথা কেন অনলের এই প্রণয়োৎসুক বাহুর আলিঙ্গন বরণ করলে নীলতনয়া?

ভাস্বতী--বরণ করেছে নীলতনয়া ভাস্বতীর অসহায় দেহ। ভাস্বতীর মন আপনাকে বরণ করেনি অনলদেব।

অনল--ভাস্বতী!

ভাস্বতী--বলুন অনলদেব।

অনল--এহেন কৃত্রিম জীবনই কি তোমার কাম্য?

ভাস্বতী--হ্যাঁ অনলদেব, ভাস্বতীর মন কখনও আপনার বক্ষের নিকটে যাবে না। আপনার কামনার জ্বালা চিরকাল নীরবে সহ্য করবে ভাস্বতীর দেহ, কিন্তু ভাস্বতীর মন চিরকাল তার স্বপ্নচারী প্রেমিক সুবর্চার বুকে লুটিয়ে থাকবে।

অনলের চক্ষু অকস্মাৎ খরবহ্নিশিখার মত জ্বলে ওঠে।--এ যে অভিশাপ, অশুচি স্বৈরিণীর জীবন!

হেসে ওঠে ভাস্বতী--হ্যাঁ, আপনারই আশীর্বাদ, আপনারই কৌতুকের দান, হে সর্বশুচি বৈশ্বানর।

# সবিতার দাসী সাবিত্রী

লাল মাটির মল্লভূমিতে আজও শালবনের সবুজ বর্ষশেষের বাতাসে নতুন হয়ে ওঠে। সেই প্রাচীন অরণ্য আর নেই, তবু তার সুনিবিড় ছায়া আর শ্যামলতার লেশটুকু আজও এই শালবনের গায়ে লেগে রয়েছে। আজও এখানে অন্ধকার নামে, কিন্তু সে অন্ধকারে আর সেই ভয়াল অতীতের ভ্রূকুটি নেই। আধুনিক মল্লভূমির শালবন তার সেই প্রাচীন বন্যতা হারিয়েছে অনেকদিন।

আর হারিয়ে গিয়েছে সেই প্রাচীন বালুকার প্রান্তর, যে প্রান্তর একদিন এক রূপবতী নারীকে আপন বক্ষের গভীরে লুকিয়ে ফেলেছিল।

লাল মাটির প্রলেপে আর শালবনের ছায়ায় সেই বালুকার প্রান্তর কবে ঢাকা পড়ে গেল, তার দিনক্ষণের হিসাবও কেউ রাখে না। কিন্তু সেই ঘটনার মায়া মধুরতা ও করুণতা ঢাকা পড়েনি। সেই কাহিনীকে স্মরণ করিয়ে দেবার জন্য আজও দাঁড়িয়ে আছে এক মন্দির। ঝাড়গ্রাম গড়ের সাবিত্রী দেবীর মন্দির।

সেই অতীতে এক দস্যুর প্রতাপে একদিন শিউরে উঠেছিল মল্লভূমির এই বনপ্রদেশ। কত বণিকের সম্ভার আর তীর্থযাত্রীর সর্বস্ব লুণ্ঠন করেছিল সেই দস্যু। কিন্তু এই লুণ্ঠনকুশল দস্যুরও লুণ্ঠনে একদিন মস্ত বড় একটা ভুল হয়ে গেল।

নীলাচল অভিমুখে চলেছিলেন এক দম্পতি, সঙ্গে শিশুকন্যা। তীর্থযাত্রী দম্পতি সেদিন বিশ্রামের জন্য এই বনপ্রদেশের এক তরুতলে এসে আশ্রয় গ্রহণ করেছিলেন।

আর দস্যুও অন্তরাল হতে তার লুব্ধ চোখের দৃষ্টি প্রখর ক'রে দেখতে থাকে, লুণ্ঠন করার মত কি বস্তু আছে এই দম্পতির সঙ্গে।

ছিল অনেক বস্তু। ধাতুময় একটি পেটিকাও ছিল। কোন সন্দেহ নেই, স্বর্ণমুদ্রায় ও রত্নে পূর্ণ হয়ে রয়েছে ঐ পেটিকা। আর দেখা যায়, শাল ফুলের পাপড়ির মত কোমল একটি শিশুমুখ। ঘুমন্ত মেয়ের মুখের দিকে কী নিবিড় ও মায়াগভীর দৃষ্টি তুলে তাকিয়ে রয়েছে আর আলাপ করছে সেই তীর্থপূর্ণপ্রয়াসী পিতা ও মাতা! যেন দেবতার দেওয়া অথবা স্বপ্নে পাওয়া একটি উপহার। কী প্রসন্নতায় ধন্য রয়েছে দম্পতির অন্তর!

দস্যুর অন্তরের সব ভাবনা এলোমেলো হয়ে যায়। মুদ্রা ও রত্নে পরিপূর্ণ পেটিকার দিকে নয়, ঘুমন্ত মেয়ের মুখের দিকে তাকিয়ে দস্যুর শুষ্ক চক্ষু অদ্ভুত এক বেদনায় বাষ্পায়িত হয়ে ওঠে। বার বার মনে পড়ে, কন্যা নেই তার। পুত্র আছে কিন্তু কন্যা নেই। দস্যু তার স্নেহের ঘরের এই অভাবটিকে এতদিন ভুলে থাকলেও আজ আর ভুলে থাকতে পারে না।

আর দ্বিধা করেনি দস্যু। সূর্য অস্তমিত হবার সঙ্গে সঙ্গেই অদৃশ্য শ্বাপদের মত ঝাঁপিয়ে পড়ে নীলাচলযাত্রী দম্পতির সেই শিশুকন্যাকে বুকে তুলে নিয়ে পালিয়ে গেল দস্যু।

দস্যুর ঘরে এবং দস্যু পিতারই স্নেহে পালিত হলো এবং বড় হয়ে উঠলো এই কন্যা। পূর্ণ যৌবনের সঞ্চার হতেই রূপে ও লাবণ্যে গঠিত অনুপমা এক প্রতিমার মত রূপসী হয়ে উঠলো। সবচেয়ে সুন্দর হলো তার অলকস্তবক, কালো মেঘের স্তবকের মত স্নিগ্ধ ও কোমল। কিন্তু চোখে তার তাপসিকার দৃষ্টি।

দস্যু পিতা একদিন দেখে বিস্মিত হলো, দীর্ঘিকার প্রান্তে এক নিভৃতে দাঁড়িয়ে আকাশের সূর্যকে প্রণাম করছে মেয়ে। আর ভাষাহীন নীরব একটি স্তব যেন তার ওষ্ঠে কম্পিত হচ্ছে।

—এ কী? প্রশ্ন করে দস্যু পিতা।

কন্যা উত্তর দেয়--আমি সবিতার দাসী সাবিত্রী।

অশ্রুসজল হয়ে ওঠে দস্যু পিতার চক্ষু। বলে--হ্যাঁ, তুমিই সাবিত্রী, সবিতার সেবিকা সাবিত্রী। নির্মম স্নেহের এই দস্যুকে ক্ষমা করো।

সরোবরের তীরে এক মন্দির রচনা ক'রে দিলেন দস্যুপিতা। সাবিত্রী সেই মন্দিরেই থাকে এবং সূর্যের উপাসনায় জীবন কেটে যায়।

কিন্তু সাবিত্রীর জীবনে একদিন দেখা দিলো আর এক লুব্ধের আক্রমণ। সাবিত্রীর যৌবনবিধুর দেহের দিকে তাকিয়ে দস্যুর পুত্র মুগ্ধ হলো একদিন। তাপসিকা সাবিত্রীকে চিনতে বুঝতে ও সম্মান দিতে শেখেনি দস্যুর পুত্র।

সূর্য অস্তমিত হতেই সন্ধ্যার প্রথম অন্ধকারে সাবিত্রীর উপাসনা-মন্দিরের নিভৃত কামাতুর শ্বাপদের মত সেই দস্যু-যুবকের পদশব্দে শিউরে উঠলো। সবিতার দাসী সাবিত্রী চোখ তুলে তাকালেন। দেখলেন, দস্যুপুত্র লালসাপূর্ণ চক্ষে এগিয়ে আসছে তার দেহস্পর্শ করার জন্য। অকস্মাৎ সেই অন্ধকারে বিদ্যুতের মত দীপ্তি স্ফুরিত ক'রে সুশাণিত একটি খড়গ সবিতার দাসী সাবিত্রীর সম্মুখে এসে পড়লো। খড়গ হাতে তুলে নিলেন সাবিত্রী। সন্ত্রস্ত দস্যুপুত্র পালিয়ে গেল।

এই বনপ্রদেশে দস্যুর প্রতাপও একদিন শেষ হয়ে গেল। দস্যুশক্তিকে পরাভূত ক'রে আর এই বনপ্রদেশের অধিকার হরণ ক'রে এক যুবক সামন্ত এখানে তাঁর রাজ্য স্থাপন করলেন। দস্যুশাসিত বনপ্রদেশের আতংক দূর হয়ে গেল।

নবীন রাজা বিস্মিত হয়ে আর মুগ্ধ হয়ে দেখলেন দস্যুর আলয়ে পালিতা সাবিত্রীকে, স্তবকিত মেঘমালার মত কমনীয় যার কান্তি।

নবীন রাজা তাঁর দিবসের কল্পনায় আর নিশীথের স্বপ্নে সাবিত্রীর মূর্তিই শুধু দেখতে পান। ভুলতে চেষ্টা ক'রেও ভুলতে পারেন না। বুঝতে পারেন রাজা, সাবিত্রী তাঁর জীবনসঙ্গিনী না হলে তাঁর জীবনে একটা শূন্যতার বেদনা চিরস্থায়ী হয়ে যাবে। সাবিত্রীর কাছে বিবাহের প্রস্তাব পাঠালেন নবীন রাজা।

আপত্তি করলেন সাবিত্রী।—আমি সবিতার দাসী সাবিত্রী। বিবাহিত জীবনের জন্য আমার কোন আকাঙ্ক্ষা নেই।

সাবিত্রীর প্রত্যাখ্যান সহ্য করতে পারেন না নবীন রাজা।—তুমিই আমার জীবনের প্রথম প্রেমের পাত্রী। তুমিই আমার একমাত্র দয়িতা। পুণ্যময় তোমার জীবন, তার চেয়ে বেশি পুণ্যময় তোমার প্রেম। আমি তোমার সেই প্রেমের উপহারে পুণ্যবান হতে চাই। বার বার আবেদন করেন নবীন রাজা। সাবিত্রীও বার বার আপত্তি প্রকাশ করেন।

একদিন পূর্ব আকাশে সূর্য দেখা দেবার প্রাক্-মুহূর্তে, ঊষাভাসের ঈষৎ আলোকে সাবিত্রীর উপাসনা-মন্দিরের সোপানে এসে দাঁড়ালো এক প্রেমিকের আবেদনকরুণ মূর্তি। নবীন রাজার বিষণ্ণ মুখের দিকে তাকিয়ে ব্যথিত হয়ে উঠলো সাবিত্রীর মন। বিবাহের প্রস্তাবে সম্মত হলেন সাবিত্রী।

তারপর একটি সন্ধ্যা। উৎসব জেগেছে শত শত দীপের আলোকে, বাঁশির মধুর নাদে, ধূপের সৌরভে, আর পুষ্পসজ্জার সমারোহে। বিবাহের লগ্ন এগিয়ে আসছে। উপাসনার মন্দিরে নয়, নানা অলংকারে আর মাল্যে চন্দনে ও তিলকে আরও সুন্দর হয়ে সাবিত্রী বসে আছেন এক কক্ষের আলিম্পিত ভূমির উপর স্থাপিত একটি সোনার পিঁড়ির উপর। পুরোহিত প্রস্তুত হয়ে আছেন। বরবেশে আসছেন নবীন রাজা। লগ্ন আসন্ন।

নবীন রাজা প্রস্তুত হয়েছেন। বরযাত্রায় বের হবার সময়ও হয়ে এসেছে। এমন সময়ে সংবাদ শুনলেন রাজা, সাবিত্রী নেই। সাবিত্রী তাঁর দেহের সকল অলংকার খুলে রেখে আর ঘর ছেড়ে দূরের শালবনের দিকে ছুটে চলে গিয়েছেন।

ছুটে চললেন প্রেমিক রাজা তাঁর দয়িতার অন্বেষণে। দেখতে পেলেন, এক নারী র ছায়ামূর্তি সন্ধ্যার অন্ধকারকে বিচলিত ক'রে ছুটে চলেছে।

পিছনের সকল উৎসবকে নিষ্প্রভ ক'রে আর কাঁদিয়ে দিয়ে এভাবে কেন পালিয়ে চললেন সাবিত্রী? বুঝতে পারেন না রাজা। সাবিত্রীর অনুসরণ ক'রে দ্রুতপদে ছুটে চললেন রাজা।--যেও না সাবিত্রী, যেও না।

কিন্তু রাজার কাতর কণ্ঠের আবেদন যেন শুনতে পান না সাবিত্রী।

কিসের বেদনা সাবিত্রীকে এই শুভ-লগ্নে এমন ক'রে বিদ্রোহিণী ক'রে তুলেছে? জানতে চান রাজা। ডাক দেন রাজা--একবার শুধু বলে যাও সাবিত্রী।

শালবনের অভ্যন্তরে প্রবেশ করেন সাবিত্রী। রাজাও অনুসরণ করেন।

শালবনের পথও ফুরিয়ে যায়। সাবিত্রী এসে দাঁড়ালেন বালুকাময় এক প্রান্তরের উপকণ্ঠে।

অদ্ভুত এই বালুকার প্রান্তর। যেন এতদিন ধরে সাবিত্রীর পদধ্বনি শুনবার প্রতীক্ষায় ছিল। সাবিত্রী এসে কাছে দাঁড়াতেই টলমল ক'রে উঠলো বালুকার প্রান্তর।

নদীজলে বিসর্জিত প্রতিমার মত ধীরে ধীরে সেই বালুকাপুঞ্জের মধ্যে ডুবে যেতে লাগলেন সাবিত্রী। রাশি রাশি বালুকা এসে সুন্দরী সাবিত্রীর দেহ ঢেকে ফেলতে লাগলো। আর্তনাদ ক'রে ছুটে আসতে থাকেন রাজা।

ততক্ষণে বালুকারাশির মধ্যে সাবিত্রীর সারা শরীর নিমজ্জিত হয়ে গিয়েছে, শুধু বাকি রয়েছে কালো মেঘের স্তবকের মত তাঁর কেশরাশি।

সেই নির্মম বালুকাপুঞ্জের উপর এসে ঝাঁপিয়ে পড়লেন রাজা। দু'হাতে বুকে জড়িয়ে ধরলেন সাবিত্রীর অলকগুচ্ছ।

কিন্তু বৃথা চেষ্টা, বালুকাপ্রান্তরের পিপাসী বক্ষের গভীরে অন্তর্হিত হলেন সাবিত্রী। নবীন রাজাও সেই সঙ্গে বালুকার গ্রাসে অন্তর্হিত হতে চলেছিলেন, কিন্তু তাঁর অনুচরেরা ততক্ষণে এসে তাঁকে ধরে ফেলে আর দূরে সরিয়ে নিয়ে যায়।

ফিরে গেলেন রাজা। প্রান্তরের ক্ষুব্ধ বালুকাপুঞ্জও শান্ত হয়ে গেল। রাজা দেখলেন, কালো মেঘের স্তবকের মত অলকরাশির একটি গুচ্ছ তাঁর দু'বাহুর আলিঙ্গনে আবদ্ধ হয়ে বুকে লেগে রয়েছে।

একটি মন্দির নির্মাণ করলেন রাজা। সাবিত্রীর সেই কেশগুচ্ছ একটি পেটিকায় সুরক্ষিত ক'রে এই মন্দিরে স্থাপিত করলেন।

আজও রয়েছে সেই মন্দির, পেটিকায় সুরক্ষিত সেই কেশগুচ্ছও আছে। আর আছে সেই দৈবী খড়গ, যে খড়গ সবিতার দাসী সাবিত্রীকে পাপীর লালসার আক্রমণ হতে রক্ষা করেছিল।

পেটিকায় রক্ষিত কেশগুচ্ছ আর এই খড়গ আজও পূজিত হয়। মানবী হয়েও সবিতার দাসী সাবিত্রী মানুষের শ্রদ্ধায় ও বিস্ময়ে দেবী হয়ে গিয়েছেন। এক প্রেমিক রাজার হৃদয়ের বেদনা ও নিষ্ঠাকে নিদর্শনীয় ক'রে রেখেছে এই মন্দির।

বালুকাপ্রান্তরের সেই পিপাসার রহস্য কল্পনা ক'রেও ঠিক বোঝা যায় না। কে জানে, অন্তরের কোন্ ভাবনার দ্বন্দ্বে রাজার প্রেমের আহ্বান হতে এমনভাবে চরম দূরে চলে গিয়েছিলেন সাবিত্রী। আজও এই মন্দিরে আরতির দীপ জ্বলে, আর শুক্লপক্ষের সান্ধ্য চাঁদ দূর ও নিকটের শালবনে আলো ছড়ায়। জ্যোৎস্নার রাতে ঝাড়গ্রামের শালবন আজও কেমন অদ্ভুত হয়ে ওঠে। মনে হয়, অতীতের অসমাপ্ত এক উৎসবের ব্যথা যেন শালবনের আলোছায়ার মধ্যে ছড়িয়ে রয়েছে।

# ভক্ত মর্তুজা

ভক্তি তত্ত্বের চক্রবর্তী বিশ্বানাথের আনন্দ 'চন্দ্রিকা' আর 'উজ্জ্বল নীলমণিকিরণ'-এর স্পর্শে তখন আর একবার উজ্জ্বল হয়ে উঠেছে গৌড়জনের মনের আকাশ। আর, মনের মাটি সিক্ত ক'রে তুলেছে 'ভক্তিরসামৃতসিন্ধুবিন্দু'। 'শ্রীকৃষ্ণভাবনামৃত' মিটিয়ে দিচ্ছে জীবনের সকল তত্ত্বকঠিন ভাবনার পিপাসা। বলদেবের গোবিন্দভাষ্যে গৌড়ীয় ভক্তের প্রাণ নতুন ক'রে ভাষা লাভ করেছে। সেই সময়।

সেই সময় এই বঙ্গভূমিরই এক তন্ত্রসাধক তাঁর মনের এক প্রবল প্রশ্নের টানে ভাগীরথীর তটে এসে দাঁড়িয়ে থাকতেন। অপলক চোখে তাকিয়ে থাকতেন কলস্বরা ভাগীরথীর জললহরীর দিকে। কখনো অশান্ত হয়ে উঠতো এবং কখনো বা উদাস হয়ে যেত তাঁর মন। তারপর, যেন তাঁর অন্তরের সেই প্রশ্নকেই ধ্বনিত ক'রে গেয়ে উঠতেন গান--না জানি পাগলের মনডিঙা কোন ঘাটে লাগাবি রে!

জীবননদীর কূলে ঘাট আছে অনেক। কিন্তু ঠিক কোন্ ঘাটে ডিঙা লাগালে জীবনের পরমাশ্রয় পাওয়া যাবে, এই প্রশ্নেই যেন অস্থির হয়ে উঠেছিল সেই ব্যাকুলের মন।

সেই তন্ত্রসাধকের নাম সৈয়দ মর্তুজা। লোকে তাঁকে বলতো মর্তুজা হিন্দ। আজ থেকে প্রায় তিন শত বছর আগে বর্তমান মুর্শিদাবাদ জেলার জঙ্গীপুরের নিকটে বালিঘাটায় ভাগীরথীর কূলেই সৈয়দ মর্তুজার শৈশব অতিবাহিত হয়। সেই বালিঘাটা আজও আছে এবং নদীতটে অতিবৃদ্ধ বটের ছায়ায় বসে আজও গ্রামের রাখাল বাঁশি বাজায়। লোকে বলে, মহাকবি বাল্মীকি একদিন এখানেই এসে ভাগীরথীর জলে স্নান করেছিলেন। তাই তো এই স্থানের নাম বালিঘাটা।

পিতা সৈয়দ হোসেন কাদরী ফকিরী গ্রহণ করেছিলেন এবং পুত্র মর্তুজাও যুবা বয়সেই একদিন ফকিরী গ্রহণ ক'রে এবং পত্নী-পুত্র-কন্যার মায়ায় অভিভূত সংসারের সকল টান পিছনে ফেলে রেখে ভাগীরথীকূলেই এক নিরালায় এসে আশ্রয় গ্রহণ করলেন। কে জানে, কেন পারিবারিক জীবনের সান্নিধ্য থেকে দূরে সরে যাবার ইচ্ছা হয়েছিল মর্তুজার? হয়তো সমাজের দাবি ছিল তাই, কিংবা তাঁর নিজেরই মনের দাবি। সাধনপথের কোন গণ্ডী স্বীকার করতেন না মর্তুজা। মন্দির ও মসজিদের ভেদ মানতেন না। তাই কেউ বলতো পাগল, কেউ বলতো উদ্‌ভ্রান্ত। আত্মীয়েরা বলতেন, এমন মানুষের পক্ষে সমাজ আর সংসার থেকে দূরে থাকাই ভালো।

মর্তুজা হাসতেন মনে মনে। কারণ, তিনি তাঁর গুরু আউলিয়া রজাক সাহেবের কাছে গিয়ে প্রশ্ন ক'রে তাঁর মনের দ্বন্দ্বের মীমাংসাও ক'রে নিয়েছিলেন।

--আমার মনে আর আচরণে আপনি কি কোন ভুল দেখতে পাচ্ছেন? গুরুকে জিজ্ঞাসা করেন মর্তুজা।

গুরু প্রশ্ন করেন--কি করেছ তুমি?

মর্তুজা বলেন--আমি মুসলমান হয়েও আর ফকীর হয়েও সাধনপথের ভেদ মানি না, নিয়মের বাঁধন মানি না, মন্দিরে মসজিদে পার্থক্য করি না।

বৃদ্ধ আউলিয়া রজাক সহাস্যে বলেন--আমি তোমাকে এক ভক্ত সুফী মহাজনের উপদেশ শুনিয়ে দিতে পারি।

--বলুন।

গুরু বলেন--সুফী মহাজন রুমী বলছেন :

মিল্লতে ইশ্‌ক অয হমী মিল্লত জুদাস্ত
আশিকাঁ রা মজহবো মিল্লত খুদাস্ত।

--ভক্তির পথ সম্প্রদায়ের ভেদ মেনে চলে না। স্বয়ং ভগবানই হলেন ভক্তের পথ ও সম্প্রদায়।

মর্তুজা বলেন--আমার মনের সব সন্দেহ মিটে গেল গুরু।

ভাগীরথীর কূলে এক নিরালায় এসে ঠাঁই নিলেন মর্তুজা। আজ যেখানে খিদিরপুর হল্ট নামে ছোট একটি রেলস্টেশন দেখা যায়, তারই পূর্বদিকে অল্পদূরে সূতী নামে এক গ্রামের কাছে এসে গঙ্গার প্রধান ধারা থেকে ছিন্ন হয়ে ভাগীরথীর শাখাস্রোত প্রবাহিত হয়ে চলেছে। সূচীর পাশে ছাপঘাটি গ্রাম এবং এই গ্রামেই এক বটের ছায়ায় এসে আস্তানা স্থাপন করলেন মর্তুজা।

সাধনপথের ভেদ স্বীকার করেন না মর্তুজা। অনুভব করেন, তাঁর অন্তরের গভীরে যেন এক আকুলতার পদ্মকোরক আলোকের স্পর্শ লাভের জন্য উন্মুখ হয়ে উঠেছে। অনুভব করেন, ঐ আকাশলোকের আলোকে কোন ধর্মভেদ নেই। এই জীবনই অঞ্জলি হয়ে গ্রহণ করবে ঐ আলোক, আর সেই আলোকের ধারায় ধুইয়ে দিয়ে ফুটিয়ে তুলতে হবে হৃদয়ের পদ্মকোরক।

একদিন এক তন্ত্রাচারী সাধুর সঙ্গলাভ ক'রে মুগ্ধ হলেন মর্তুজা। শুনলেন উপদেশ। এবং শুরু হল মর্তুজার জীবনের আর এক সাধনার অধ্যায়।

দিন মাস ও বৎসর অতিক্রান্ত হয়। তান্ত্রিক মর্তুজা সাধনায় তৎপর হয়ে থাকেন। এক একদিন সূর্য অস্তমিত হবার আগে যখন ভাগীরথীর জল রঙীন হয়ে ওঠে, তখন নদীতটে এসে এক নিভৃতে নিঃশব্দে দাঁড়িয়ে থাকেন। তারপর যেন তাঁরই মনের গভীরে নিহিত একটি কঠিন প্রশ্ন তাঁর ক্ষণিক ঔদাসীন্যের সুযোগ পেয়ে হঠাৎ মুখর হয়ে ওঠে। গান গেয়ে প্রশ্ন করেন মর্তুজা, মনডিঙা কোন্ ঘাটে লাগাবি রে পাগল?

তবে কি এখনো ঘাট খুঁজে পাচ্ছে না ব্যাকুলের মনডিঙা? নিজের গানে নিজেই চমকে ওঠেন মর্তুজা। সব ঘাটই তো ঘাট, তবে কেন তৃপ্ত হচ্ছে না জীবন? প্রশ্ন জাগে মনে, তবে কি সাধনার কোন ত্রুটি হচ্ছে?

সেদিনও আর একবার ভাগীরথীর তটের নিভৃতে গান বন্ধ ক'রেই চমকে উঠলেন মর্তুজা। কিন্তু নিজের মনের প্রশ্ন শুনে নয়, একটি মানুষের মূর্তি দেখে।

অদূরে নদীতটের কিনারায় জলের উপর ছায়া ফেলে মৃদু ঝড়ে দুলছে যে বকুল গাছ, তারই নিকটে এসে দাঁড়িয়ে আছে এক যুবতী। অপলক চোখে জলের ঢেউ-এর দিকে তাকিয়ে কি জানি ভাবছে সেই নারী। মর্তুজার সঙ্গীতের স্বর কানে পৌঁছতেই যুবতীও যেন চমকে উঠে মুখ ফিরিয়ে তাকায়। দেখতে পেলেন মর্তুজা, নারীর মুখে বেদনা আর চোখে জল।

সন্দেহ হয় মর্তুজার, তবে কি সংসারের কোন শোকদুঃখতাপিতা অভাগিনী ভাগীরথীর জলে জীবন ভাসিয়ে দেবার জন্য ঐ নিভৃতে এসে দাঁড়িয়ে রয়েছে?

নারীর নিকটে এসে দাঁড়ালেন মর্তুজা।--কে তুমি? আর, এইভাবে চোখে জল নিয়ে নদীর জলের দিকেই বা কেন তাকিয়েছিলে?

নারী বলে--আমি ব্রাহ্মণের কন্যা।

মর্তুজা--তোমার নাম?

নারী--আনন্দময়ী।

মর্তুজা হাসেন--কিন্তু এত নিরানন্দ কেন তোমার চোখ আর মুখ?

নারী বলে--এই জীবন ধারণের কোন অর্থ খুঁজে পাই না। না ঈশ্বর, না বিষয়ের সংসার, কাউকেই আপন ক'রে নিতে পারলাম না। তবে আর এই নিরর্থক জীবনের বোঝা বহন ক'রে লাভ কি?

কিছুক্ষণ নীরব থেকে মর্তুজা বলেন--বিষয়ের সংসারকে আপন করতে পারনি, তার জন্য দুঃখ কেন? ঈশ্বরকে আপন ক'রে নাও, তবেই সুখী হবে।

নারী বলে--ঈশ্বরকে আপন ক'রে নেবো কেমন ক'রে, তাও যে বুঝতে পারি না।

কোন উত্তর দেন না মর্তুজা। নীরবে অস্তমিত সূর্যের দিকে তাকিয়ে দাঁড়িয়ে থাকেন মর্তুজা।

অপরিচিতা নারীর বিচলিত মন যেন হঠাৎ শান্ত হয়ে যায়। নীরবে তাকিয়ে থাকে মর্তুজার মুখের দিকে। তপস্বী সাধকের মতই শান্ত ও সৌম্য কে এই মহাশয়?

নারী প্রশ্ন করে--আপনি কি গৃহী?

মর্তুজা--না।

নারী--আপনি কি সাধক?

মর্তুজা--হ্যাঁ।

নারী--তবে আপনিই আমাকে উপদেশ দান করুন।

মর্তুজা--অনুরোধ করি, তুমি সাধিকা হও, ঈশ্বরের ভজনায় জীবন উৎসর্গ করো।

নারী--আপনি আশ্রয় দান করুন এবং সাধনার পথ বলে দিন।

সহসা উত্তর দিতে পারেন না মর্তুজা।

নারীই বলে--আপনি কি তন্ত্রসাধক?

--হ্যাঁ।

তবে আমি তো আপনার সাধনসহচরী হতে পারি।

মর্তুজা বলেন--তোমার আগ্রহ আমাকে বিস্মিত করেছে। কিন্তু অনুরোধ করি, আর একবার ভেবে দেখো, এই পথ বড় কঠিন পথ।

নারী বলে--হোক কঠিন, আপনি আপনার মনের দ্বিধা দূর করুন।

মর্তুজা আবার হেসে ফেলেন--আমার মনের পরিচয় আমি জানি। তুমি তোমার মনের দিকে তাকিয়ে বলো, এই কঠিন সাধনার পথই কি তুমি বেছে নিতে চাও?

নারী বলে--হ্যাঁ।

কে জানে, হয়তো সত্যই নিজের মনের দিকে তাকিয়ে সেদিন এক তন্ত্রসাধকের সাধনসহচরী হবার জন্য ব্যস্ত হয়ে উঠেছিলেন আনন্দময়ী নামে সেই পরমার্থাভিলাষিণী নারী

মর্তুজা বলেন--তবে এসো।

ছাপঘাটির বটের ছায়ায় এক কুটীরে তন্ত্রসাধক মর্তুজার সাধনসঙ্গিনী সেই নারী তাঁর সংকল্পের নিষ্ঠাকে মুহূর্তের জন্যও বিচলিত হতে দেন না। বিশ্বাস করেন আনন্দময়ী, এই পথ বড় কঠিন পথ। জানেন আনন্দময়ী, ঐ সৌম্য শান্ত ও সুন্দর সাধকের মুখের দিকে তাকিয়ে মুগ্ধ হবার অধিকার তাঁর নেই। মুগ্ধ হ'লে ভুল হবে, ভয়ংকর ভুল। তিনি এক সাধকের সাধনপথের সহচরী মাত্র, এ ছাড়া আর কোন সম্পর্কের মায়া এখানে ঠাঁই পেতে পারে না।

কিন্তু একদিন আবার শান্ত তন্ত্রসাধক মর্তুজার মনের শান্তি চমকে দিয়ে আনন্দময়ীর চোখে চিকচিক ক'রে ফুটে উঠলো দুটি উত্তপ্ত অশ্রুর বিন্দু।

মর্তুজা বিস্মিত হন--এ কি?

আনন্দময়ী বলেন--ক্ষমা করুন, আর বিদায় দিন আমাকে।

--কেন?

--নইলে ক্ষতি হবে আপনার।

--আমার ক্ষতি?

--হ্যাঁ, আপনার সাধনার ক্ষতি।

--এতদিন পরে এই সন্দেহ কেন দেখা দিলো তোমার মনে?

--এতদিন পরে দেখতে পেয়েছি নিজের মনকে।

--এই কথার অর্থ?

--বুঝতে পেরেছি, এই তন্ত্রমন্ত্রকে শুধু বোঝার মত সহ্য করছি আমি। দেখতে পেয়েছি, আমার মনের কল্পনায় দেবতা আসা-যাওয়া করছেন একটি মানুষের মূর্তি ধ'রে। সে মূর্তি হলো আপনারই মূর্তি।

স্তব্ধ হয়ে বসে থাকেন মর্তুজা।

আনন্দময়ী বলেন--আপনি হয়তো ঘৃণা করতে পারবেন, কিন্তু আমি যে ঘৃণা করতে পারছি না আমার এই মনকে।

কোন কথা বলেন না মর্তুজা।

আনন্দময়ী বলেন--আমার মনের অনুরাগ আর আকুলতাকে আপনি হয়তো সাধনপথের কাঁটা বলে মনে করতে পারবেন, কিন্তু আমি মনে করি পূজার ফুল।

মর্তুজাকে প্রণাম ক'রে বেদনাহতের মত বিচলিতভাবে কেঁদে ফেলেন আনন্দময়ী--কিন্তু এই ফুল নিবেদন করার রীতি জানি না। তাই ভয় হয়, আপনার ক্ষতি হবে। যেদিন ঈশ্বরই এই ফুল গ্রহণ ক'রে আমাকে নির্ভয় ক'রে দেবেন, সেই দিন ফিরে এসে আবার আপনার সম্মুখে দাঁড়াবো।

চলে গেলেন আনন্দময়ী এবং একদিন ভাগীরথীতটের নিভৃতে এসে দাঁড়িয়ে গান গাইতে গিয়ে আর্তনাদ ক'রে উঠলেন মর্তুজা। কারণ, নিজের মনের ভিতরেই দুটি অশ্রুবিন্দু দেখতে পেয়েছেন মর্তুজা। এ কোন্ অনুরাগের বেদনাবিন্দু? কার জন্য এবং কিসের জন্য? তবে কি তন্ত্রসাধকের অন্তরের এক কোণে একটি মায়াময় ফাঁকি অলক্ষ্যে এসে ঠাঁই নিয়ে ফেলেছে? ভুল হয়েছে? ঘাট খুঁজে পাচ্ছে না পাগলের মনডিঙা?

শুক্লারাতের দ্বিতীয় প্রহরে যখন গঙ্গাকূলের বিটপীবনে মৃদু বাতাসের স্পর্শে পল্লবমর্মর জেগে ওঠে, তখন কুটীরের বাইরে এসে দাঁড়িয়ে থাকেন মর্তুজা। মনে হয়, এই জীবনকে যেন জোর ক'রে আগল দিয়ে এক অন্ধকারের মধ্যে ফেলে রেখেছেন তিনি। মনের ভিতর হতে দুটি অশ্রুবিন্দু যেন সঙ্গীত হয়ে ফুটে উঠতে চাইছে। যেন বলছে ঐ আলোকস্মিত আকাশ, এই সঙ্গীত উপহার দাও আমাকে।

এইভাবেই একদিন কুটীরদ্বারে দাঁড়িয়ে এক সন্ধ্যায় শুনতে পেলেন মর্তুজা, প্রান্তরের ওপারে ঐ গ্রামের বুক থেকে সত্যই অদ্ভুত এক সঙ্গীতের সুস্বর ভেসে আসছে। ঘরে আর থাকতে পারলেন না মর্তুজা। বের হয়ে গেলেন।

সেই গ্রামে ভাগবত পাঠ করছিলেন বলদেব বিদ্যাভূষণ। গ্রামের সভাজনতার নিকটে এসে যখন দাঁড়ালেন মর্তুজা, তখন স্বচক্ষেই দেখতে পেলেন, ভক্ত গায়কের কণ্ঠ হতে উৎসারিত পদামৃতলহরী যেন সভাজনতার হৃদয় প্লাবিত ক'রে নিয়ে চলেছে কোন্ এক পরম পরিতৃপ্তির জগতের দিকে।

গ্রামের সেই সভাজনতার মধ্যে এসে বসলেন মর্তুজা এবং শুনলেন মধুর এক সাধনপথের বাণী। এই মানুষী জীবনেরই সব অশ্রু অনুরাগ আর আকুলতার উপহার নিয়ে গোপীহৃদয়ের আকাঙক্ষা কৃষ্ণপ্রেমে লীন হবার জন্য ছুটে চলে গিয়েছিল যে-পথে।

যখন কুটীরে ফিরে এলেন মর্তুজা, তখন মধ্যরাতের চাঁদের আলো পড়েছে তাঁর কুটীরের দুয়ারে। মনের সব দ্বন্দ্ব ও চাঞ্চল্য শান্ত হয়ে গিয়েছে। আর কোন সংশয় নেই মনে। বুঝতে পারেন মর্তুজা, এইবার এবং এতদিনে পাগলের মনডিঙা ঘাট খুঁজে পেয়েছে।

কিন্তু কে দাঁড়িয়ে আছে কুটীরদ্বারের ঐ আলোছায়ার কাছে?

এসে দাঁড়িয়েছিলেন আনন্দময়ী, হাতে একটি একতারা। মর্তুজাকে দেখতে পেয়েই সুস্মিত মুখে বলেন--এসেছি আমি।

মর্তুজা বলেন--এসো।

এই আহ্বানে সেদিন আর কোন সমস্যা ছিল না। উভয়েই নিজ নিজ হৃদয়ের অনুরাগের দুটি অশ্রুবিন্দুকে পূজার ফুলে আর সঙ্গীতে পরিণত ক'রে কৃষ্ণপদে নিবেদনের পথ পেয়েছিলেন এবং পেয়ে ধন্য হয়েছিল উভয়েরই জীবন।

--শ্যামবন্ধু চিতনিবারণ তুমি! পথের মানুষ ভক্ত মর্তুজার সেই সঙ্গীতমুখর কণ্ঠস্বর শুনতে পেয়ে ছাপঘাটির বটের ছায়ায় ক্ষুদ্র কুটীরের দুয়ারে এসে উৎকর্ণ হয়ে দাঁড়াতো।

--কোন্ শুভদিনে দেখা তোমা সনে, পাসরিতে নারি আমি! আনন্দময়ীর কণ্ঠে যেন দুই জীবনের অনুরাগের ইতিহাস সুস্বরে ধ্বনিত হয়ে উঠতো।

আজ আর কোন ক্ষতির ভয় নেই। সেই অনুরাগের ইতিহাস কৃষ্ণপদে সমর্পণ ক'রে দিতে পেরেছেন মর্তুজা আর আনন্দময়ী। দু'জনের মিলিত কণ্ঠের সঙ্গীতে ধ্বনিত হতো জীবনের একমাত্র কামনা--মোরে কর দয়া, দেহ পদছায়া, শুনহ পরাণ কানু।

'পরাণ-কানুর পদছায়া' কামনা ক'রেই একদিন চোখ বন্ধ ক'রে চিরকালের মত বিদায় নিলেন আনন্দময়ী। কিন্তু ছাপঘাটির বটের ছায়া তবুও সঙ্গীতহীন হয়ে যায়নি। আনন্দময়ীর সমাধির পাশেই একতারা হাতে নিয়ে বসতেন ভক্ত মর্তুজা এবং গ্রামের লোক মুগ্ধ হয়ে শুনতো, গান গেয়ে কানুর চরণেই জীবনের একমাত্র তৃপ্তি নিবেদন করছেন মর্তুজা--'সকল ছাড়িয়া, রহিনু তুয়া পায়ে জীবনমরণ ভরি।'

ছাপঘাটি গ্রামের সেই বটের ছায়া আজ আর নেই। কিন্তু আজও একই সঙ্গে পাশাপাশি রয়েছেন ভক্ত মর্তুজা ও তাঁর আনন্দময়ী। পাশাপাশি দুটি সমাধি এবং এই সমাধি দুটিকে আজও হিন্দু আর মুসলমান উভয়েই ফুল-বাতাসা নিবেদন ক'রে অভ্যর্থনা জানায়। মেলা হয় রজব মাসে। ফকীর ও সন্ন্যাসী, উভয়েরই ভিড় হয়। সৈয়দ মর্তুজা আর আনন্দময়ী, যেন দুটি অনুরাগের সঙ্গীত দুই সমাধির ভিতর ঘুমিয়ে রয়েছে।

## গনগনির মাঠ

ঐ সেই শিলাবতী নদী, আর নদীর তীরে ঐ মাঠের নাম গনগনির মাঠ। আজও বর্ষার দিনে গিরিমাটি-ধোওয়া গেরুয়া রঙের ঢল নামে শিলাবতীর বুকে। প্লাবনের জলে গলে যায় শালবনের মাটি। ভেসে যায় কত শালতরুর মৃতদেহ। কে জানে কত হাজার বছর ধ'রে উত্তর মেদিনীপুরের অরণ্য তার জীবনের হর্ষ ও বেদনা শিলাবতীর জলে এইভাবে ভাসিয়ে দিয়ে আসছে।

গনগনির মাঠ যেন অতি অতীতের এক উদ্ভিদ্‌রাজ্যের সমাধিভূমির স্মৃতি আজও ধারণ ক'রে রয়েছে। মানুষের পথচলার চিহ্ন তখনো জেগে ওঠেনি যে বনের মাটিতে, সেই বনের উদ্ভিদ বন্যাস্রোতে ভেসে গিয়ে পুঞ্জীভূত হয়েছিল আর পঞ্চভূতেরই রহস্যের স্পর্শে হাজার হাজার বছর ধ'রে অভিভূত হয়ে পাথর হয়ে গিয়েছিল। সেই বিস্ময়ের একটি প্রাচীন আশ্রয় এই গনগনির মাঠ। খড়গপুর হতে বিশ ক্রোশ দূরে বগড়ি-কৃষ্ণনগরের প্রান্তে এসে দাঁড়ালে দেখা যাবে, গনগনির মাঠে আজও পাথর হয়ে পড়ে রয়েছে প্রাচীন বনস্পতির দেহ।

গ্রামের মানুষ বলে, এই পাথর ঠিক পাথর নয়। জতুগৃহ পুড়ে যাবার পর মাতা কুন্তীর সঙ্গে পঞ্চ পাণ্ডব এসে ঠাঁই নিয়েছিলেন যে অরণ্যে, এখানেই ছিল সেই অরণ্য। এবং এই গনগনির মাঠেই একদিন দ্বিতীয় পাণ্ডব ভীম বকরাক্ষসের প্রাণ সংহার করেছিলেন। পাথর নয়, সেই নিহত বকরাক্ষসেরই কতগুলি অস্থি পড়ে রয়েছে গনগনির মাঠে। ঐ তো সেই

ভিকনগর গ্রাম, ভিক্ষাজীবী বনবাসী পঞ্চ পাণ্ডব থাকতেন যেখানে।

বগড়ি-কৃষ্ণনগরের কাল্পনিক ইতিহাস গনগনির মাঠে বকরাক্ষসের অস্থি হয়ে পড়ে রয়েছে, আর সত্যিকারের ইতিহাসের পরিচয় নিয়ে দাঁড়িয়ে আছে কৃষ্ণরায়জীর মন্দির। বগড়ির প্রথম রাজা গজপতি সিংহের মন্ত্রী রাজ্যধর রায় এই মন্দির নির্মাণ করেছিলেন। মন্দিরের বিগ্রহ শ্রীকৃষ্ণ। আর, রাজা রঘুনাথ সিংহ একদিন ঐ কৃষ্ণমূর্তির পার্শ্বে স্থাপন করলেন শ্রীরাধার মূর্তি। আরণ্য অঞ্চলের এক ক্ষুদ্রজনপদের জীবনে ঐ যুগলমূর্তির প্রতিষ্ঠায় যে আনন্দ প্রতিষ্ঠিত হয়েছিল, তার পরিচয় আজও বর্ষে বর্ষে সহর্ষে জেগে ওঠে প্রতি দোলপূর্ণিমার মন-দোলানো দিনে। মেলা বসে যায় মন্দিরের চারদিকে, আর সমাগত বহু মানুষের কলরবে প্রাচীন বগড়ির একটি আনন্দমুখরিত ইতিহাসের নীরব স্মৃতি যেন কিছুক্ষণের জন্য আবার মুখর হয়ে ওঠে।

কিন্তু গনগনির মাঠের সান্ধ্য অন্ধকার যেন এই উৎসব হতে দূরেই সরে থাকে। এই মাঠ যেন সত্য সত্যই নীরবে একটি প্রস্তরীভূত বেদনাকে সহ্য করছে। বগড়ি কৃষ্ণনগরের বাস্তব ইতিহাসেরই একটি ঘটনার বেদনা।

ইংরাজের ইস্ট ইণ্ডিয়া কোম্পানি তখন বঙ্গভূমির ভূমিস্বত্বের রীতি-নীতি উলট-পালট ক'রে দিয়ে নতুন এক বন্দোবস্তের অভিযান চালিয়েছেন। বগড়ি-কৃষ্ণনগরের রাজা ছত্র সিংহ শুনলেন, আর রাজত্ব করা চলবে না। কোম্পানি জানিয়ে দিয়েছেন, ঐ গড়ের দখল ছেড়ে দিতে হবে। পাইক লস্কর আর সৈন্য নিয়ে নিজের ইচ্ছামত তাঁর এই বিশ পুরুষের রাজ্য শাসন করার অধিকার তাঁর আর নেই। কর দিতে হবে ইংরাজের কোম্পানিকে। প্রজাদের মধ্যে যারা পুরুষানুক্রমে নিষ্কর ভূমি ভোগ দখল ক'রে আসছে, তাদেরও নতুন বন্দোবস্ত মেনে নিতে হবে। সে-সব নিষ্কর জমি বাজেয়াপ্ত ক'রে খাস ক'রে নেবেন কোম্পানি।

আপত্তি জানিয়েছিলেন রাজা ছত্র সিংহ এবং কোম্পানির এই নতুন বন্দোবস্তের প্রস্তাব প্রত্যাখ্যানও করেছিলেন। কিন্তু এক মাস পরেই এক প্রভাতে ঘুম থেকে চমকে জেগে উঠলেন। শুনলেন, শিলাবতীর অপর পারে অরণ্যের অন্তরালে ইংরাজের একটি তোপ গর্জন ক'রে উঠলো। কেঁপে উঠলো ক্ষুদ্র বগড়ির গড়ের প্রাচীর।

প্রতিবাদ দমন করার জন্য এগিয়ে এসেছে কোম্পানির সশস্ত্র বাহু। বিচলিত হলেন রাজা ছত্র সিংহ। ঐ গর্জনের কাছেই এখন আত্মসমর্পণ করতে হবে। আর কোন উপায় নেই। ভীত ও বিষণ্ণ রাজা ছত্র সিংহ ধীরে ধীরে অগ্রসর হয়ে দাঁড়ালেন এসে তাঁর গড়েরই দুয়ারের কাছে। তাকিয়ে রইলেন শিলাবতীর অপর পারে ঘন অরণ্যের দিকে। বর্ষার ঢল নেমেছে শিলাবতীর বুকে, দু'কূল ছাপিয়ে ছুটে চলেছে গেরুয়া রঙের স্রোত। বুঝতে পারেন ছত্র সিংহ, এই ঢল ফুরিয়ে গিয়ে শিলাবতী শান্ত হয়ে যাবার সঙ্গে সঙ্গেই কোম্পানির ফৌজ নদী পার হয়ে ছুটে আসবে এই গড়ের দুয়ার চূর্ণ করার জন্য।

রাজা ছত্র সিংহের সম্মুখে এসে দাঁড়ালেন এক যুবক, সঙ্গে কতিপয় নায়েক প্রজা। যুবকের ভ্রূরেখার মধ্যে যেন প্রচণ্ড এক বিদ্রোহ থেকে থেকে কেঁপে উঠছে। বন্য স্বাধীনতায় লালিত নায়েক প্রজাদেরও চোখে আর মুখে যেন এক দুরন্ত সংকল্পের ছায়া ফুটে উঠেছে।

রাজা ছত্র সিংহ বিষণ্ণভাবে বলেন—বিদায় দাও অচল সিংহ।

যুবক বলেন—কোথায় যাবেন আপনি?

ছত্র সিংহ—যাবো নদীর ওপারে, ইংরাজের শিবিরে।

যুবক—কেন?

ছত্র সিংহ—ক্ষমা চাইতে, আত্মসমর্পণ করতে।

অচল সিংহের দুই চক্ষু জ্বলে ওঠে—কেন?

ছত্র সিংহ বলেন—এ ছাড়া আর কি উপায় আছে? কে বাঁচাবে আমাকে? রাজত্বের

অধিকার আর এই গড়ের দুয়ার রক্ষা করবার শক্তি কই আমার?

অচল সিংহ বলেন--আমাকে আদেশ দান করুন, কোম্পানির অহংকারকে চূর্ণ করবার ভার দিন আমাকে। আপনি সগর্বে এই বগড়ি রাজ্যের রাজা হয়ে থাকুন।

বিষণ্ণভাবেই হাসতে থাকেন রাজা ছত্র সিংহ--কোম্পানির সঙ্গে কিসের জোরে লড়াই করবে অচল সিংহ?

অচল সিংহ--আমার এই তরবারির জোরে।

নায়েক প্রজারা চিৎকার ক'রে ওঠে--আর আমাদের এই বিষাক্ত তীরের জোরে। আদেশ করুন মহারাজ।

আদেশ দিলেন রাজা ছত্র সিংহ।

আজ থেকে দেড়শত বছর আগে উত্তর মেদিনীপুরের এই ক্ষুদ্র বনাঞ্চল ইংরাজের তোপের ভ্রূকুটির বিরুদ্ধে তীরের গোছা নিয়ে রুখে দাঁড়িয়েছিল। সর্দার অচল সিংহ এই বিদ্রোহের নায়ক। নায়েক প্রজা দলে দলে এসে যোগদান ক'রে অচল সিংহের সে বিদ্রোহকে দিন দিন আরও প্রবল ক'রে তোলে। অরণ্য ভেদ ক'রে, প্রান্তর পার হয়ে কোম্পানির পল্টন ছুটে যায় বগড়ির গড় অধিকার করবার জন্য। কিন্তু নেতা অচল সিংহের দুঃসাহসে ও উৎসাহে জীবন-মরণ তুচ্ছ ক'রে নায়েক প্রজার বিষাক্ত তীর ইংরাজ পল্টনকে পদে পদে বিপর্যস্ত করে। দেখা যায় না, ধরা যায় না, যেন অরণ্যচারী কতগুলি দেহহীন প্রেত বিষাক্ত তীর বর্ষণ ক'রে কোম্পানির সৈন্যের উপর অকস্মাৎ মৃত্যু হেনে পালিয়ে যায়।

নতুন ফৌজ পাঠায় কোম্পানির ফোর্ট উইলিয়ম। কামানের গর্জনে শিলাবতীর জল কাঁপে। নায়েক প্রজার কুটীর এবং গ্রাম ভস্মীভূত করে কোম্পানির সৈনিক। কিন্তু ক্ষান্ত হয় না বিদ্রোহ।

বগড়ির গড়ের দুয়ারও একদিন চূর্ণ হলো ইংরাজের তোপের আঘাতে। পালিয়ে গেলেন রাজা ছত্র সিংহ এবং দূর অরণ্যের নিভৃতে এক পল্লীর কুটীরে এসে আশ্রয় নিলেন।

অচল সিংহ আসেন। রাজা ছত্র সিংহ প্রশ্ন করেন--এভাবে আর কতদিন চলতে পারবে অচল সিংহ?

অচল সিংহ বলেন--চিরকাল চলবে। আপনার গড় অধিকার করেছে ইংরাজ, কিন্তু আপনার প্রজার মন অধিকার করতে পারবে না কখনো। কোম্পানির বন্দোবস্ত কেউ স্বীকার করবে না। গ্রাম পুড়িয়ে দিয়ে ছাই পেতে পারে ইংরাজ,--কিন্তু খাজনা পাবে না।

আবার অদৃশ্য হয়ে যান অচল সিংহ। কোম্পানির বশ্যতা স্বীকার করে যে গ্রাম, কোম্পানির ফৌজকে খাদ্য দান করে আর বিদ্রোহীদের অবস্থানের সংবাদ জানিয়ে দেয় যে গ্রামের মানুষ, সেই গ্রামের উপর প্রতিশোধ গ্রহণ করেন অচল সিংহ। কোম্পানিকে কর দেয় যারা, দুরন্ত বিদ্রোহী অচল সিংহ অকস্মাৎ একদিন ঝঞ্ঝার মত এসে ঝাঁপিয়ে পড়েন তাদের উপর আর সর্বস্ব লুণ্ঠন ক'রে নিয়ে চলে যান। বগড়িরাজ রাজা ছত্র সিংহের প্রজা হয়েও যারা কোম্পানিকে কর দেয়, তাদের হাত দুটোকেও ক্ষমা করে না অচল সিংহের তরবারি।

মাঝে মাঝে ইংরাজের তোপের সঙ্গে সম্মুখ সংগ্রামে মত্ত হয়ে ওঠেন অচল সিংহ। বহু নায়েক বিদ্রোহীর প্রাণ ছিন্নভিন্ন হয়, বহু বিদ্রোহী ইংরাজের বন্দী হয়। আহত হন অচল সিংহ। কিন্তু তবু ধরা পড়েন না, আহত ব্যাঘ্রের মত অরণ্যের গভীরে অদৃশ্য হয়ে যান অচল সিংহ।

বগড়ি রাজ্যের গ্রামে গ্রামে কোম্পানির চর ঘুরে বেড়ায়। অচল সিংহের সন্ধান দিলে হাজার টাকা পুরস্কার প্রদান করা হবে, কোম্পানির সৈনিক ঢাক পিটিয়ে ঘোষণা ক'রে বেড়ায় গ্রামের পথে পথে। কিন্তু ধরা পড়েন না অচল সিংহ, প্রাণ হারায় শুধু কোম্পানির চর।

গভীর রাত্রির অন্ধকারে মাঝে মাঝে যেন মনের এক অসহ বেদনার জ্বালায় অরণ্যের

গোপন আবাস ছেড়ে ছুটে বের হয়ে আসেন অচল সিংহ। শিলাবতীর কিনারায় দাঁড়িয়ে অদূরের গড়ের দীপস্তম্ভের শীর্ষের দিকে তাকিয়ে থাকেন। কোম্পানির গর্বের আলোক জ্বলছে গড়ের মাথার উপরে। চোখ জ্বলে অচল সিংহের, এবং প্রতিজ্ঞা করেন, প্রাণ যাক আর থাক, পাঁচ হাজার মশালের আগুন নিয়ে ঘিরে ধরতে হবে ঐ গড়ের ভিতর সুখসুপ্ত এক বিজাতীয় দর্পকে, পুড়িয়ে ভস্ম ক'রে দিতে হবে।

প্রস্তুত হতে বেশি দেরি করেন নি অচল সিংহ। এক অপরাহ্ণে অরণ্যের নিভৃতে গোপন শিবিরে সর্দার অচল সিংহ ও তাঁর অনুচর নায়েক প্রজার দল হাজার হাজার মশাল তৈরি ক'রে আর তীরের ফলকে বিষ মাখিয়ে প্রস্তুত হচ্ছিল যখন, তখন এক ব্যক্তি হাতে একটি পত্র নিয়ে অচল সিংহের সম্মুখে এসে দাঁড়ালো।

--কার পত্র?

আগন্তুক বলে--রাজা ছত্র সিংহের পত্র।

বিশেষ প্রয়োজনে পরামর্শের জন্য আহ্বান করেছেন রাজা ছত্র সিংহ। জানিয়েছেন রাজা ছত্র সিংহ--রাজ্যলাভের কোন কামনা আমার নেই। আমি সন্ন্যাস অবলম্বনের সংকল্প করেছি। চলে যাবার আগে একান্তভাবে তোমারই কাছে কয়েকটি কথা বলে দিয়ে যেতে চাই।

পত্র পাঠ ক'রে হঠাৎ সিক্ত হয়ে ওঠে অচল সিংহের চক্ষু। অনুমান করেন, কি দুঃখে ব্যথিত হয়ে রাজ্যের মায়া ছেড়ে দিয়ে চলে যাবার জন্য প্রস্তুত হয়েছেন কোমলচিত্ত রাজা ছত্র সিংহ!

সেই সন্ধ্যায় নায়েক বিদ্রোহীদের হাতে হাতে মশাল আর জ্বলে উঠলো না। চললেন সর্দার অচল সিংহ। পথ দেখিয়ে নিয়ে চললো ছত্র সিংহের দূত। শেষ হলো অরণ্যপথ, শিলাবতীর কিনারা ধ'রে অন্ধকার ভেদ ক'রে হেঁটে চললেন অচল সিংহ, যেখানে তাঁরই প্রতীক্ষায় দাঁড়িয়ে রয়েছেন ব্যথিত ও হতাশ রাজা ছত্র সিংহ।

গনগনির মাঠ। মাঠের উপর অন্ধকারে স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রয়েছে কয়েকটি বৃক্ষ। আর তরুশ্রেণীর নিকট দাঁড়িয়ে আছেন রাজা ছত্র সিংহ।

--অচল সিংহ এসেছো?

--এসেছি মহারাজ, আদেশ করুন।

রাজা ছত্র সিংহের ছায়ামূর্তির দিকে তাকিয়ে শির নত ক'রে অভিবাদন জানালেন অচল সিংহ। কিন্তু দেখতে পাননি অচল সিংহ, রাজা ছত্র সিংহের ঐ ছায়ামূর্তির ওষ্ঠে কি বীভৎস এক কুটিল হাসি তখন ফুটে উঠেছে।

ছত্র সিংহ বলেন--আদেশ করবার আর কিছু নেই অচল সিংহ। শুধু তোমাকে কয়েকটি কথা শুনিয়ে দিতে চাই।

--বলুন।

--তুমি তোমার ঐ তরবারি আর বিষাক্ত তীরের জোরে আমাকে রাজা ক'রে তুলতে পারলে না, পারবেও না নিশ্চয়।

--এ কথার অর্থ কি মহারাজ?

--কিন্তু কোম্পানিই আমাকে রাজা ক'রে দিতে পারে যদি আমি...।

নিঃশ্বাস বন্ধ ক'রে রাজা ছত্র সিংহের এই অন্ধকারাচ্ছন্ন অদ্ভুত কণ্ঠস্বরের রহস্য বুঝবার চেষ্টা করছিল অচল সিংহ। কিন্তু হঠাৎ বীভৎস এক হাস্যের উল্লাসে চমকে উঠলেন অচল সিংহ। যেন একটা প্রেতের শরীর হঠাৎ দুই হিংস্র বাহুর বন্ধনে জড়িয়ে ধরেছে অচল সিংহকে। রাজা ছত্র সিংহ দুই হাতে খল ভল্লুকের মত আঁকড়ে ধরেছেন অচল সিংহের শরীর।

ছত্র সিংহ বলেন--যদি আমি তোমাকে বন্দী ক'রে কোম্পানির হাতে সমর্পণ করি, তবে

আমি আমার রাজ্য ফিরে পাবো অচল সিংহ। এই প্রস্তাব পাঠিয়েছেন কোম্পানি।

ছত্র সিংহের দুই বাহুর পেষণ হতে নিজেকে মুক্ত করবার জন্যে আর কোমরের তরবারি ধরবার জন্য চেষ্টা করেন অচল সিংহ। কিন্তু গনগনির মাঠের অন্ধকার যেন আর একবার বিদ্রূপ ক'রে হেসে ওঠে। হেসে ওঠেন রাজা ছত্র সিংহ।--বৃথা চেষ্টা অচল সিংহ!

সেই মুহূর্তে শান্ত হয়ে গেলেন অচল সিংহ। হ্যাঁ, বৃথা চেষ্টাই বটে। তরুশ্রেণীর আড়াল হতে যেন কতগুলি ছায়াময় শরীর বন্দুক তুলে ধীরে ধীরে এগিয়ে আসছে নিকটে। ইংরাজ সৈনিকের বন্দুকের নল এসে স্পর্শ করলো অচল সিংহের বুক। স্তব্ধ হয়ে দাঁড়িয়ে রইলেন অচল সিংহ।

ইংরাজ সৈনিকও আর দেরি করেনি। গনগনির মাঠের সেই তরুশ্রেণীর একটি তরুর শাখায় দড়ি ঝোলানো হলো এবং শান্ত ও নীরব বিদ্রোহী অচল সিংহ সেই রজ্জুর গ্রন্থিতে কণ্ঠ সমর্পণ ক'রে দিয়ে প্রাণদণ্ড গ্রহণ করলেন।

এই গনগনির মাঠে রাত্রির অন্ধকারে আজও বকরাক্ষসের অস্থি যেন ভয়ে ভয়ে চুপ ক'রে ঘুমিয়ে থাকে। এবং রাত্রির পথিকও এই পথে যেতে হঠাৎ ভয় পেয়ে শিউরে ওঠে। সন্দেহ জাগে মনে, এগুলি সত্যই কি বকরাক্ষসের অস্থি? অনেকেই মনে করেন, এক লোভী বিশ্বাসহন্তার চতুরতায় ইংরাজের হাতে বন্দী হয়ে বিদ্রোহী অচল সিংহ প্রাণদণ্ড বরণ করেছিল যে ফাঁসির রজ্জুতে কণ্ঠ সঁপে দিয়ে, সেই রজ্জুকে ধারণ করার বেদনা সহ্য করতে না পেরে পাথর হয়ে গিয়েছিল গনগনির মাঠের গাছ।

## হঠাৎ-রাজার মণিঘর

মনে মনে বড়ই অসুখী ছিলেন সেই ভূস্বামী। দক্ষিণ বঙ্গের এক বনময় প্রদেশের অতি ক্ষুদ্র এক ভূখণ্ডের প্রভু। কিন্তু দৈবাৎ তাঁর ঐ ক্ষুদ্রত্ব ঘুচে গিয়েছিল একদিন। অতি বৃহৎ হয়ে উঠেছিল তাঁর ঐশ্বর্য এবং ঐশ্বর্যের প্রভু সেই ভূস্বামীর পরিণামের স্মৃতিচিহ্ন আজও দেখা যায়। কিন্তু এই স্মৃতিচিহ্নের দিকে তাকিয়ে সেই প্রশ্নটিই আজও দর্শকের মনে ধ্বনিত হয়, শেষ পর্যন্ত সত্যই সুখী হতে পেরেছিলেন কি সেই ভূস্বামী?

ভূস্বামী ধনী রায় আর তাঁর পত্নী মণিমালা। ধনী রায়কে রাজা বলেই ডাকতো প্রজার দল। কিন্তু তাতে সুখী হতে পারেন নি ধনী রায়। বরং রাজা নামের সেই সম্বোধন তাঁর কানে বিদ্রূপের মতই শোনাতো। দুঃখ, অতি দুঃসহ এক দুঃখে সর্বদা অশান্ত ও বিষণ্ণ হয়ে থাকতো ধনী রায়ের মন। রাজা নন তিনি, এমন কি ধনীও নন। তাঁর নামটাও যেন একটা নিষ্ঠুর পরিহাস।

ধনী রায় জানেন, অতি অতীতে তাঁর পিতৃপুরুষেরা ছিলেন রাজা। সে রাজত্ব যেন জলের দাগের মত মুছে গিয়েছে এই মাটির বুক থেকে। সেই রাজত্বের আর সেই ঐশ্বর্যের শুধু কতগুলি কাহিনীর উত্তরাধিকার লাভ করেছেন ধনী রায়। যেন রাশি রাশি সোনা দিয়ে গড়া এক একটা কাহিনী। কিন্তু এই কাহিনীগুলিকেও সহ্য করতে পারেন না ধনী রায়। মনে হয়, এই কাহিনীগুলিও যেন কতগুলি পুঞ্জীভূত বিদ্রূপ। একবারে মিথ্যা হয়ে গিয়েছে কাহিনীর সোনাগুলি, আর সত্য হয়ে রয়েছে কতগুলি ছাই। কিন্তু এই ছাইগুলির মধ্যে যেন একটা জ্বালা লুকিয়ে রয়েছে। পূর্বপুরুষের ঐশ্বর্যের গল্পগুলি মনে পড়লেই জ্বালা লাগে ভূস্বামী ধনী রায়ের মনে।

পত্নীর নাম মণিমালা। এবং লোকে বলে, ধনী রায়ের ঘরনী মণিমালার রূপ ও লাবণ্য

দেখলে সত্যিকারের রত্নমণিও হিংসায় মরে যাবে। কিন্তু ভূস্বামী ধনী রায় মনে করেন, এই নামটাও যেন তাঁর জীবনের আর এক বিদ্রূপ। সত্যিই তো, সত্যিকারের কোন মণির মালা দোলে না মণিমালার গলায়। সুন্দরী মণিমালার মুখের দিকে তাকিয়ে জীবনে এক মুহূর্তের জন্য মুগ্ধ হতে পারেন নি ধনী রায়। মালতী কুঁড়ির মালা গলায় দিয়ে মণিমালা যখন হাসিমুখে ধনী রায়ের সম্মুখে এসে দাঁড়িয়ে থাকেন, তখন হেসে উঠতে পারে না ধনী রায়ের চক্ষু। মনে হয় তাঁর, সুন্দর একটা মাটির পুতুল তাঁর সম্মুখে এসে দাঁড়িয়েছে। দেখতে সুন্দর বটে, কিন্তু সোনায় গড়া একটিও অলংকার নেই এই রূপের অঙ্গে। সুতোর তাগা আর সাদা শাঁখা দিয়ে সাজানো সেই দুই বাহুকে মূল্যহীন বলেই মনে হয় ধনী রায়ের।

যেমন ঘরে, তেমনি ঘরের বাইরে কোন সৌন্দর্যের দিকে তাকিয়ে মুহূর্তের মতও সুখী হতে পারেন না ভূস্বামী ধনী রায়। সন্ধ্যা হয়ে আসে, আর অস্তাচলের আভা এসে লুটিয়ে পড়ে ক্ষেত আর মাঠের বুকে। এই আভাও যে স্বর্ণবরণ, শস্যের মঞ্জরীগুলিও যে সোনায় গড়া মঞ্জরীর মত দেখতে। কিন্তু কি ভয়ানক এক ছলনা! সত্যিকারের এক বিন্দুও সোনা নেই এই আলোর আভা আর শস্যমঞ্জরীর বর্ণের মধ্যে। যেন নির্ধন ধনী রায়ের চোখের দৃষ্টিকে বিদ্রূপে দগ্ধ করার জন্যই কৃত্রিম সোনার রং জ্বলছে চারদিকে। বিষণ্ণ হয়ে আর বিরক্ত হয়ে মুখ ফিরিয়ে অন্য দিকে তাকিয়ে থাকেন ধনী রায়। ধীরে ধীরে এগিয়ে এসে দাঁড়িয়ে থাকেন এক জলাশয়ের কিনারায় একাকী নিভৃতে।

বিরাট এক বিল। বিলের জলে প্রাক্‌সন্ধ্যার আলোক নাচে, যেন অজস্র গলিত স্বর্ণের উল্লাসে প্লাবিত হয়ে রয়েছে বিলের জল। কাহিনী মনে পড়ে ধনী রায়ের। একদিন এই বিলের জলে তাঁরই পিতৃপুরুষের ফুর্তির নৌকা ভেসে যেতো এই রকমই এক একটি অপরাহ্ণ বেলায়, আর সেই নৌকার পালদণ্ডের শীর্ষে একটি সোনার তৈরি সূর্য হেসে উঠতো ডুবন্ত সূর্যের দিকে তাকিয়ে। এই বিলের তটেই ছিল তাঁর পিতৃপুরুষের প্রাসাদ আর গড়। সে বৈভবের একটুকু গুঁড়োও আর খুঁজে পাওয়া যায় না এই বিলের মাটিমাখা কিনারার কোন স্থানে। যেখানে ছিল প্রাসাদ, সেখানে আজ কাশের বন। সির সির করছে কাশের বন, ক্ষুধার্ত শিয়াল মেঠো তিতিরের গোপন বাসা খুঁজে বেড়ায়।

সন্ধ্যা হয়, অন্ধকারে আচ্ছন্ন হয় চারদিক। অদ্ভুত এক সাজে সেজে ওঠেন ধনী রায়। দস্যুর সাজ। অস্ত্র হাতে নিয়ে প্রস্তুত হন, তারপরেই বিলের জলে তাঁর ছোট ডিঙি ভাসিয়ে যেন সেই দিশাহারা অন্ধকারে সাঁতার দিয়ে হিংস্র এক লক্ষ্যের দিকে চলে যান।

শেষে দস্যুবৃত্তিই গ্রহণ করেছিলেন ভূস্বামী ধনী রায়। জীবনের এই মিথ্যা ধনিত্বকে আর সহ্য করতে পারেন না। কাশবনের শৃগালের ক্ষুধার চেয়েও কঠোর এক ক্ষুধা অশান্ত ক'রে তুলেছে ধনী রায়ের ভাবনা। ধনী হতে হবে। চাই সোনা, সত্যিকারের সোনা! রাজা হতে হবে, সত্যিকারের রাজা। আর এই বিলের জলেই নৌকা ভাসিয়ে সোনার পাটাতনের উপর বসে অস্তাচলের সূর্যের দিকে একদিন তাকাতে হবে। তবে সুখী হতে পারবেন ধনী রায়।

পথিকের সর্বস্ব লুণ্ঠন ক'রে রাত্রি-শেষের আগেই ঘরে ফিরে আসেন রাত্রির দস্যু আর দিনের ভূস্বামী ধনী রায়। কিন্তু লুণ্ঠিত সামগ্রীর দিকে তাকিয়ে আরও উগ্র হয়ে ওঠে তাঁর চোখের দৃষ্টি। অতি তুচ্ছ কতগুলি মূল্যহীন সামগ্রী, এক বিন্দু সোনা নেই তার মধ্যে। সে সামগ্রীর মূল্যে নৌকার পাটাতন সোনা ক'রে দেওয়া যায় না। সুন্দর মাটির পুতুলের মত ঐ সুন্দরী মণিমালার সুতোর তাগাকেও সোনা ক'রে দেওয়া যায় না।

সেদিন ঘরে ফেরার আগেই পথে ভোর হয়ে গেল রাত্রি। সেদিন পরস্ব লুণ্ঠনের কোন সুযোগ পান নি দস্যু ভূস্বামী ধনী রায়। এক দেবমন্দিরের দ্বারও ভেঙেছিলেন। আর, ব্যর্থ হিংসার বেদনায় বিচলিত হয়ে দেখেছিলেন, এক বিন্দু সোনার চিহ্নও নেই সেই দেব-বিগ্রহের কপালে। শিলাময় বিগ্রহ যেন একটা কঠোর আবর্জনা। ঘৃণাভরে তাকিয়ে আর নিজের

অদৃষ্টকেই ধিক্কার দিয়ে ফিরে এসেছিলেন, বিলের কিনারায় ডিঙি লাগিয়ে আর পাটাতনের আড়ালে অস্ত্র লুকিয়ে রেখে ক্লান্ত হয়ে বসেছিলেন। ভাবছিলেন, তাঁর সোনার স্বপ্ন এই জীবনে আর সফল হবে না।

এক সন্ন্যাসী এসে দাঁড়ালেন ধনী রায়ের কাছে।--ওপারের গ্রামে যেতে চাই। দয়া ক'রে সন্ন্যাসীকে এই বিল পার ক'রে দিতে পারবে?

ধনী রায় বলেন--পয়সা দিতে পারবেন তো?

সন্ন্যাসী--না।

ধনী রায়--তবে কি দিতে পারবেন?

সন্ন্যাসী--আশীর্বাদ।

ধনী রায়--কি আশীর্বাদ?

সন্ন্যাসী--কি আশীর্বাদ চাও?

ধনী রায়--আমি ধনী হতে চাই।

সন্ন্যাসী--ধনী হবে তুমি।

ডিঙিতে ওঠেন সন্ন্যাসী। দরিদ্র ধীবরের মত বেশ, রাত্রির দস্যু ধনী রায় উৎসাহিতভাবেই ডিঙি বেয়ে চলেছেন। সোনার মত রং, ভোরের আলো ছল ছল করছে বিলের জলে। হঠাৎ চমকে উঠলেন ধনী রায়। মিথ্যা সোনার রং নয়, সত্যিকারের সোনা দেখতে পেয়েই চমকে উঠেছে ধনী রায়ের ক্ষুধার্ত চক্ষু। বিস্মিত হয়ে দেখলেন ধনী রায়, তাঁর ডিঙির একটি লোহার পাটা সোনা হয়ে গিয়েছে।

--একি? এ কেমন ক'রে সম্ভব?

ধনী রায়ের চিৎকার শুনে মৃদু হাস্য করেন সন্ন্যাসী। বলেন--সন্ন্যাসীর এই ঝুলির স্পর্শে তোমার ডিঙির লোহা সোনা হয়ে গিয়েছে।

--কি আছে আপনার ঝুলিতে?

সন্ন্যাসী বলেন--পরশ পাথর।

পরশ পাথর! পরশ পাথর! দুটি শব্দ যেন ধনী রায়ের হৃৎপিণ্ডের শোণিত মত্ত ক'রে তোলে। পরশ পাথর, যার স্পর্শে তুচ্ছ লোহা সোনা হয়ে যায়। নিষ্পলক চক্ষে আর রাত্রির শ্বাপদের মত হিংস্র ও জ্বলন্ত দৃষ্টি তুলে সন্ন্যাসীর মুখের দিকে তাকিয়ে থাকেন ধনী রায়। তাঁর জীবনের স্বর্ণময় স্বপ্নের সব সফলতা যেন লুকিয়ে রয়েছে সন্ন্যাসীর ঐ জীর্ণ ঝুলির মধ্যে। হাতের বৈঠা ফেলে রেখে সন্ন্যাসীর উপর লুব্ধ শ্বাপদের মত ঝাঁপিয়ে পড়লেন ধনী রায়। সন্নাসীর হাত থেকে ঝুলি কেড়ে নিয়ে, একটি নির্মম আঘাত হেনে সন্ন্যাসীকে বিলের জলে নিক্ষেপ করলেন। বিলের জলের গভীরে তলিয়ে গেলেন অসহায় সন্ন্যাসী, ক্ষণিকের মত ভেসেও আর উঠলেন না।

সন্ন্যাসীর শেষ দৃষ্টিতে কোন অভিশাপ ছিল কি না কে জানে! কিন্তু সত্য হয়ে উঠলো সন্ন্যাসীর আশীর্বাদ। পরশ পাথরের অধিকারী ধনী রায় ধনী হয়ে উঠলেন।

নামে মাত্র রাজা ছিলেন যে ধনী রায়, যে মিথ্যা নামের মধ্যে শুধু বিদ্রূপেরই জ্বালা ছিল, সেই নাম আর সেই মিথ্যাই সত্য হয়ে উঠলো। হঠাৎ রাজা হয়ে গেলেন ধনী রায়, সত্যিকারের রাজা। বহু ভূসম্পত্তি ক্রয় করলেন, বিরাট প্রাসাদ আর গড় নির্মাণ করলেন। ধনী রায়ের ভবনের কক্ষে কক্ষে সত্যিকারের সোনার প্রদীপ জ্বলে। নতুন একটা সোনার কাহিনীও রটে গেল, রটিয়ে দিলেন স্বয়ং ধনী রায়। স্বপ্নে লক্ষ্মীদেবীর নির্দেশ পেয়ে বিলের জলে এক জায়গায় জাল ফেলে তাঁরই পিতৃপুরুষ রাজাদের সঞ্চিত রত্নে পরিপূর্ণ দশটি কলস পেয়েছেন ধনী রায়।

পরশ পাথরের গুণে সোনা হয়ে যাচ্ছে ধনী রায়ের লোহার স্তূপ। ভবনের অভ্যন্তরে

মৃত্তিকার গভীরে এক গুপ্তগৃহ নির্মাণ করলেন ধনী রায়। সোনায় ভরে উঠলো গুপ্তগৃহ। নাম রাখলেন—মণিঘর।

সেদিন মণিঘরে সোনা সাজাচ্ছিলেন ধনী রায়। আব মণিমালা দাঁড়িয়েছিলেন মণিঘরের দুয়ারের কাছে।

ধনী রায় ডাকলেন--ভেতরে এস রাণী মণিমালা।

মণিমালা--না।

বিস্মিত হয়ে মণিমালার মুখের দিকে তাকিয়ে আরও বিস্মিত হন ধনী রায়। আজও সেই মূল্যহীন মালতী কুঁড়ির মালা গলায় প'রে দাঁড়িয়ে আছে মণিমালা। সেই সুতোর তাগা আর সাদা শাঁখার মণিমালা।

—এ কি? তোমার স্বর্ণালঙ্কার কোথায়?

—সোনার সিন্দুকে।

—কেন?

কোন উত্তর দেন না মণিমালা।

রাজা ধনী রায় কঠোরস্বরে প্রশ্ন করেন--আমার সোনাকে এত অবজ্ঞা কেন মণিমালা?

মণিমালা বলেন—আমি তো কোনোদিন সোনা চাইনি।

--মনে মনেও কি চাওনি?

—না। মনে মনে যা চেয়েছিলাম, তা আজ পর্যন্ত পাইনি।

—কি চেয়েছিলে?

--চেয়েছিলাম, তুমি ভালোবাসবে আমার এই মালতী কুঁড়ির মালাকে। চেয়েছিলাম, আমার এই সুতোর তাগা আর সাদা শাঁখার দিকে তাকিয়েই খুশি হয়ে উঠবে তোমার মন।

—এ কথার অর্থ কি মণিমালা?

যেন এক ঝলক অভিমান আর লজ্জার রক্তাভ ছায়া ছড়িয়ে পড়ে মণিমালার মুখে। মণিমালা বলেন—চেয়েছিলাম বিনা সোনার এই মণিমালারই মুখের দিকে তাকিয়ে থাকুক তোমার ভালোবাসার চোখ। চেয়েছিলাম, মণিমালার এই কাঁকনহীন হাত বুকের উপর টেনে নেবার জন্য লুব্ধ হয়ে উঠুক তোমার হাত। চেয়েছিলাম, মণিমালার মুখের হাসিকেই সোনা মনে ক'রে খুশি হবে মণিমালার স্বামী। কিন্তু তোমার মন এই রূপের মণিমালাকে চায়নি কোনদিন। চেয়েছে এক সোনার মণিমালাকে।

--হ্যাঁ, তাই তো চেয়েছি। তোমাকে সোনা দিয়ে সাজাতে চেয়েছি।

—না, তুমি সোনাকে মণিমালা দিয়ে সাজাতে চেয়েছো।

রাজা ধনী রায় ভ্রূকুটি ক'রে বলেন--তাই চেয়েছি। এর মধ্যে অন্যায় কি দেখলে মণিমালা?

চুপ ক'রে থাকেন মণিমালা। তারপর বলেন—একটি কথা জিজ্ঞাসা করতে এসেছি।

—বলো।

—এই ঘরের নাম মণিঘর রাখলে কেন?

—এই তো আমার সত্যিকারের মণিঘর। সোনার স্তূপ দিয়ে সাজানো ঘরের নাম তো মণিঘরই হবে।

মণিমালার চক্ষু অশ্রুসজল হয়ে ওঠে। বলেন—আমি ভুল বুঝেছিলাম রাজা।

--কি বুঝেছিলে?

মনে হয়েছিল, রাজা বোধ হয় তাঁর প্রিয়া ঘরনীর নামেই তাঁর প্রিয় ঘরের নামটি রেখেছেন।

চলে যাচ্ছিলেন মণিমালা। রাজা ধনী রায় ডাকেন—তুমি কি এই ঘরে প্রবেশ করবে না?

--না।

--তুমি কি আমার দেওয়া সোনার কাঁকন আর সাত-নরী হার পরবে না?

--না।

--তবে?

রাজা ধনী রায়ের উগ্রচক্ষুর দৃষ্টির সম্মুখেও বিচলিত হন না মণিমালা। শান্তভাবেই বলেন --এই মণিঘরে সোনার মণিমালাকেই সাজে, আমাকে সাজে না।

রাজা ধনী রায় ক্রুদ্ধস্বরে বলেন--তাই হবে। তুমি মাটির পুতুল হয়েই থাকো চিরদিন, এই ঘরে সোনার মণিমালার মূর্তিই হবে আমার জীবনের সঙ্গিনী।

তাই করলেন রাজা ধনী রায়। শিল্পীকে ডেকে এনে প্রচুর অর্থ দিলেন ধনী রায়। মণিমালারই এক সোনার মূর্তি নির্মাণ করলেন শিল্পী। সেই মূর্তিকে মণিঘরের ভিতরে গোপন এক সোনার সংসারে স্থাপিত করলেন ধনী রায়। ধন্য শিল্পীর হাতের দক্ষতা। দেখলে মূর্তি বলে মনে হয় না। মনে হয় মণিমালারই জীবন্ত শরীর হঠাৎ এক পরশ পাথরের ছোঁয়া লেগে সোনা হয়ে গিয়েছে। সেই গ্রীবাভঙ্গী, সেই অধররেখা, সেই চিবুক। মূর্তির দিকে মুগ্ধ হয়ে তাকিয়ে থাকেন রাজা ধনী রায়।

সোনার স্বপ্ন সফল আর সম্পূর্ণ হয়েছে এতদিনে। নৌকার সোনার পাটাতনের উপর একদিন বসে অস্তাচলের সূর্যের দিকেও তাকিয়েছেন রাজা ধনী রায় এবং তাকিয়ে থেকে আনন্দে হেসেও ফেলেছেন।

কিন্তু এই হাসির গর্ব এক নতুন আতঙ্কে শিউরে উঠলো একদিন। নবাবসদন থেকে আহ্বান এসেছে। এসেছেন নবাবের দূত। হঠাৎ রাজার ঐশ্বর্যের কাহিনী শুনে বিস্মিত হয়েছেন নবাব। নবাবের দরবারে গিয়ে কৈফিয়ৎ দিতে হবে ধনী রায়কে, কেমন ক'রে আর কোথা থেকে এত বৈভব কুড়িয়ে পেলেন রাজা ধনী রায়? হিসাবও দিতে হবে, কত সোনা আর রত্ন জমেছে তাঁর ভাণ্ডারে?

রাজা ধনী রায়ের আতঙ্কিত চোখের উপর মুহূর্তের মধ্যে যেন এক অসহায় সন্ন্যাসীর মুখের ছবি ভেসে ওঠে। কি বলছে ঐ নীরব চক্ষু? সন্ন্যাসীর ঐ দুই চক্ষু যেন তার নিজেরই মুখের আশীর্বাদ ছিন্নভিন্ন করবার জন্য শেষ দৃষ্টি তুলে তাকিয়ে আছে। ধনী হয়েছেন ধনী রায় ; সোনা জমেছে ধনী রায়ের ঘরে। কিন্তু তারপর?

কিন্তু উপায় নেই। ভীত ও সন্ত্রস্ত ধনী রায় রওনা হলেন নবাব দরবারের উদ্দেশে। যাবার সময় তাঁর মণিঘরে গিয়ে সোনার মণিমালার কাছেই একবার দাঁড়ালেন। দেখতে পেলেন না, দেখবার জন্য কোনও চেষ্টা করলেন না সেই মণিমালাকে, সাদা শাঁখা, সুতোর তাগা আর মালতী কুঁড়ির যে মণিমালা কক্ষের নিভৃতে তখন মঙ্গলঘটের কাছে মাথা নত ক'রে স্বামীর শুভযাত্রার কামনা নিবেদন করছে।

সফল হয়েছিল, শাদা-শাঁখার মণিমালারই কামনা। রুষ্ট নবাব তুষ্ট হলেন। প্রচুর স্বর্ণ-রত্ন উপঢৌকন দেবার প্রতিশ্রুতি জানিয়ে নবাবের অনুগ্রহ অর্জন করতে পারলেন হঠাৎ-রাজা ধনী রায়। হৃষ্ট মনে আবার ঘরে ফিরবার পথে এগিয়ে চললেন রাজা ধনী রায়।

রাজারই মত ভঙ্গীতে ঘোড়ার পিঠে বসে আর ভৃত্যের দল সঙ্গে নিয়ে ফিরে চলেছেন ধনী রায়। দশ দিনের পথ সমাপ্ত হয়েছে। আর বেশি দূর নয়। নিকট হয়ে এসেছে তাঁর গড়ভবন। দিগ্বলয়ে আঁকা ছবির মত দেখা যায় সেই সুদৃশ গড়ভবন, যার ভিতরে এক নিভৃতে মাটির গোপন গভীরে জ্বলজ্বল করছে তাঁর মণিঘরের সোনাব সংসার। বিশ্রাম লাভের জন্য সেই বিলের কিনারায় একস্থানে থামলেন রাজা ধনী রায়।

বিস্মিত হলেন রাজা ধনী রায়। এই তো সেই স্থান, যেখানে একদিন ডিঙি লাগিয়ে ক্লান্ত হয়ে বসেছিলেন দরিদ্র ধনী রায়, আর, এক সন্ন্যাসী এসে আশীর্বাদ ক'রে তাঁর নৌকায়

উঠেছিলেন।

বিলের জলের দিকে নিঃশব্দে ও অপলক চোখে তাকিয়েছিলেন রাজা ধনী রায়। হ া২ চিৎকার ক'রে উঠলো ভৃত্যের দল। রাজা ধনী রায়ের সংকেত পারাবত খাঁচা থেকে ছাড়া পেয়ে অবাধে আকাশে ডানা মেলে উড়ে চলে যাচ্ছে।

ভুল, ভয়ানক ভুল। এই পারাবত হলো বিপদ আর মৃত্যুর বার্তাজ্ঞাপক দূত। নিরাপদ ধনী রায়ের মিথ্যা মৃত্যুর সংবাদ হয়ে তাঁর গড়ভবনের দিকে উড়ে চলেছে পারাবত।

বিশ্রাম করা আর হলো না। দ্রুত অশ্বচালনা ক'রে ছুটে চলেন রাজা ধনী রায়। কিন্তু কেন? কিসের আশঙ্কায়? কার কথা মনে ক'রে?

মণিঘরের কথাই মনে ক'রে। তাঁর মিথ্যা মৃত্যুর সংবাদে অভিভূত গড়ভবনের অদৃষ্টে কোন্ বিপদ দেখা দিতে পারে, কল্পনা করছিলেন রাজা ধনী রায়। সংকেত পারাবতকে দেখে তাঁর মৃত্যুর সংবাদকে সত্যই বিশ্বাস করবে সকলে ; দুঃসাহসী গোপন শত্রুর লোভে লুণ্ঠিত হবে গড়ভবন? মণিঘরের সন্ধান পেয়ে যাবে কোন চক্রান্তের সরীসৃপ?

বেশিক্ষণ সহ্য করতে হয়নি এই আতঙ্ক। গড়ভবনে পৌঁছেই দেখলেন ধনী রায়, ঠিকই আছে তাঁর গড়ভবন এবং ঠিকই আছে তাঁর মণিঘর। শুধু অদ্ভুত এক ক্রন্দনের রোল শোনা যায় গড়ভবনের দীর্ঘিকার তটে। কাঁদছিল দাসীর দল।

আর, পড়েছিল একটি মালতী কুঁড়ির মালা, দীর্ঘিকার কিনারায়। দাসীরা কপালে করাঘাত ক'রে জানিয়ে দেয় সংকেত পারাবত এসে ডাক দিতেই আর্তনাদ ক'রে উঠেছিলেন রাণী মণিমালা। তার পরেই ছুটে দীঘির জলে ঝাঁপ দিয়েছেন, আর ওঠেননি।

বুঝলেন রাজা ধনী রায়, বিদায় নিয়েছে সাদা শাঁখার মণিমালা। ধনী রায়ের সোনাকে অবজ্ঞা ক'রে দূরে সরেই গিয়েছিল যে মণিমালা, সেই মণিমালা সরে গেল চরম দূরে, আর চিরকালেরই মত। স্বামীর মৃত্যুসংবাদের সংকেত এক মুহূর্তও সহ্য করতে পারেনি মণিমালা।

আক্ষেপ বেজে উঠেছিল ধনী রায়ের মনে। সংকেত পারাবতের ভুল আগমনের ভুলে প্রাণ হারালো এক সুন্দর মাটির পুতুল। যে নারী ঘৃণা করেছিল রাজা ধনী রায়ের সোনাকে, ভুল গরবের পুত্তলিকা সেই মণিমালা বিদায় নিয়েছে।

আছে শুধু সোনার মণিমালা, রাজা ধনী রায়ের মণিঘরে।

ধীরে ধীরে মণিঘরের অভ্যন্তরে এসে দাঁড়ালেন রাজা ধনী রায়। তাকিয়ে আছে সোনার মণিমালা। তাকিয়ে দেখতে থাকেন রাজা ধনী রায়।

সন্ধ্যা শেষ হয়। ঝড় জাগে আকাশে। বিলের জলে বিদ্যুতের ছায়া ছটফট করে, আর বজ্রনাদে চূর্ণ হয় রাত্রির মেঘ আর অন্ধকার। সোনার মণিমালার মুখের দিকে তাকিয়ে থাকেন রাজা ধনী রায়।

সেই গ্রীবাভঙ্গী, সেই অধররেখা, আর সেই চিবুক। ঝড়ের শব্দ শুনে কি ভয় পাচ্ছে না এই মণিমালা?—কাছে এসো! ঐ সোনার অধর কি কেঁপে কেঁপে এই ছোট্ট দুটি মায়াময় কথা বলতে পারে না, মালতী কুঁড়ির মণিমালা যেমন ঝড়ের রাতে ভয় পেয়ে এই কথা ব'লে কাছে ডাকতো তার স্বামীকে?

নীরব ও নিথর সোনার দুটি অধর। হাসি নেই, অভিমান নেই, আবেদন নেই—দুটি কঠিন অধর। ধনী রায়ের মণিঘরের সোনার সংসারে নিত্য সহচরী হয়ে দাঁড়িয়ে রয়েছে সোনায় গড়া মণিমালা।

হঠাৎ ভয় পান রাজা ধনী রায়। ভয়ানক এক পরশ পাথরের ছোঁয়ায় যেন কঠিন সোনার স্তূপে পরিণত হয়ে গিয়েছে তাঁর জীবনের সব স্পন্দন। শত আবেদনেও কথা বলবে না এই সোনা। একটুও চোখের জল ফেলবে না, ভালোবাসার শত আহ্বানেও কোন লজ্জারাগ ফুটে উঠবে না ঐ সোনার চিবুকে।

--কথা বল মণিমালা। প্রলাপী পাগলের মত চেঁচিয়ে ওঠেন রাজা ধনী রায়। কিন্তু মূক ও বধির সেই সোনার মণিমালার অধর কাঁপে না।

মণিঘর থেকে ছুটে বের হলেন রাজা ধনী রায়। দাঁড়ালেন এসে দীর্ঘিকার কিনারায়। কোথায় পড়ে আছে সাদা-শাঁখার সেই মণিমালার মালতী কুঁড়ির মালা? এই মালা যদি তুলে নিয়ে গিয়ে ঐ মূর্তির গলায় পরিয়ে দেওয়া হয়, তবুও কি কথা বলে উঠবে না সোনার মণিমালা?

পাগল হয়ে গিয়েছিলেন রাজা ধনী রায়। লোকে বলে, সন্ন্যাসীর প্রাণঘাতক, পরশ পাথরের অপহারক আর মণিমালার মৃত্যুর কারণ সেই ধনী রায় পাগলই হয়ে গিয়েছিলেন। মালতী কুঁড়ির মালা হাতে তুলে নিয়ে ধনী রায় চুপ ক'রে দাঁড়িয়েছিলেন কিছুক্ষণ। তার পরেই ঝাঁপ দিয়েছিলেন দীর্ঘিকার জলে।

আর ওঠেননি রাজা ধনী রায়। পরশ পাথর পিছনে ফেলে রেখে, আর ভাষাহীন সোনার স্তূপ সহ্য করতে না পেরে শেষ পর্যন্ত এক মালতী কুঁড়ির মালা আঁকড়ে ধরে চিরবিদায় নিয়ে নিশ্চিহ্ন হয়েছিলেন রাজা ধনী রায়। হঠাৎ-রাজার সেই গড়ভবনের ধ্বংসাবশেষ কিন্তু আজও নিশ্চিহ্ন হয়নি।

অনেক দূরে কপোতাক্ষী, খুলনা জেলার সাতক্ষীরা থেকে মাত্র ছয় ক্রোশ দূরে যে গ্রামটির নাম নওপাড়া-মণিঘর, সেই গ্রামের মানুষ আজও বিস্মিত হয় এবং একটু ভয়ের চক্ষেই তাকিয়ে থাকে সেই ধ্বংসাবশিষ্ট গড়ের দিকে। শুধু বিবরবিলাসী সরীসৃপেরাই জানে, কোথায় কত গভীরে প্রোথিত রয়েছে সেই মণিঘর। সোনার মণিমালাও নিশ্চয় মাটি হয়ে গিয়েছে এত দিনে। কিন্তু সাদা-শাঁখার সেই মণিমালার নামটিই বোধ হয় জেগে রয়েছে এই ধ্বংসাবশেষের মধ্যে। ভাঙা ময়লা ইট-ছড়ানো নিতান্তই এক ধ্বংসাবশেষ, তবু তারই নাম দানা-মণিঘর।

# বিনে স্বদেশী ভাষা

বিনে স্বদেশী ভাষা আশা পুরে না, কবি রামনিধি গুপ্তের এই অভিমত-এর সত্যতা সম্বন্ধে কারও মনে কোন প্রশ্ন থাকতে পারে না। স্বাভাবিক সহজ ও সরল একটি সত্যের ঘোষণা রয়েছে কবি রামনিধি গুপ্তের সরল উক্তির মধ্যে। কিন্তু স্বদেশী ভাষাকেই শ্রেষ্ঠ ভাষা বলে মনে করতে হবে এমন কোন কথা কি বলেছিলেন স্বভাষাপ্রেমিক কবি রামনিধি গুপ্ত? অন্য কোন ভাষাকে ক্ষুদ্র ও হীন মনে করবারও কি কোন প্রয়োজন আছে? অন্য কোন ভাষা শিখলে মাতৃভাষায় ভাষণের অথবা ভাব প্রকাশের যোগ্যতা কমে যায়, এমন আশঙ্কারও কি ভিত্তি আছে?

এসব প্রশ্ন নতুন প্রশ্ন নয়, আর এসব প্রশ্নের উত্তরও অনেকের জানা আছে। আমার স্বদেশী ভাষা আমার পক্ষে শ্রেষ্ঠ এইমাত্র, পৃথিবীর সকলের পক্ষে শ্রেষ্ঠ নয়। পৃথিবীর ভাষাগুলির মধ্যে শক্তির ও ঐশ্বর্যের তারতম্য আছে, কিন্তু কোন ভাষাই হীন নয়। যেমন, পৃথিবীর সব ফুলে বর্ণ বৈচিত্র্যে ও সৌরভমাধুর্যে সমান না হলেও কেউ হীন নয়। সাংস্কৃতিক যে কোন সৃষ্টির মধ্যে প্রকারভেদ থাকতে পারে এবং শক্তিতে ও চমৎকারিতায় দীন হলেও কোন দেশের বা জাতির কোন সাংস্কৃতিক সৃষ্টিকে হীন বলা যায় না। ভাষাও মানবজীবনের এক সাংস্কৃতিক সৃষ্টি। মনের ভাবনাকে ধ্বনিগত রূপদান করেই প্রথম শিল্পী হয়েছে মানুষ। বলতে গেলে ভাষাই মানুষের প্রতিভাজাত প্রথম আর্ট। ভয় বিস্ময় হর্ষ ও বেদনাকে ধ্বনির দ্বারা সঙ্কেতিত করে নিজেকে প্রকাশ করার যে আর্ট সৃষ্টি করেছে মানুষ, সেই আর্টই হলো ভাষা।

আর একটি ঐতিহাসিক সত্য এই যে, পৃথিবীর ভাষাগুলি পরস্পরের হত্যার প্রচেষ্টার ভিতর দিয়ে গড়ে ওঠেনি। পরস্পরের সংস্রব লাভ করে, সমন্বয় ও আহরণের যুগব্যাপী প্রক্রিয়ার ভিতর দিয়েই গড়ে উঠেছে। এমন ঘটনাও দেখা গিয়েছে যে, বিশেষ একটি ভাষিক জাতি পৃথিবীর থেকে লুপ্ত হয়ে গিয়েছে, কিন্তু তার ভাষার রেশ বেঁচে রয়েছে অন্য এক জাতির ভাষার মধ্যে।

ভাষা নামে মানুষের সাংস্কৃতিক সৃষ্টি মানুষের দ্বন্দ্বের ও সংঘর্ষের বিষয় হতে পারে না। কারণ কোন ভাষাকে অন্য কোন ভাষার পক্ষে ভয় করার কিছুই নেই। যে জাতি যত বেশি অন্য ভাষার সংস্রবে এসেছে, সেই জাতিই নিজের জাতীয় ভাষাকে তত বেশি সমৃদ্ধ করতে পেরেছে। আধুনিক কালের ইংরাজী ভাষার মতো একটি ভাষার সমৃদ্ধ অবস্থা ও কোন আদিম জাতীয়ের ভাষার দীন অবস্থা তুলনা করলেই বোঝা যায়, ভাষার সমৃদ্ধি কোন্ নিয়মে চালিত হয়। ইংরাজেরা বহু ভিন্ন জাতির জীবন সম্বন্ধে প্রত্যক্ষ অভিজ্ঞতা লাভ করেছেন, এটা তাদের চিন্তা ও কল্পনাকে শক্তি দান করেছে ঠিকই, কিন্তু অন্য জাতির ভাষার সংস্রবও তারা সাগ্রহে গ্রহণ করেছেন। ফলে কতগুলি নতুন শব্দের সম্ভার শুধু নয়, অভিজ্ঞতাকে প্রকাশ করারও নতুন শক্তি ইংরাজী ভাষায় সঞ্চারিত হয়েছে। অথচ দেখা যায় যে, ছয় শত বৎসর আগেও পৃথিবীর যে ভাষা ইংরাজের ভাষার তুলনায় অনেক উন্নত ও শক্তিশালী ছিল, সেই ভাষা শুধু পরভাষার সংস্রব থেকে নিজেকে দূরে সরিয়ে রাখার ফলেই দীনতর হয়ে গিয়েছে।

স্বাধীনতা লাভের পর ভারতে ভাষা নিয়ে নানা প্রশ্ন দেখা দিয়েছে। প্রথম হলো, সারা ভারতের জন্য একটি রাষ্ট্রভাষা গঠন-এর প্রশ্ন। দ্বিতীয়, শিক্ষার মাধ্যম হবে কোন ভাষা, তৃতীয়, আঞ্চলিক ভাষা অনুসারে এক-একটি রাজ্য গঠনের প্রশ্ন।

রাষ্ট্রভাষা কি হবে, সে সম্বন্ধে একটা সিদ্ধান্ত হয়ে গিয়েছে। রাষ্ট্রভাষা হবে হিন্দী। কিন্তু বর্তমানে হিন্দী নামে যে ভাষা প্রচলিত রয়েছে, ঠিক সেই ভাষাকে রাষ্ট্রভাষা হবার যোগ্য বলে মনে করা হয়নি। সংবিধানেই (৩৫১ ধারা) স্বীকৃত হয়েছে যে, নতুন পরিভাষা সৃষ্টি

করে, অন্যান্য আঞ্চলিক ভাষা হতে সমুচিত ও প্রয়োজনীয় শব্দ আহরণ করে এব ব্যাকরণের সংস্কার করে বর্তমান হিন্দীকে রাষ্ট্রভাষা হবার উপযোগিতা দান করতে হবে তাহলে মোটামুটি এই দাঁড়ায় যে, যথার্থ রাষ্ট্রভাষার অস্তিত্ব নেই, রাষ্ট্রভাষা তৈরি করবা প্রচেষ্টা শুধু রয়েছে, এইমাত্র। সিদ্ধান্ত শুধু এই হয়েছে যে, বর্তমানের হিন্দী ভাষাে রাষ্ট্রভাষার ভিত্তি হিসাবে গ্রহণ করা হলো।

কিন্তু বিস্ময়ের বিষয়, অনেকের মুখে এই দাবি শোনা যায় যে, সংস্কৃত ভাষাকে রাষ্ট্রভা করা হোক। এই দাবির পিছনে যুক্তি নেই, আছে শুধু মনোবৃত্তি। কি উদ্দেশ্যে এবং কো প্রয়োজনে একটি রাষ্ট্রভাষা গ্রহণের সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছে, সেটা বিস্মৃত না হলে সংস্কৃ ভাষাকে রাষ্ট্রভাষা করার মতো উদ্ভট দাবি কেউ করতে পারে না। স্টক এক্সচেঞ্জের ভিড়ে মধ্যে দাঁড়িয়ে মারোয়াড়ী ভাটিয়া বাঙালী মাদ্রাজী পাঞ্জাবী ব্যবসায়ীরা সংস্কৃত ভাষা হাঁকডাক করে আধুনিক বাণিজ্য রহস্যের উত্তেজনা সংস্কৃত ভাষায় প্রকাশ করছেন, আ সংস্কৃত ভাষায় পরস্পরের সঙ্গে ভাব ও তথ্য বিনিময় করছেন, এটা কি কল্পনা করা যায় ভারতের সীমান্তরক্ষী সৈন্য যখন হাউ-হটজার মর্টার ও ব্রেনগান নিয়ে শত্রুকে চার্জ করবে তখন রণক্ষেত্রের প্রতিটি সামরিক অ্যাকশন পরিচালনার অর্ডার ও সংকেত কি সংস্কৃত ভাষা অভিব্যক্ত হতে পারে? রাষ্ট্রের ও সমাজের কর্মক্ষেত্র ও কর্তব্যক্ষেত্রকে অত্যন্ত সীমাবদ্ধরূপে কল্পনা করা হয় বলেই সংস্কৃত ভাষাকে রাষ্ট্রভাষা করার কথা ওঠে। মহারাজা শিবাজী হি ছিলেন এবং সংস্কৃতভক্ত হিন্দুই ছিলেন। কিন্তু রাষ্ট্রীয় কার্যে সংস্কৃত ভাষার উপযোগিত তিনিও উপলব্ধি করতে পারেননি। রাষ্ট্রীয় কার্যে তিনি এবং পরবর্তী মারাঠা রাজশক্তিগুলি মারাঠী ভাষাকে গ্রহণ করেছিলেন, সে ভাষায় ফার্সি শব্দের অবাধ স্থান ছিল।

রাষ্ট্রভাষা হবার যোগ্যতা এবং শিক্ষার মাধ্যম হবার যোগ্যতাও সংস্কৃত ভাষার নেই যদিও সংস্কৃত ভাষা শব্দগৌরবে পৃথিবীর মধ্যে এক প্রধান ভাষা। আধুনিক বিজ্ঞান টেকনোলজি সংস্কৃত ভাষায় প্রকাশ করা সম্ভব নয়। সংস্কৃত ভাষার কথা থাক। প্রশ্ন হলে হিন্দী ভাষার ভিত্তিতে যে রাষ্ট্রভাষা গড়ে তোলবার সিদ্ধান্ত করা হয়েছে এবং চেষ্টা ক হচ্ছে, সেই রাষ্ট্রভাষায় কি আধুনিক বিজ্ঞান এবং টেকনোলজির পরিচয় ও ব্যাখ্যা প্রকা সম্ভব হতে পারে?

হতে পারে বৈকি। পৃথিবীতে এরকম প্রচেষ্টা আরও সফল হয়েছে। শুধু রাষ্ট্রভাষায় কে ভারতের চোদ্দটি প্রধান আঞ্চলিক ভাষার যে কোন ভাষায় আধুনিক বিজ্ঞান ও টেকনোলজি তত্ত্ব প্রকাশ সম্ভব হতে পারে। কিন্তু তার জন্য বিপুল প্রয়াস প্রয়োজন। ভাষার স্বাভাবি গঠনধর্ম ও প্রকাশ-পদ্ধতির দিকে লক্ষ্য রেখে শুধু উদারভাবে পারিভাষিক শব্দ চয়ন আহর ও উদ্ভাবন করে নিলে বাংলা, মারাঠী ও তামিলের মতো ভারতের এক-একটি প্রধা আঞ্চলিক ভাষাকেও ইংরাজীরই অনুরূপ প্রকাশকুশল করে তুলতে পারা যায়। কিন্তু এদি দিয়ে এযাবৎ যে প্রচেষ্টা হয়েছে, তার ফল দেখে অনেক সময় ভয় পেতে হয়। প্রশাসনিক রাজনৈতিক পরিভাষা রচনায় সংস্কৃত ভাষা হতে শব্দ এর মূল আহরণ করার তবু বি যৌক্তিকতা আছে, কিন্তু বিজ্ঞান ও টেকনোলজির উপযোগী পরিভাষাকে সংস্কৃতে মণ্ডিত ক এক ভয়াবহ ব্যাপার। মিশরে এইভাবে মূল আরবী শব্দের সাহায্যে বৈজ্ঞানিক পরিভাষা রচ করার প্রয়াস পণ্ডশ্রমে পরিণত হয়েছে। বিশ বৎসর ধরে ঐ পরিভাষা প্রচলনের জন্য সরকা প্রচেষ্টা হওয়া সত্ত্বেও ঐ পরিভাষা প্রচলিত হতে পারেনি।

সংবিধানেরই নির্দেশ আছে যে, বেশির ভাগ সংস্কৃত শব্দের ভিতর থেকেই পরিভাষ মূল আহরণ করতে হবে। উত্তর প্রদেশ সরকারের উদ্যোগে এবং রাহুলজী ও ডাঃ রঘুবীরে মতো উৎসাহী ও যোগ্য লোকের প্রচেষ্টাতেও সংস্কৃত থেকে মূল আহরণ করে যে-স পারিভাষিক শব্দ রচিত হচ্ছে, সেগুলির সার্থকতা এখনো অপরীক্ষিত অবস্থাতে আে

শব্দগুলির ভাষার গদ্যরীতির সঙ্গে স্বাভাবিকভাবে দেহীভূত হতে পারবে কি না, সে সম্বন্ধে যথেষ্ট সন্দেহ আছে। পশ্চিমবঙ্গ সরকার-এর উদ্যোগে রচিত পরিভাষাগুলি সম্বন্ধেও একথা খাটে। শব্দগুলির অভিনবত্ব আদৌ কোন বাধা বা সমস্যা নয়, আজ যা অভিনব, কালক্রমে এবং ব্যবহারক্রমে সেটাই স্বাভাবিক হয়ে যায়। পারিভাষিক শব্দগুলির বিভিন্ন শব্দরূপ প্রয়োগ করতে গেলেই অসুবিধায় পড়তে হয়। এক কথায় বলা যায়, পারিভাষিক শব্দগুলির মধ্যে বিশেষ একটি জড়তা আছে, যার জন্য বাক্যের মধ্যে শব্দগুলি সহজে খেলতে চায় না। এমন কোন পারিভাষিক শব্দ রচিত হওয়া উচিত নয়, যাকে বিশেষ্য থেকে সহজে বিশেষণ করা যায় না। প্রয়োজনমতো বিভক্তি যোগ করা, বহুবচনে প্রয়োগ করা এবং কালবাচক ক্রিয়া পদ দান করা যদি অসম্ভব হয়, তবে সেই সব পারিভাষিক শব্দ বক্তব্য প্রকাশে সার্থক হবে কি করে?

ভারতের জনজীবনে ইংরাজী ভাষার কি স্থান থাকবে? ইংরাজী ভাষার বিরুদ্ধে নিছক বিদ্বেষজাত আপত্তি তুলবার কোন যুক্তি নেই, যেমন তুলে থাকেন শ্রীপুরুষোত্তমদাস ট্যাণ্ডন, শেঠ গোবিন্দদাস প্রমুখ। কিন্তু ইংরাজী ভাষার প্রয়োজনীয়তা সম্বন্ধে আবার এক শ্রেণীর অভিমত অধুনা যেরকম মাত্রাধিকভাবে শ্রদ্ধামুখর হয়ে উঠেছে, সেটাও ভালো লক্ষণ নয়। ইংরাজী ভাষার সাহায্য এক কথা এবং ইংরাজী ভাষার আধিপত্য আর এক কথা। শিক্ষার ক্ষেত্রে, সমাজজীবনে এবং ভারতের অভ্যন্তরীণ রাষ্ট্রিক আদানপ্রদানে ইংরাজী ভাষাকে চিরকালীন সম্রাটরূপে যাঁরা স্থাপিত রাখতে চান তাঁরাও ট্যাণ্ডনজী ও শেঠজীরই অনুরূপ গোঁড়ামীর আর এক দিক পালন করছেন। একটা যুক্তি দেখানো হয়ে থাকে যে, ইংরাজী ভাষার সঙ্গে পরিচিত হওয়ার ফলেই ভারতীয় সাহিত্যে নব অভ্যুদয় সম্ভব হয়েছে। ঠিক কথা, ইংরাজী সাহিত্যের সঙ্গে পরিচয় রক্ষা করা জাতীয় সাহিত্যের পক্ষে কল্যাণকর। কিন্তু শুধু পরিচয় রক্ষাই প্রয়োজন, আধিপত্য স্বীকারের কোন প্রয়োজন নেই। রবীন্দ্রনাথের উপর ইংরাজীর আধিপত্য ছিল না, তাই মাতৃভাষাকে নবসমৃদ্ধি ও শক্তিতে তিনি উন্নত করার উপযোগী প্রতিভার অধিকারী হয়েছিলেন, ইংরাজীর আধিপত্য স্বীকার না করেও ইংরাজীতে ব্যুৎপন্ন হওয়া যায়। আধিপত্য থাকবে শুধু মাতৃভাষার। ইংরাজী ভাষার আধিপত্য রক্ষার ক্ষেত্রে প্রবর্তিত থাকায় জাতির ভাষায় চিন্তা ও প্রতিভার উপর কি ভয়ানক ক্ষতি হয়েছে, সে সম্বন্ধে রবীন্দ্রনাথের চেয়ে বেশি স্পষ্ট করে অভিযোগ ও আক্ষেপ আর কেউ করেননি, যদিও তার মতো ইংরাজী ভাষায় ব্যুৎপন্ন ও ইংরাজী সাহিত্যের প্রতি শ্রদ্ধাসম্পন্ন ব্যক্তি ভারতে খুবই কম ছিল ও আছে। ভারতীয় সাহিত্যে নবোন্মেষ ইংরাজী ভাষার ও সাহিত্যের আধিপত্য-এর ফলে সাধিত হয়নি, ঐ আধিপত্যের কুপ্রভাব ও ক্ষতি সত্ত্বেও ভারতীয় সাহিত্যিকের জাতীয় ভাষা প্রীতির জন্য ভারতের জাতীয় সাহিত্যের উন্নয়ন হয়েছে। কল্যাণী কংগ্রেসে শ্রীযুক্ত নেহরুর ভাষণে আধুনিক ভারতীয়ের প্রতিভাজাত সাহিত্য ও শিল্পকলা সম্বন্ধে একটি অর্থপূর্ণ মন্তব্য ছিল। আধুনিক ভারতীয়ের রচিত সাহিত্য ও শিল্পকলার মধ্যে মহনীয়, বরণীয় কীর্তিকর ও অভিনব অনেক কিছু সৃষ্টির নিদর্শন থাকা সত্ত্বেও তার মধ্যে এমন একটি অস্বাভাবিকতার স্পর্শ আছে যার জন্য আধুনিকের রচিত এই সাহিত্য ও শিল্পকলা ভারতের সাধারণ মানুষের কাছে দূরের জিনিস বলেই অনুভূত হয়। এই ক্ষতিটি হয়েছে ইংরাজী ভাষার আধিপত্যের ফলে, ইংরাজী ভাষার অনুকরণের ফলে এবং ইংরাজী রচনার প্রতি মাত্রাধিক ভক্তিভাবের ফলে। অতীতে ভারতের কবি সাহিত্যিক ও শিল্পীর সঙ্গে জনমনের বিচ্ছেদ এতটা ব্যাপক হয়নি, কারণ তাঁরা পরভাষার আধিপত্যের ভিতর দিয়ে শিক্ষিত হয়নি।

দেশের মানুষ বিশ্ববিদ্যালয়-এর উচ্চশিক্ষা চিরকাল ইংরাজী ভাষার মাধ্যমে লাভ করবে, এই কল্পনা অথবা পরিকল্পনা বাংলাভাষা ও বাংলাসাহিত্যকে যাবজ্জীবন কারাদণ্ড দানেরই পরিকল্পনা। আন্তর্জাতিক ভাবজীবনের সঙ্গে যোগ রাখবার জন্য ইংরাজী ভাষা শিক্ষার

প্রয়োজনীয়তা আছে, এবং ইংরাজী ভাষা শিক্ষার ব্যবস্থা শিক্ষালয়ে থাকাই উচিত। কিন্তু জ্ঞান বিজ্ঞান সাহিত্য শিল্প শিক্ষার মাধ্যম হবে বাংলায় মহারাষ্ট্রে মারাঠী ভাষা ও মাদ্রাজে তামিল ভাষা। তা না হলে স্বদেশী ভাষা কখনোই স্বদেশীয় ভাবজীবনের আশা মিটাবার যোগ্যতা অর্জন করতে পারবে না।

প্রশ্ন উঠবে, রাষ্ট্রভাষাকেই ভারতের সকল অঞ্চলে উচ্চশিক্ষার মাধ্যম করা যায় কি না? প্রথম উত্তর হলো--করার কোন প্রয়োজন নেই। দ্বিতীয়—রাষ্ট্রভাষাকেও উচ্চশিক্ষার মাধ্যম করলে আঞ্চলিক মাতৃভাষার হানি কিছু না কিছু হবেই ; যদিও ভারতের রাষ্ট্রভাষা ইংরাজীর মতো বৈদেশিক ভাষা নয়। ভারতের বিভিন্ন অঞ্চলের ভাষায় আধুনিক জ্ঞান-বিজ্ঞানের রাজনীতির ও প্রশাসনিক বিষয়ের পরিভাষাগুলি এক হলেই যথেষ্ট। রাষ্ট্রভাষা একটি বিষয়রূপে উচ্চশিক্ষালয়ে পঠিত হলে যে-কোন অঞ্চলের শিক্ষার্থী সহজেই রাষ্ট্রভাষার যে কোন জ্ঞান-বিজ্ঞানের বিষয় লিখতে ও বলতে পারবে, যদি পরিভাষাগুলি এক থাকে।

বর্তমানে সবচেয়ে বেশি দুঃখের বিষয় এই যে, ভাষার উন্নয়নের জন্য গঠন ও উদ্ভাবনের প্রধান কর্তব্যগুলি সম্বন্ধে তেমন কোন উৎসাহ দেখা যায় না। উৎসাহ দেখা গিয়েছে অন্য কোন অঞ্চলের ভাষার বা অন্যের ভাষার প্রতি বিদ্বেষ প্রকাশে। উর্দু ভারতেরই একটি স্বদেশী ভাষা এবং উর্দু সাহিত্য ভারতেরই সাংস্কৃতিক সম্পদ। অথচ হিন্দী সাহিত্য সম্মেলন ও উত্তর প্রদেশের এক শ্রেণীর কংগ্রেসী উর্দুর বিরুদ্ধে অত্যন্ত শোচনীয় রকমের যুক্তিহীন বিরুদ্ধতার আন্দোলন করে চলেছেন। হিন্দী সাহিত্য সম্মেলন মনে করেন, হিন্দীভাষা থেকে আরবী ফারসী শব্দ বহিষ্কার করে দিলে আর প্রচুর সংস্কৃত শব্দ গ্রহণ করলে হিন্দীভাষা শুদ্ধ হবে। শুদ্ধতা সম্বন্ধে এহেন মতাবলম্বীদের হয়তো একটা আদর্শ আছে এবং সে আদর্শ ধর্মীয় গোঁড়ামির মতোই ব্যাপার। আরবী ফারসী শব্দ বাদ দিয়ে আর সংস্কৃত শব্দের প্রাচুর্যে যে শুদ্ধ হিন্দীভাষা রূপ গ্রহণ করবে, সে হিন্দীভাষা হবে প্রাণহীন এবং সুন্দর তো নয়ই। যে সংস্কৃত শব্দ দিয়ে ভাষা ভরে ফেলবার জন্য হিন্দী সাহিত্য সম্মেলন এত উৎসাহী, সেই হিন্দী সাহিত্য সম্মেলনকেই প্রশ্ন করতে পারি, আজ পর্যন্ত মাইকেলের সংস্কৃতবহুল বাংলায় লিখিত মেঘনাদ বধ কাব্যকে হিন্দীতে সুষ্ঠুভাবে অনুবাদ করা সম্ভব হলো না কেন? আসল সত্য এই যে সংস্কৃত শব্দগুলিকে আত্মস্থ করার স্বাভাবিক শক্তি হিন্দীভাষার ততটা নয়, যতটা বাংলা ও অন্যান্য কয়েকটি ভাষার আছে। হিন্দীতে সংস্কৃত শব্দের প্রাচুর্য ঘটলেই সেই হিন্দী নিতান্তই অস্বাভাবিক ও প্রাণহীন বলে মনে হয়। ট্যাণ্ডনজী মনে করলে ভালো করবেন যে, আজ অবধি সবাক ছায়াচিত্রগুলির কাহিনীতে ট্যাণ্ডনজীর সংস্কৃত শব্দবহুল সংলাপ ব্যবহার করা হয়, তবে তার উত্তর প্রদেশের জনসাধারণই সেই সংলাপ শুনে হেসে ফেলবে এবং সেই ছবি আর চলবে না।

বিনে স্বদেশী ভাষা পুরে কি আশা? কবি রামনিধি গুপ্তের এই প্রশ্নেরই আর এক রূপ হলো, বিনে কথিত ভাষা পুরে কি আশা? কবীর বলেছেন, “সংস্কৃত কূপোদক, ভাষা বহতা নীর” কূপোদক শব্দটি নিন্দার্থে ব্যবহার করেননি কবীর। সংস্কৃতে ভাষার বৈশিষ্ট্যই ঐ কথাতে প্রকাশিত হয়েছে। মানুষের মুখে মুখে প্রতিদিন উচ্চারিত হয়ে মানুষের জীবনের আশা ব্যাকুলতা হর্ষ ও বিস্ময় প্রকাশিত করছে যে কথিত ভাষা, সেই ভাষা বহতা নীর বটেই তো। গতিধর্মে প্রাণবান এই ভাষা। একদিন বাংলাদেশেও পণ্ডিতের গোঁড়ামি বাংলাভাষাকেই অভিশাপ দিয়েছিল—

অষ্টাদশ পুরাণানি রামস্য
চরিতানি চ
ভাষায়াং মানবা শ্রুত্বা রৌরবং
নরকং ব্রজেৎ

অষ্টাদশ পুরাণ ও রামচরিত বাংলাভাষায় শুনলে রৌরব নরকে যেতে হবে, এই অভিশাপ যে মনোবৃত্তি থেকে উদ্ভুত, প্রায় সেই রকমই মনোবৃত্তি কথিত ভাষাকে অসাধু ভাষা বলে ধিক্কার দেয়, আর জনজীবনে প্রতিদিনের ব্যবহারে জীবন্ত শব্দগুলিকেও পরিহার করতে চায়। কিন্তু এই মনোবৃত্তি ইতিহাসের হাতেই পরাভূত হয়েছে। কথিত ভাষাই হলো প্রকৃত স্বদেশী ভাষা।

তথাকথিত বিশুদ্ধ হিন্দী নয়, গান্ধীজী যাকে হিন্দুস্থানী বলেছেন, সেই ভাষাই ভারতের রাষ্ট্রভাষার স্থান গ্রহণ করতে পারে। যে-কোন আরবী ও ফারসী শব্দ ভারতীয় জনসাধারণের মুখের ভাষায় স্থান লাভ করেছে, সেই সব শব্দকে নিষিদ্ধ করার চেষ্টা ভাষার দিক দিয়ে আত্মঘাতী হবারই চেষ্টা।

ভারতের বিভিন্ন অঞ্চলের সাংস্কৃতিক বৈচিত্র্য স্বীকার করে নিয়েই ভারতের এক অখণ্ড ও সুসমন্বিত 'কম্পোজিট' কালচারের কথা সংবিধানেও উল্লিখিত হয়েছে। সুতরাং যে রাষ্ট্রভাষা তৈরি করা হচ্ছে, সেই ভাষাকে ভারতের এই 'কম্পোজিট' কালচারের ধারক ও বাহক হবার উপযোগী হতে হবে। আন্তর্জার্তিক ভাবে স্বীকৃত বৈজ্ঞানিক পরিভাষা, সুপ্রচলিত ও সাংস্কৃতিক ভাবজ্ঞাপক আরবী ফারসী শব্দ এবং বিভিন্ন প্রধান প্রধান আঞ্চলিক ভাষা থেকে আহৃত উপযোগী অর্থনৈতিক শব্দ রাষ্ট্রভাষাতে স্থান লাভ না করলে সে রাষ্ট্রভাষা ঠিক ভারতের "কম্পোজিট" কালচারের বাহক হবার যোগ্যতা লাভ করতে পারবে না।

যে কোন ভারতীয় ভাষায় এবং রাষ্ট্রভাষাতেও সংস্কৃত ভাষার প্রভাব কখনো অস্বীকাব করা যাবে না। সংস্কৃত ভাষা থেকে অজস্র শব্দ ও শব্দমূল আহরণের প্রয়োজনই আছে। কিন্তু এর জন্য প্রচলিত দেশজ ও বৈদেশিক শব্দগুলিকে বিতাড়ন করার কোন প্রয়োজন হয় না। রাষ্ট্রভাষা সৃষ্টি করার অর্থ বিশেষ একটি ভাষাকে শুধু রূপসজ্জা দান করা নহে, আসল কর্তব্য হলো প্রাণ প্রতিষ্ঠা করা। ভারতের রাষ্ট্রভষাকে প্রাণবান ভাষা হতে হলে তথাকথিত শুদ্ধ হিন্দীর আধিপত্য অস্বীকার করতে হবে।

পরিভাষা রচনার কমিটিগুলির পক্ষে একটি সত্য স্মরণ রাখা কর্তব্য। সংস্কৃত শব্দ থেকে মূল আহরণ করে তাঁরা যে সব পারিভাষিক শব্দ তৈরি করেছেন, সেগুলি সংস্কৃত ভাষায় ব্যবহারের জন্য নয়। রাষ্ট্রভাষার এবং বিভিন্ন আঞ্চলিক ভাষায় এই সব পারিভাষিক শব্দ ব্যবহৃত হবে, লক্ষ লক্ষ লোকের মুখের কথায় আর লেখায় ব্যবহৃত হবে। সুতরাং পারিভাষিক শব্দগুলির গঠনভঙ্গির মধ্যে সেই সাবলীলতা থাকা চাই, যার জন্য ভারতের বিভিন্ন আঞ্চলিক ভাষা ও রাষ্ট্রভাষার বাক্যভঙ্গির সঙ্গে পারিভাষিক শব্দগুলি সহজে মিশে যেতে পারে। এক্ষেত্রে শুধু অর্থের প্রতি লক্ষ্য রেখে পরিভাষা রচনা করা, অর্থাৎ শুদ্ধার্থক শব্দ তৈরি করাই একমাত্র নীতি হতে পারে না। নানারূপে ব্যবহারযোগ্য হবার উপযোগী গঠনভঙ্গি পরিভাষার থাকা চাই।

অনেকের মনে এই প্রশ্ন দেখা যায়, রাষ্ট্রভাষা কি শুধু ভারতের রাজকার্যের ভাষা হয়েই থাকবে? ঐ ভাষা কি কখনো সাহিত্য সৃষ্টির উপযোগী ভাষা হয়ে উঠতে পারবে? এই প্রশ্ন, ভবিষ্যতের সম্ভাবনা সম্বন্ধে প্রশ্ন। সুতরাং বলা যায় যে, এমন সম্ভাবনা অস্বীকার করারই বা কি যুক্তি আছে। উর্দুও একদিন রাজকার্যের প্রয়োজনে ভাষারূপে দেখা দিয়েছিল। কিন্তু সেই উর্দুভাষা সুন্দর সাহিত্য সৃষ্টিতেও সার্থকতা লাভ করেছে।

পূর্ববঙ্গে কিছুদিন থেকে বাংলাভাষার মর্যাদা দাবি করে আন্দোলন হয়ে আসছে। শুনেছি পূর্ববঙ্গে রাজভাষা হিসাবে বাংলাকে অর্থাৎ রাজ্যের রাজকার্যে বাংলাকে যথোচিত মর্যাদা দেওয়া হয়নি, এই জন্য জনসাধারণ ক্ষুব্ধ হয়েছেন। রাজ্যভাষা হিসাবে যদি বাংলাকে যথোচিত মর্যাদা না দেওয়া হয়ে থাকে, তবে অবশ্য জনসাধারণের ক্ষুব্ধ হবারই কথা। কিন্তু পূর্ববঙ্গে বাংলাভাষার প্রতি জনসাধারণের পক্ষে নিষ্ঠা ও প্রীতির ভাব রক্ষা করতে হলে উর্দুর প্রতি বিদ্বেষভাব অবলম্বনের কোনই দরকার হয় না। পাকিস্তানের রাষ্ট্রভাষা হিসাবে উর্দুকে

শ্রদ্ধার সঙ্গে গ্রহণ আর শিক্ষা করলে পূর্ববঙ্গীয়ের বাংলাভাষার হানি হবে, এমন আশঙ্কা অমূলক। কারণ দ্বিতীয় কোন ভাষা শিক্ষা করলে মাতৃভাষার উন্নতিই হয়ে থাকে, হানি কখনো হয় না। তবে এক্ষেত্রেও সেই সঙ্গেও সরল ঐতিহাসিক সত্যটি স্বীকৃত হওয়া উচিত মাতৃভাষার উপর অথবা মাতৃভাষাকে উপেক্ষা করে অন্য কোন ভাষার আধিপত্য থাকলে সাংস্কৃতিক ক্ষতিই সাধন করে থাকে। আধিপত্য নয়, থাকবে সাহচর্য।

বর্ধমানে প্রদেশ কংগ্রেস সম্মেলনে শ্রীদেবকান্ত বড়ুয়া বলেছেন, পশ্চিমবঙ্গ, ওড়িশা ও আসামের জন্য বাংলাভাষাকে রাষ্ট্রভাষা করা উচিত। রাষ্ট্রভাষা বলতে শ্রীদেবকান্ত বড়ুয়া কি বোঝেন জানি না। কিন্তু যে উদ্দেশ্যে মহাত্মা গান্ধী হিন্দুস্থানী ভাষাকে আর ভারতীয় সংবিধান নতুন হিন্দীকে রাষ্ট্রভাষা করতে চেয়েছেন, সেই উদ্দেশ্য শ্রীদেবকান্ত বড়ুয়া হয়তো বিস্মৃত হয়েছেন। এই ধরনের প্রস্তাব ভারতের একরাষ্ট্রিক সংহতিকে ভিত্তিহীন করারই প্রস্তাব। ন্যাশানাল ল্যাঙ্গুয়েজ দুটি বা তিনটি হতে পারে না, কারণ ভারতকে দুই তিন বা চার জাতির দেশ হিসাবে গড়ে তুলবার সঙ্কল্প সংবিধানে ঘোষিত হয়নি। শ্রীদেবকান্ত বড়ুয়ার প্রস্তাব অনুসারে বাংলাভাষা যদি পূর্বভারতে রাষ্ট্রভাষা হয় তবে পূর্বভারতের সঙ্গে পশ্চিম, উত্তর, দক্ষিণ ভারতের রাষ্ট্রিক আদান-প্রদান হবে কোন ভাষাতে? ইংরাজী ভাষাতে? এই প্রস্তাব রাষ্ট্রীয়তা ও জাতীয়তা সম্বন্ধে খণ্ডিত দৃষ্টির পরিচায়ক।

স্বদেশী ভাষা হলো জীবনের ভাষা, হৃদয়ের ভাষা। কিন্তু স্বদেশী ভাষার উন্নতির জন্য পরদেশী ভাষার উন্নতি বিরূপ মনোভাবের উপর নির্ভর করে না। বরং পরদেশী ভাষার উপর শ্রদ্ধার উপরেই স্বদেশী ভাষার উন্নতি সাধনের শক্তি ও যোগ্যতা নির্ভর করে। ধর্ম নিয়ে যে সব জাতি গোঁড়ামি করেছে, তারা নিজেদের সাংস্কৃতিক হানি ঘটিয়েছে। তেমনি ভাষার স্বদেশীয়ানার বা প্রাদেশিকতার গর্ব ও গোঁড়ামি করতে গেলেও সাংস্কৃতিক হানিতে ভুগতে হবে। বর্তমানে দেশের কোন ঘটনায় দেখতে পাওয়া যাচ্ছে যে, ভাষাবিদ্বেষকে অনেকেই রাজনৈতিক উদ্দেশ্যের অবলম্বনরূপে গ্রহণ করেছেন এবং এক অঞ্চলের জনসাধারণের মনে অন্য অঞ্চলের ভাষা সম্বন্ধে ভয় ও বিদ্বেষ সঞ্চারিত করছেন। এই মনোভব জাতির বৃহত্তর সাংস্কৃতিক আত্মবিকাশের একটি প্রধান বিঘ্ন হয়ে উঠছে।

## আদিবাসী সাংস্কৃতিক সমস্যা

ভারতের আদিবাসী সমাজের ভাষা সম্বন্ধে পূর্ব অধ্যায়ে আলোচনা করা হয়েছে। এখন প্রশ্ন আদিবাসীদের ভাষার স্থায়িত্ব, উন্নতি ও উৎকর্ষ ইত্যাদি বিষয়ে কোন সমস্যার উদ্ভব হয়েছে কি না? হয়ে থাকলে তার সমাধানের উপায় বা কি?

আদিবাসীদের ভাষা সম্বন্ধে একটা মন্তব্য করা যায়—এদের ভাষা হলো শুধু কথিত ভাষা লিখিত ভাষা নয়, অর্থাৎ ভাষাকে লিপিবদ্ধ করে রূপ দেবার মতো কোন অক্ষর আবিষ্কৃত হয়নি। উপজাতীয় ভাষা আছে, কিন্তু উপজাতীয় অক্ষর বা লিপি নেই।

খৃস্টান মিশনারিরা প্রথম উপজাতীয় আদিবাসীদের ভাষাকে লিখিতভাবে রূপ দেবার চেষ্টা করেন। এ বিষয়ে তাঁরা রোম্যান অক্ষরকেই গ্রহণ করেছেন। কোন কোন উপজাতীয় ভাষার একটা ব্যাকরণ রচনার প্রয়াসও মিশনারি সম্প্রদায় করেছেন। বাইবেল প্রচার করার জন্যই প্রধানত মিশনারি সম্প্রদায় উপজাতীয় ভাষার জন্য এই উৎকর্ষ সৃষ্টির চেষ্টা করেছিলেন।

কিন্তু ১৮৬৬ সালেই স্যার রিচার্ড টেম্পল এই অভিমত প্রকাশ করে গেছেন যে, আদিবাসীদের ভাষার জন্য দেবনাগরী অক্ষরই প্রকাশভঙ্গির শ্রেষ্ঠ পদ্ধতি। তিনি বলেছেন, রোম্যান অক্ষরে গন্দি ও অন্যান্য উপজাতীয় ভাষাকে রূপ দেওয়া সম্ভব হলেও দেবনাগরী অক্ষর এ বিষয়ে বেশি উপযুক্ত।১

আর একটা কথা। পূর্বে বর্ণিত হয়েছে যে আদিবাসীরা প্রধানত দ্বি-ভাষী (Bilingual)। একটি তাদের নিজস্ব উপজাতীয় ভাষা, পারিবারিক জীবনে উপজাতীয় ভাষা তারা ব্যবহার করে। কিন্তু বর্তমান বৈষয়িক জীবনে বৃহত্তর সমাজের সংস্পর্শে আসতে বাধ্য হওয়ায় আদিবাসীরা আর একটা সমতল প্রদেশের ভাষায় (হিন্দী, তেলেগু, বাঙলা ইত্যাদি) সমান দক্ষতার সঙ্গে কথা বলতে শিখেছে। এই অবস্থায় আদিবাসীরা যদি লেখাপড়ার ব্যাপারে রোম্যান অক্ষরের সঙ্গে পরিচিত থাকে, তবে হিন্দী, তেলেগু এবং বাঙলা ইত্যাদি উন্নত সাহিত্য তাদের কাছে পর হয়ে যেতে বাধ্য। অথচ যদি নিজস্ব উপজাতীয় ভাষার জন্যই দেবনাগরী বা আঞ্চলিক উন্নত ভাষার (বাঙলা, তেলেগু ইত্যাদি) অক্ষর তারা গ্রহণ করে, তবে একই সঙ্গে দু'টি উপকার তাদের কাছে সুলভ হয়ে উঠতে পারে। নিজস্ব উপজাতীয় ভাষাকে লিপিবদ্ধ করতে পারবে এবং আঞ্চলিক ভাষার সাহিত্যেও প্রবেশ সহজ হবে। আদিবাসীদের মতো সঙ্গতিহীন সমাজের পক্ষে এক সঙ্গে দু'টি সম্পূর্ণ ভিন্ন ধরনের অক্ষরপ্রণালী শেখবার চেষ্টা বস্তুত আদিবাসীকে বিড়ম্বিত করা। সাধারণ ভারতবাসীর ছেলে তার মাতৃভাষায় একটিমাত্র অক্ষরপ্রণালীর সাহায্যে বিদ্যারম্ভ করে। কিন্তু আদিবাসী ছেলেকে দুই ধরনের অক্ষরপ্রণালীর দ্বারা অত্যাচার করা কি উচিত?

খৃস্টান মিশনারিরা বলবেন, একটিমাত্র অক্ষরপ্রণালীই হোক্, কিন্তু সেটা হবে রোম্যান অক্ষর। কিন্তু এর ফলে আদিবাসী মানুষ তার হিন্দী, বাঙলা, তেলেগু প্রভৃতি একটি আঞ্চলিক ভাষার দক্ষতা সত্ত্বেও সেই ভাষার সাহিত্য হতে বঞ্চিত হবে। অর্থাৎ একটা উন্নত ভাষা আয়ত্ত করেও সেই ভাষার সাংস্কৃতিক শক্তি তার কাছে অনায়ত্ত হয়ে থাকবে, পড়তে না পারার জন্য। অথচ এই আঞ্চলিক ভাষা তার জীবনের প্রতি পদে প্রয়োজন। হাটে, ঘাটে, মাঠে, বাজারে, আদালতে, সভামঞ্চে, আইন পরিষদে—সর্বত্র আদিবাসীকে তার বক্তব্য ও ভাব প্রকাশের জন্য আঞ্চলিক ভাষা ব্যবহার করতে হয়। এই আঞ্চলিক ভাষাকে মুখে মুখে ও মনে মনে শিখেও, শুধু অক্ষর পরিচয় থেকে বঞ্চিত হয়ে কেন সে তার শিক্ষাকে অপূর্ণ করে রাখবে?

চিরকাল ইংরেজ শাসন, ফরাসী শাসন বা জার্মান শাসন যদি ভারতবর্ষে থাকে, তবে ইংরেজী, ফরাসী বা জার্মান ভাষা অবশ্য সরকারী ব্যাপারে প্রধান ভাষা হয়ে থাকবে এবং সেক্ষেত্রে রোম্যান অক্ষরে পরিচিত হবার একটা সার্থকতা আছে। কিন্তু সেরকম বৈদেশিক শাসন তো কোন দেশের পক্ষে সনাতন রীতি নয় এবং স্বাধীনতা লাভের সঙ্গে সঙ্গে ভারতবর্ষেও ইংরেজী ভাষার প্রাধান্য ঘুচে যাবে তা ছাড়া ইংরেজী ভাষা শিখে জজ ম্যাজিস্ট্রেট হবার সম্ভাবনা ক'জন আদিবাসীর ছিল? খুব অল্পসংখ্যক? সুতরাং অল্পসংখ্যক ভাবী সরকারী কর্মচারীর জন্য সমগ্র জনশিক্ষার বিষয় ইংরেজী অক্ষরে (অর্থাৎ রোম্যান অক্ষরে) পরিচালনা করার কোন অর্থ হতে পারে না। আদিবাসীর জনসাধারণের পক্ষে হাটে বাজারে ভারতীয় ভাষা প্রয়োজন। সুতরাং আদিবাসীদের জন্য কোন ভারতীয় ভাষার অক্ষরই গ্রহণ করার বস্তু। ভারতীয় ভাষার অক্ষর গ্রহণ করলে, যেমন উপজাতীয় ভাষার সাহিত্যরচনা লিপিবদ্ধ ও মুদ্রিত করা সহজসাধ্য হবে, তেমনি আঞ্চলিক ভাষার সাহিত্যেও দখল সহজতর হবে। এর ফলে উভয়ের উন্নতি। আদিবাসীদের নিজস্ব উপজাতীয় সাহিত্যের উন্নতি ও

১. Aboriginal Tribes of the Central Provinces–Hislop.

উৎকর্ষ এবং ভারতীয় সাহিত্যে আদিবাসী লেখক ও চিন্তাশীলের দান সম্ভব হবে।

আদিবাসী সমাজের প্রত্যেক উপজাতীয় ভাষা এক একটা সমৃদ্ধ ব্যঞ্জনাপ্রবণ ভাষা নয়। অধিকাংশ ভাষাই শত শত অপভ্রংশে পরিণত। একই গন্দি বা সাঁওতালী ভাষা জেলায়-জেলায় জঙ্গলে-জঙ্গলে উপত্যকায়-উপত্যকায় স্থানীয় বৈশিষ্ট্য এবং বিকৃতি অনুসারে পরস্পর থেকে অল্পবিস্তর পৃথক। সিংভূম জেলায় আদিবাসীদের মধ্যে নয়টি উপভাষা (dialect) প্রচলিত। আদিবাসী সমাজের সুদীর্ঘ ইতিহাসে তাদের ভাষাগত বিপর্যয়ের বহু ঘটনা হয়ে গেছে। কোন কোন গোষ্ঠী তার আদি ভাষাটি সম্পূর্ণ বিস্মৃত হয়ে বা বর্জন করে নতুন একটি উপজাতীয় বা ভারতীয় ভাষা গ্রহণ করেছে। ভাষায় ভাষায় সংমিশ্রণ হয়ে বহু সঙ্কর ভাষার উদ্ভব হয়েছে। আদিবাসীদের বিভিন্ন গোষ্ঠীর মধ্যে প্রচলিত এই সঙ্কর ভাষাগুলি নিতান্ত দুর্বল ভাষা। এই দুর্বলতার কারণ প্রধানত হলো, ভাষীদের সংখ্যাল্পতা, অল্প সংখক মানুষের মুখে কথিত হয়ে কোন ভাষা বড় হয়ে উঠতে পারে না। বরং দিন দিন সে ভাষার শক্তি ও ভাবপ্রকাশের সামর্থ্য কমে আসতে থাকে। কিন্তু দেখা গেছে ভাষা জিনিসটা দুর্মর। এই দুর্বল অপভ্রংশবহুল উপভাষাগুলি লুপ্ত হতে বহু সময় নেয়। অকেজো হয়েও এই দুর্বল উপভাষাগুলি টিকে আছে। মাত্র সাঁওতালী, গন্দি প্রভৃতি কয়েকটি উপজাতীয় ভাষা-ভাষীদের সংখ্যাগুরুত্বের জন্য ভালোভাবেই বেঁচে আছে। ১৯২১ সালের সেন্সাস কমিশনার মিঃ ট্যালেন্টস আরও স্পষ্ট করে এই মন্তব্য করেছেন যে—"এই সব অপরিণত স্বতঃসৃষ্ট কথ্য ভাষাগুলির মধ্যে এমন কিছু গুণ বা বৈশিষ্ট্য নেই যা সংরক্ষণ করে রাখার যোগ্য। সমতল প্রদেশের বেশি ঐশ্বর্যপূর্ণ সাধারণ ভারতীয় ভাষাগুলির মধ্যে এই সব উপজাতীয় ভাষা মিশে লুপ্ত হয়ে যেতে বাধ্য এবং সেজন্য দুঃখিত হবার কোন কারণ নেই।[২]

মিঃ গ্রীগসন বলেন—"উপজাতীয়েরা নিজস্ব ভাষা হারিয়ে ফেললে এই একটা লাভ অবশ্যই হয় যে, তাদের লেখাপড়া শেখবার সমস্যাটি সহজে সমাধান করা সম্ভব হয়।[৩]

মিঃ সিমিংটন ভীলদের শিক্ষা সমস্যা আলোচনা করে এই মন্তব্য করেছেন যে, ভীলি অথবা অন্য কোন উপভাষায় তাদের শিক্ষার ব্যবস্থা না করাই উচিত। মিঃ সিমিংটন কোন ভারতীয় ভাষাতেই ভীলদের শিক্ষা বিধানের সার্থকতা সমর্থন করেন। কারণ উপভাষাগুলির দুর্বলতা এবং ব্যর্থতা সম্বন্ধে মিঃ সিমিংটন যথেষ্ট সচেতন। এক তালুক থেকে কিছু দূরে আর একটি তালুকে গেলেই উপভাষাগুলির পরস্পরের মধ্যে মাত্রাহীন পার্থক্যের রূপটা উপলব্ধি করা যায়। এখানে একরকম ওখানে আর একরকম। এ ভাষাগুলি বস্তুত ভাষাই নয়। বলতে গেলে বলা যায়, কতগুলি 'বাক্যের বিকৃতি।'[৪]

তবে মিঃ সিমিংটন প্রস্তাব করেছেন যে, যে-সব শিক্ষক আদিবাসী সমাজের ভারতীয় ভাষা সম্বন্ধে শিক্ষা দান করবেন, তাঁরা যেন স্থানীয় আদিবাসীর উপজাতীয় ভাষা বা উপভাষা সম্বন্ধে পারদর্শী থাকেন। ওড়িশার আংশিক বহির্ভূত অঞ্চল সম্বন্ধে তদন্ত কমিটির যে রিপোর্ট

২."There is nothing that is worth preserving in these rudimentary indigenous tongues, and their inevitable absorption in the more copious lingua franca of the plains is not at all to be regretted"—Tallents. (Census of India, 1921].

৩. Notes on the Aboriginal Problems in the Mandla District.

৪. "These dialects besides varying from taluka to taluka, are so far as I can ascertain, merely corruptions of good speech."–D. Symington. [Report on the Aboriginal & Hill tribes of the partially Excluded Areas in the Province of Bombay, 1940]

প্রকাশিত হয়েছে, তাতেও মন্তব্য করা হয়েছে যে—"খন্দমাল, গঞ্জাম, কোরাপুট প্রভৃতি আদিবাসী অঞ্চলে স্কুলের শিক্ষকেরা অবশ্য ওড়িয়া ভাষাতেই আদিবাসীকে শিক্ষাদান করেন, কিন্তু শিক্ষকদেরও স্থানীয় আদিবাসীর ভাষা সম্বন্ধে সম্যকভাবে পারদর্শী হতে হবে।"

আদিবাসীদের উপজাতীয় ভাষার বৈশিষ্ট্য, গুণ ও ঐশ্বর্য সম্বন্ধে অনেকে প্রশংসার উচ্ছ্বাস দেখিয়ে থাকেন। যেমন, মিঃ এলুইন। গন্দি ভাষায় কতগুলি লোকসঙ্গীত ও গাঁথা অবশ্য আছে, সাঁওতালী ভাষায় অনেক ছড়া, গান, রূপকথা ও উপকথা আছে। সবই সত্যি। কিন্তু বাঙলা, হিন্দী, মারাঠী, তামিল, তেলেগু প্রভৃতি ভারতীয় ভাষার সাহিত্যের তুলনায় এই সব উপজাতীয় ভাষার ঐশ্বর্য কতটুকু? শুনতে অনেকের খারাপ লাগলেও সত্য কথা হলো, এই সব উপজাতীয় ভাষা সাহিত্যগত উৎকর্ষের দিক দিয়ে তেমন কিছুই নয়। সবচেয়ে বড় কথা হলো, বর্তমান যুগের উপযোগী নয়। এসব উপভাষা কয়েক হাজার বছর আগেকার অরণ্য জীবনের উপযোগী ভাষা। ভাষার যাদুঘর হিসেবে এই সব ভাষাকে সাজিয়ে রাখতে অনেকে ইচ্ছে করেন, কিন্তু সেটা হলো যাদুঘর দরদীর মনোবৃত্তি, আদিবাসী দরদীর মনোবৃত্তি নয়। আদিবাসীকে উন্নত করতে হলে, তাকে উন্নত ভাষার সুযোগ ও দীক্ষা দিতেই হবে।

"সিংভূমের আদিবাসী হো সমাজকে হিন্দী ভাষায় শিক্ষা ব্যবস্থা হয়েছে। অন্য বিষয়ে অনুন্নত হয়েও এই আদিবাসী সমাজ শিক্ষার ব্যাপারে একটা উল্লেখযোগ্য উন্নতি লাভ করেছে।"[৫]

এই প্রত্যক্ষ প্রমাণের পর এমন অভিযোগ নিতান্তই ভিত্তিহীন যে ভারতীয় ভাষা শিক্ষা করলে আদিবাসীর ক্ষতি হবে। হিন্দী ভাষা শিখে হো সমাজের কোন ক্ষতি হয়নি।

সমাজবিজ্ঞানীর দৃষ্টি নিয়ে বিচার করলে বলতে হয়, ভাষা জীবনের কোন একটা লক্ষ্য নয়। একটা লক্ষ্যে উপনীত হবার উপায়, একটা পদ্ধতি। দেখতে হবে, আদিবাসীর জীবনকে উন্নতি করার জন্যই পদ্ধতি হিসাবে ভাষা ঠিকভাবে কাজ করেছে কিনা। হিন্দী ভাষা শেখানো অর্থ হিন্দু সংস্কৃতিকে দীক্ষা দেওয়া নয়, অথবা আদিবাসী সংস্কৃতিতে লুপ্ত করে দেওয়া নয়। হিন্দী ভাষাকে আদিবাসীর সংস্কৃতিগত জীবনের বিশেষ বিশেষ ঐশ্বর্যগুলিকে বাঁচিয়ে রাখার জন্যই অথবা আরও উন্নত করার জন্যই নিয়োজিত করা যায়। যাঁরা পরিবর্তন বিরোধী, একমাত্র তাঁরাই উল্টো কথা বলেন। কিন্তু আদিবাসী সমাজকে যাঁরা আধুনিক যুগের সমাজে পরিণত হতে দেখতে চান, তাঁরা অবশ্যই আদিবাসীদের জন্য যুগোপযোগী ভাষার সুপারিশ করবেন। হিন্দী ভাষার সাহায্যেই সুন্দর ও বিরাট 'সাঁওতালী সাহিত্য' রচিত হতে পারে। বাঙলা ভাষার সাহায্যেই বিশেষ একটি 'পাহাড়িয়া সাহিত্য' সৃষ্টি হতে পারে।

আদিবাসীর পক্ষে ভারতীয় ভাষা গ্রহণের প্রস্তাব একটা রাজনৈতিক অভিমত নয়। এর মধ্যে ভারতীয়করণের কোন আক্রমণমূলক নীতি নেই। এটা নিছক নৃতত্ত্ব ও সমাজবিজ্ঞানের অভিমত। একজন বিখ্যাত নৃতাত্ত্বিক এ সম্বন্ধে কী অভিমত পোষণ করেন দেখা যাক ঃ

ডাঃ ম্যারেট তাঁর নৃতত্ত্ববিষয়ক গ্রন্থে ভাষা অধ্যায়ে বলেছেন যে, উপজাতীয়দের সংস্কৃতিগত বিভিন্ন সমাজব্যবস্থাকে যখন সভ্য প্রভুরা পরিবর্তন করতে চান, তখন তাঁদের পক্ষে একটু সাবধান হওয়ার প্রয়োজন। আদিবাসীদের সংস্কৃতিগত বা সমাজগত বৈশিষ্ট্যের সবই বদলে দেওয়ার কোন অর্থ হয় না। যে সব উপজাতীয় ব্যবস্থা তাদের জীবনের উন্নতির পক্ষে হানিকর সেগুলিকে মাত্র অপসারিত করবার প্রয়াস আবশ্যক। হঠাৎ অথবা সব কিছু একদিনে বদলে দেবার চেষ্টা করলে আদিবাসীদের মানসিক গঠনের সর্বনাশ করা হবে। কিন্তু সংস্কৃতিগত এই সব ব্যবস্থা সম্বন্ধে যে কথা সত্য, ভাষার ব্যাপারে সেটা সত্য নয়।

৫. A Tribe in Transition–D.N. Majumder.

উপজাতীয় ভাষা বদলে দিয়ে নতুন উন্নত ভাষা প্রচলিত করলে কোন ক্ষতি হবে না।[১]

লাঙল দিয়ে যে সাঁওতাল ক্ষেত চাষ ও শস্য উৎপাদন করে সেও কৃষক। আবার একজন রাজপুত বা ভূমিহার ব্রাহ্মণ যখন ক্ষেত চাষ করে, সেও কৃষক। কিন্তু সাঁওতাল কৃষক ও রাজপুত কৃষকের মধ্যে মনস্তত্ত্বগত প্রভেদ অনেকখানি। হিন্দীভাষী রাজপুত কৃষক যে মনের অধিকারী, সাঁওতাল কৃষক সে ধরনের মনের অধিকারী নয়। একজন ভাষায় উন্নত, আর একজন ভাষায় অবনত। এক্ষেত্রে উভয়ের চিন্তা, দৃষ্টিভঙ্গি, ভাবগ্রহণ ক্ষমতা ও জীবনে উন্নত হবার শক্তির মধ্যে অনেক পার্থক্য। এর প্রধান কারণ—ভাষাগত শক্তির তারতম্য।

আদিবাসী উপজাতীয় সমাজের সাংস্কৃতিক উন্নতির জন্যই এবং বর্তমান যুগের অর্থনৈতিক জীবনের পরীক্ষায় যোগ্য হবার জন্যই তাদের পক্ষে একটি উন্নত ভারতীয় ভাষা গ্রহণ করা উচিত। ভারতীয় ভাষা আদিবাসীর পক্ষে নিতান্ত বৈদেশিক ভাষা নয়। কারণ, ভারতীয় ভাষা যে সংস্কৃতির বাহন সেই সংস্কৃতি আদিবাসীর পক্ষে বৈদেশিক সংস্কৃতি নয়। পূর্ব অধ্যায়ে বর্ণিত হয়েছে যে, বর্তমান আদিবাসী সমাজের সংস্কৃতি ও হিন্দু সংস্কৃতি, উভয়ের ভিত্তি দূর অতীতের এক ঐতিহাসিক সম্পর্কে যুক্ত। আদিবাসী সংস্কৃতিকে প্রায়-হিন্দু (Proto-Hindu) সংস্কৃতি বলা হয়েছে। সংস্কৃতিগত ঐতিহাসিক বনিয়াদ এক আছে বলেই, বর্তমানে ভাষাগত বনিয়াদ এক করে দিলে কোন হানি হবে না।

## উপজাতীয়-সমাজ-সংহতি

উপজাতীয় আদিবাসী সমাজের সংহতি আগের তুলনায় কোথাও ভেঙে পড়েছে, কোথাও ভেঙে যাচ্ছে। সামাজিক সংহতি ভেঙে পড়বার ব্যাপারে প্রথম দু'টি কারণ হলো—(১) হিন্দু সমাজভুক্ত হওয়ার প্রক্রিয়া ; (২) খৃস্টান ধর্ম গ্রহণ করা।

এই দু'টি ব্যাপারকে ঠিক আক্রমণমূলক ঘটনা বলা যায় না। কোন আইনের জোরে নয়, বাধ্যতামূলক নির্দেশ বা রেগুলেশনের জোরে নয়, আদিবাসী সমাজের বহু গোষ্ঠী বা দল স্বাভাবিক ঐতিহাসিক কারণেই সংস্কৃতিগত টানে হিন্দুসমাজে স্থান গ্রহণ করেছে, হয়তো কোন কোন ক্ষেত্রে নীচ জাতের ঠাঁই গ্রহণ করেছে। কিন্তু হিন্দু সমাজভুক্ত হওয়ার দরুন তারা আর্থিক বিষয়ে বা শিক্ষাদীক্ষার বিষয়ে আগের তুলনায় দীন হয়েছে, এমন প্রমাণ পাওয়া যায় না। হয়ে থাকলে অন্য কারণে হয়েছে, হিন্দু সমাজভুক্তির জন্যে নয়।

ঠিক তেমনি যে সব আদিবাসী খৃস্টানধর্ম গ্রহণ করেছে, তারাও আর্থিক বা অন্যান্য বিষয়ে হীনতর হয়নি। ভিন্ন ধর্ম গ্রহণ করে তারা একটা ভিন্ন সমাজে পরিণত হয়েছে, ব্যক্তিগতভাবে, কোন হানি হয়নি।

উল্লিখিত এই দু'টি সমাজান্তরের প্রক্রিয়া একটা গর্হিত ব্যাপার অবশ্যই নয়। কিন্তু এর ফলে উপজাতীয় সমাজের ভাঙন সম্ভব হয়েছে। গ্রাম ছেড়ে শহরে চলে এসে উন্নত হবার মতো ব্যাপার। যারা চলে এল, তারা 'উন্নত' হলো ঠিকই ; কিন্তু গ্রাম অবনত ও দীনতর হয়ে

১. "Whereas it is the duty of the civilized overlords of primitive folk to leave them to their old institutions so far as they are not directly prejuudicial to their gradual advancement in culture, since to lose touch with one's homeworld is for the savage to lose heart altogether and die ; yet this consideration hardly applies at all to the native language. If the tongue of advanced peoples can be substituted, it is the good of all concered."–Dr. R.R. Marett ['Anthropology'].

রইল। সুতরাং এই দু'টি প্রক্রিয়াকে বলতে পারা যায়, ব্যক্তিগত উন্নতির ঐতিহাসিক প্রক্রিয়া। বহু আদিবাসী নিজ উপজাতীয় সমাজ ছেড়ে দিয়ে হিন্দু বা খৃস্টানরূপে 'উন্নত' হয়েছে, তার ফলে উপজাতীয় সমাজের সংহতি ও শক্তি অনেকখানি অবনত হয়েছে।

কিন্তু আসল হানিকর ব্যাপার হলো ব্রিটিশ শাসনপদ্ধতি। উপজাতীয় সমাজের সংহতিকে যদি সত্যি সত্যি কেউ বিনষ্ট করে থাকে, তবে সেটা করেছে ব্রিটিশ গভর্নমেণ্ট। ব্রিটিশ শাসনপদ্ধতি উপজাতীয় সংসারে নিছক ভাঙনের নীতি নিয়েই প্রবেশ করেছিল। কিছু গড়ে তোলবার, উন্নত করবার, এমন কি, পরিবর্তন করবারও কোন নীতি ব্রিটিশ শাসনপদ্ধতিতে ছিল না। তাই ব্রিটিশ শাসনের প্রতিক্রিয়া আদিবাসীর সমাজ-জীবনে শুধু পুরাতন উপজাতীয় ব্যবস্থাকে ভেঙে দিয়েই এসেছে। ব্রিটিশ শাসনব্যবস্থার যে সব ক্রিয়াকলাপ আদিবাসীর উপজাতীয় সমাজব্যবস্থার ওপর আঘাত দিয়েছে সেগুলি হলো--

(১) ব্রিটিশের কর সংগ্রহের পদ্ধতি

(২) ব্রিটিশের পুলিসী পদ্ধতি

(৩) ব্রিটিশের বিচার পদ্ধতি।

ব্রিটিশ গভর্নমেণ্টের উক্ত তিনটি পদ্ধতিই হলো কেন্দ্রীভূত পদ্ধতি। দূর শহরে বা রাজধানীতে এই সব ব্যাপারের শক্তিকেন্দ্র স্থাপিত। আইন ও এক্সিকিউটিভ ক্ষমতা এই কেন্দ্র থেকে চালিত হয়ে উপজাতীয় সমাজের ওপর কর্তৃত্ব করছে। কেন্দ্রীভূত এই সব শাসনব্যবস্থার মূল উদ্দেশ্যটা কি? উপজাতীয় সমাজকে সাহায্য করা বা উন্নত করা নিশ্চয় নয়। উপজাতীয়দের রুচি ও মনের দিকে লক্ষ্য রেখে এই সব ব্যবস্থা করা হয়নি। এটা বাইরে থেকে চাপানো, বাইরের মানুষের দ্বারা আবিষ্কৃত এবং বাইরের স্বার্থরক্ষার জন্য পরিকল্পিত একটা শাসনব্যস্থা। উপজাতীয়কে সাহায্য করার জন্য নয়, উপজাতীয়েরা যাতে এই শাসনব্যবস্থাকে সাহায্য করে, তারই জন্য সমস্ত বিধানগুলি রচিত। সুতরাং উপজাতীয় সমাজ নিজে ভেঙে যেতে বাধ্য হয়েছে। নিজে ভেঙে গিয়ে বাইরের থেকে চাপানো একটা ব্যবস্থাকে তারা অটুট রেখে চলেছে। আদিবাসীর গোষ্ঠী পঞ্চায়েত শক্তিহীন হয়ে গেল, গোষ্ঠী সর্দার তুচ্ছ হয়ে গেল। শ্রদ্ধাস্পদ গোষ্ঠী সর্দারের চেয়ে উর্দিপরা ও পাঁচ টাকা মাইনের চৌকিদার আদিবাসীর ওপর ঢের বেশি প্রভুত্বের অধিকারী হলো। এল দারোগা ও তহশীলদার, আদিবাসীর সমাজের ওপর অগাধ প্রভুত্বের সুযোগ নিয়ে। পঞ্চায়েতের অধিকার লুপ্ত হয়ে গেল, সামান্য একটা মুর্গী নিয়ে বিবাদের নিষ্পত্তি করতে আদিবাসী বাদী ও বিবাদীকে শহরে এসে উকীলবাবুর আর আদালতের শরণ নিতে হলো।

এর মধ্যে একটা বিষয় বিশেষভাবে লক্ষ্য রাখার যোগ্য। ব্রিটিশ শাসনে উপজাতীয়ের গোষ্ঠী পঞ্চায়েত যেমন নষ্ট হয়েছে, তেমনি সাধারণ ভারতবাসীর গ্রাম পঞ্চায়েতও নষ্ট হয়েছে। ব্রিটিশের কেন্দ্রীভূত শাসনব্যবস্থা এবং বৈদেশিক উগ্রতার ফলে সাধারণ ভারতবাসী এবং আদিবাসী উভয়েরই স্বয়ংচালিত আত্ম-শাসনের 'সাধারণতন্ত্র' নষ্ট হয়েছে। উপজাতীয় সমাজের সংহতি বিনষ্ট হওয়া, উপজাতীয়দেরই বিশেষ দুঃখ নয়। এটা সাধারণ গ্রামীণ ভারতের দুঃখ। সুতরাং আদিবাসীর এই সমাজ-সংহতির সমস্যাকে বিচ্ছিন্নভাবে বিচার করবার কোন বিশেষ প্রয়োজন নেই। এটাও নিখিল ভারতীয় সমস্যা এবং সারা ভারতবর্ষের গ্রামীণ মানুষের পঞ্চায়েত প্রথাকে পুনরুজ্জীবিত করবার জন্য যে ব্যবস্থা করতে হবে, আদিবাসী সমাজের সমস্যারও সেই সঙ্গে সমাধান হয়ে যাবে।

জঙ্গল সমস্যার কথাই ধরা যাক্। আদিবাসীরা অরণ্য অঞ্চলে থাকে ; সুতরাং জঙ্গলের ওপর তাদের অধিকার এবং জঙ্গলের উন্নতি বা অবনতির সঙ্গে আদিবাসীর উন্নতি বা অবনতির প্রশ্ন জড়িয়ে আছে। কিন্তু বাস্তব সত্য হলো, এই জঙ্গল সমস্যা নিছক আদিবাসীর সমস্যা নয়, এটা ভারতের গ্রামবাসী সকল মানুষের সমস্যা। ব্রিটিশ বন-নীতি ও আইনের

জন্য যেমন অরণ্যবাসী ক্ষতিগ্রস্ত হয়েছে, সাধারণ গ্রামবাসী ভারতীয়ও ঠিক সেই পরিমাণে ক্ষতিগ্রস্ত হয়ে এসেছে।

সমস্যাটির আর একটি দিক আছে। আদিবাসীদের দাবি মেনে নিয়ে এবং তাদেরই ভালোর জন্য যদি বন-নীতি স্থির করা হয়, তাহলেই ন্যায় বিচার হয় না। এমন আদিবাসী গোষ্ঠী আছে যারা বনকে অল্পদিনে উচ্ছেদ করে, বেপরোয়া বনের পশু সংহার করে অথবা বন পুড়িয়ে ঝুম চাষ করে জীবন নির্বাহ করতে চায়। কিন্তু এই বনের পাশেই হয়তো কৃষিপ্রবণ সাধারণ ভারতবাসীর গ্রাম আছে, বনের ভালো-মন্দর ওপর তাদের ভালোমন্দ নির্ভর করে। এক্ষেত্রে বনকে উচেছদ করার সুযোগ দিয়ে আদিবাসীর মঙ্গল করতে গিয়ে ভারতীয় গ্রামবাসীর অর্থনৈতিক জীবনের ক্ষতি করা কি উচিত? এখানে দেখা যাচ্ছে যে, কৃষক ভারতবাসী ও অ-কৃষক আদিবাসীর স্বার্থ পরস্পরবিরুদ্ধ হয়ে উঠেছে। সুতরাং প্রশ্ন, এক্ষেত্রে কার স্বার্থ দেখতে হবে?

ব্রিটিশ গভর্নমেণ্ট জঙ্গল সংরক্ষণের (Reserve) নীতি যেভাবে প্রয়োগ করেছেন তাতে আদিবাসী ও সাধারণ ভারতবাসী উভয়েরই ক্ষতি হয়েছে। আদিবাসী যেমন জঙ্গলে ইচ্ছামতো শিকার করার সুযোগ থেকে বঞ্চিত হয়েছে, তেমনি গ্রামের ভারতীয় কৃষকও জঙ্গলে গরু চরাবার সুযোগ, শুকনো পাতা কুড়োবার সুযোগ থেকে বঞ্চিতও হয়েছে। ব্রিটিশ গভর্নমেণ্টের শাসন ব্যবস্থার সমস্ত নীতির মতো বন-নীতির মধ্যে সেই বৈশিষ্ট্য আছে—নিষেধমূলক নীতি। বনকে সংরক্ষণ করে বনবাসী এবং গ্রামবাসী উভয়ের অধিকার থেকে দূরে সরিয়ে রাখা হলো। কিন্তু গ্রামবাসী বা আদিবাসীর ওপর বন সৃষ্টি বা উন্নত করার কোন কর্তব্য দেওয়া হলো না। গঠনমূলক কোন নীতি—ব্রিটিশ গভর্নমেণ্টের মস্তিষ্কের মধ্যে স্থান লাভ করেনি। তাঁরা শুধু নিষিদ্ধ করতে জানতেন। বনের ওপর জনসাধারণের যেমন ভোগ করবার অধিকার থাকবে, তেমনি বনকে সংরক্ষণ ও উন্নত করবার দায়িত্বও জনসাধারণের ওপর থাকবে—গভর্নমেণ্টের নীতি এইভাবে নির্দিষ্ট ও পরিচালিত হওয়া উচিত ছিল। কিন্তু গভর্নমেণ্ট শুধু নিষিদ্ধ করতেই জানেন। বনের ওপর জনসাধারণের ভোগের অধিকার নিষিদ্ধ করা হলো কিন্তু সংরক্ষণের ব্যাপারে জনসাধারণকে কোন কর্তব্যে উৎসাহিত করা হলো না। গভর্নমেণ্টের বন-নীতির ত্রুটি রাজকীয় কৃষি কমিশনের মন্তব্যের মধ্যেই পাওয়া যায়। "গ্রামের পাশে বনকে গ্রামের লোকের স্বার্থের জন্য গ্রামের লোকদের দ্বারাই তত্ত্বাবধান করালে তার দ্বারা এত রকম ভালো কাজ হতে পারে যে, এ বিষয়ে সাফল্য লাভ করার জন্য সরল রকম চেষ্টা করা উচিত।"[১]

বন সম্পর্কে যে সমস্যার কথা বিবৃত করা হলো, তার মধ্যে এই ক'টি বিশেষ তথ্য পাওয়া যায়। ব্রিটিশ গভর্নমেণ্টের বন-নীতি সাধারণ গ্রামবাসী ভারতীয় ও উপজাতীয় আদিবাসী উভয়েরই অর্থনৈতিক ক্ষতি করেছে। এই দিক দিয়ে উভয়ের সমস্যা একই। আবার কোন কোন ক্ষেত্রে, বন সম্পর্কে গোঁড়া উপজাতীয় দাবি এবং ভারতীয় কৃষক গ্রামবাসীর দাবি, ঠিক এক নয়, বরং পরস্পরবিরুদ্ধ।

এক্ষেত্রে সমস্যা সমাধানের পরিষ্কার পথটি হলো—বনের ও বনজসম্পদের অর্থনৈতিক উন্নতির দিকে প্রধান লক্ষ্য রেখে, বন-নীতি নির্ধারিত করা। বিশেষ কোন আদিবাসী গোষ্ঠীর অ-কৃষকোচিত সংস্কারকে তুষ্ট করতে গিয়ে বন নষ্ট করার সুযোগ দেওয়া যায় না। আদিবাসীকে কৃষিতে উৎসাহিত করা, এবং বন সংরক্ষণে ও পরিচালনায় ভারতীয় ও আদিবাসী কৃষকসমাজের ওপর দায়িত্ব নির্দেশ করা—বন-নীতির মধ্যে এই দু'টি ব্যবস্থা

১. "The management by the people, for the people, of the forests close to their village, possess so many desirable feature that every effort should be made to be ensure its success"–Royal Commission on Agriculture in India, Report.

আবশ্যক। কোন জমিদার, ঠিকাদার, গোষ্ঠী বা ব্যক্তির স্বার্থের জন্য নয়, বনসম্পদকে সমগ্র ভারতের জাতীয় ঐশ্বর্যরূপে স্বীকার করে নিয়ে বনশাসনের ব্যবস্থা পরিচালিত হওয়া উচিত। বনের উন্নতি আদিবাসী সমাজেরই উন্নতি।

## মজুরি সমস্যার বিভিন্ন দিক

পূর্ব প্রসঙ্গে বলা হয়েছে যে, আদিবাসীদের মধ্যে বর্তমানে মজুরিগিরিও জীবিকা হিসেবে স্থান লাভ করেছে। নানা শ্রেণীর মজুররূপে আদিবাসীকে দেখা যায়। টাটানগরের ইস্পাত কারখানায়, কয়লার খনিতে, চা-বাগানে এবং পাবলিক ওয়ার্কসের সড়ক তৈরির জন্য পাথর বিছানোর কাজে এদের সমস্যা সাধারণ সমজীবিকাসম্পন্ন ভারতীয় মজুরের সমস্যার মতোই।

তাছাড়া আদিবাসীদের মধ্যে খেতমজুরও আছে। এই খেতমজুর প্রথা আজকের দিনের নতুন প্রথা নয়। ভারতবর্ষের ইতিহাসে বহু অতীত থেকেই খেতমজুরের আবির্ভাব হয়েছে। ব্রিটিশ শাসনের পূর্বেও এরা ছিল এবং এখনও আছে। মজুরির বিনিময়ে স্বেচ্ছায় কাজ করা স্বাভাবিক ব্যাপার। কিন্তু মজুরগিরি করতে বাধ্য করা একটা অসঙ্গত প্রথা নিশ্চয়। ভারতবর্ষে দূর অতীত থেকে বাধ্যতামূলক মজুরগিরির (Compulsory Labour)[২] প্রথা চলে আসছে। কিন্তু বাধ্যতামূলক বলেই যে ব্যাপারটি সমূহভাবে নিন্দনীয় তা নয়। দেখতে হবে, কি উদ্দেশ্যে এই বাধ্যতামূলক ব্যবস্থা ছিল। জনপদের সকলের জন্য ইস্টাপূর্তের কাজে যদি সকলকে কিছু কাজ করতে বাধ্য করা হয়, সেটা ঠিক অত্যাচারের দৃষ্টান্ত বলে ধরা যায় না। জনসাধারণের মঙ্গলের জন্য বাপী, কূপ, তড়াগ ও পথ নির্মাণে প্রাচীন ভারতের গ্রামপঞ্চায়েত সকলকে কাজ করতে বাধ্য করত। এটা হওয়াই উচিত, এটাকে সেবাকার্যে বাধ্যতামূলক শিক্ষা বলা যেতে পারে।

কিন্তু জনমঙ্গলের ব্যাপার ছাড়া যেটা নিতান্ত ব্যক্তিস্বার্থের ব্যাপার সেখানে বাধ্যতামূলক মজুরিগিরির প্রথা নিশ্চয় নিন্দার্হ। প্রাচীনকালেও ভারতের ভূস্বামীবর্গ যে তাঁদের প্রজাদের এইভাবে জোর করে খাটাতে বাধ্য করতেন না, একথা বলা যায় না। এটাই গর্হিত ব্যাপার এবং এই ব্যাপার আজও চলে আসছে। এই বাধ্যতামূলক মজুরিগিরির প্রথাই বেগার, বেথি ইত্যাদি নামে পরিচিত। বর্তমানের জমিদার থেকে আরম্ভ করে সরকারী কর্মচারিবৃন্দ আদিবাসী প্রজাকে এইভাবে জোর করে খাটতে বাধ্য করে থাকেন। আইনে এই প্রথা নিষিদ্ধ থাকলেও কার্যত এবং প্রথা হিসাবে এটা চলে আসছে। বোম্বাই প্রদেশের আদিবাসীদের অবস্থা সম্পর্কে তদন্ত করে মিঃ সিমিংটন যে রিপোর্ট দিয়েছেন, তাতে তিনি আদিবাসীকে জোর করে কাজ করাবার গর্হিত প্রথাটি সম্বন্ধে উল্লেখ করেছেন। জোর করে কাজ করানো, কাজ না করলে মারধর করা এবং মজুরি দৈনিক এক আনা মাত্র।[৩] মিঃ সিমিংটন আরও অভিযোগ করেছেন যে, জমিদারেরা শুধু আদিবাসী প্রজাকে মজুরিগিরি করতে বাধ্য করেই

২." Compulsory Labour in the interest of the village community has been in existence, in some form or other, in nearly every part of india."–John Matthai [Village Government in India].

৩. "All Jungle tract tenants are liable to be called upon to work for their landlords. This forced labour is demanded for as many days as are necessary for the landlord's requirements. If they refuse or procastinate they are liable to assault or beatings...The maximum remuneration of forced labour is one anna perdeiem. More Often rice is given, barely sufficient for one man for one meal."

একটি শাহীবাগ। এইখানে এসে বসা যাক্। বসরাই গোলাপে ভরা এই বাগিচায় সুগন্ধির মৌতাত। অবিরাম বুলবুলের আলাপ। একটি ঝরোকার ধারে মখমলের রেজাই পেতে বস। লয়লা মজনু বা সিরি ফরাহাদের প্রেমের আখ্যান পড় ; সুর্মাটানা চোখের কোণে বেদনার উষ্ণ জলের ফোঁটা রেশমী রুমালে মুছে ফেল।

কিম্বা চবুতরা ছাড়িয়ে, মণ্ডী পার হয়ে দেওদারের ছায়ায় ছায়ায় এগিয়ে চল। এঁকেবেঁকে চলে গেছে সড়ক ইদ্গাহের দিকে। মসজিদের মিনারে গম্বুজে পড়েছে ডুবন্ত সূর্যের সিন্দূরের ছটা। সুরবাহারের রণনের মত বাতাসে আজানের শব্দ কেঁপে কেঁপে আসছে।

সন্ধ্যায় কেল্লার তোপ পড়ে। টমটমের গুরু গুরু ধ্বনি। তূর্ক শওয়ারের দল, কড়া কড়া মোচ, কাতার বেঁধে কোতোয়ালী থেকে শহরের বড় দরোয়াজার দিকে পাহারায় চলেছে। ছাউনির ময়দানে রাজপুত সেপাইরা তলোয়ার খেলছে।

ওম্রাহের প্রাসাদে স্ফটিকের ঝাড় ঝলসে ওঠে। নহবতের আলাপে সন্ধ্যা-বাতাস মাতোয়ারা। চকে সরাইয়ের মুসাফিরখানায় মুখর সারেঙ্গীর সঙ্গে গজল আর নৃত্যপরা সুন্দরীর নূপুর নিক্বণ। গোলাবপাশে আতরের উৎস আর নীল পেয়ালায় বিহ্বল দ্রাক্ষারসের ফেনপুঞ্জ। পেশোয়াজের চুম্‌কির ঝিলিক আর সঙ্গীতের মূর্ছনার মত ওড়নার হিল্লোল।

অতীতের এই একটি প্রগল্‌ভ স্বপ্নের তোরণে এসে বারুদের ধুলো ঝেড়ে ফেলে কিছুক্ষণ বসা যাক্।

* * * *

এখানে না হয়, আরও পিছনে ফিরে চল। দশার্ণ জনপদের চৈত্যবৃক্ষের পাশ দিয়ে পথ ধরে চল। রেবা, সিপ্রা, নির্বিন্ধ্যা ও বেত্রবতীর জলে জবাকুসুমসন্নিভ সন্ধ্যারাগের ছটা ছড়িয়ে পড়েছে। মৃণালকন্দ চঞ্চুপুটে তুলে নিয়ে মেরুমরালেরা আকাশে সাঁতার দিয়ে চলেছে। শশাঙ্কশেখরের কিরীট জ্যোৎস্নায় অলকাপুরীর ধবলিত সৌধমালা, মণিকুট্টিমের শোভা, ধারাগৃহে জলযন্ত্রের স্নিগ্ধ শীকরোৎক্ষেপ। ভবন দীর্ঘিকার মরকত সোপানে এসে বসা যাক্। বৈদূর্যনাম বিকচ কমলের শোভা দু'চোখ ভরে দেখা যাক্। কুরুবকে ঘেরা এই মাধবী মণ্ডলের চপলকিসলয় রক্তাশোক। গৃহময়ূরীর কেকালাপ মুগ্ধ হয়ে শোন। প্রোষিতভর্তৃকা ললনা পিঞ্জরসারিকার কাছে প্রিয়ের কুশল জিজ্ঞাসা করছে। আর আছে, প্রিয়ঙ্গুলতিকার মত সুকুমারদেহ জনপদবধূর চকিত হরিণী-প্রেক্ষণ ও ভ্রূবিলাপ।

এইখানে এসে কিছুক্ষণ স্বস্তির নিঃশ্বাস ফেলি। এখানে ধূম জ্যোতি সলিল মরুতে করাল কেমিস্ট্রির কলঙ্ক স্পর্শ করেনি। শুধু দেবদারুর শাখাঘর্ষণে হঠাৎ দাবাগ্নি জেগে ওঠে, চমরী মৃগের পুচ্ছ পুড়ে যায়। এখানে আকাশে গন্ধকের ধোঁয়া নেই। মেঘে ঘেরা রামগিরি নাগাজিনে শোভিত পিনাকীর মত ভৈরবসুন্দর।

এইখানে এসে তবুও কিছুক্ষণ আরামে বসতে পারা যায়।

* * * *

ফিরে চল। আরও দূরে। ব্যাধি জরা মৃত্যু ভরা এই সংসারের প্রপঞ্চ পিছনে ফেলে বৈশালীর পথ ধরে হেঁটে চল। কোন সম্বলের প্রয়োজন নেই। পাথেয় শুধু তথাগতের বাণী। একটি মাত্র কাষায় বস্ত্রে দেহ আবৃত করে মহানিবৃত্তির পথে এগিয়ে চল। লিচ্ছবিদের গ্রামে দুটি তণ্ডুলকণা সংগ্রহ করে নাও। তবেই যথেষ্ট। সকল বিচিকিৎসা, সকল তন্‌হা অতিক্রম করে বিগতাশোক শুদ্ধ বুদ্ধ হতে হবে।

সন্ধ্যা হয়ে আসছে, সঙ্ঘারামে বাতি জ্বলেছে। চৈতগৃহে বন্দনা ধ্বনি শোন—ধর্ম্মং শরণং গচ্ছামি। মৈত্রী মহাকরুণার আলোকে প্রদীপ্ত হও। বিসঙ্খারগত চিত্তের সকল তৃষ্ণা ক্ষয় হউক। জন্মকূটের সকল বন্ধন ছিন্ন হউক। 'দিট্‌ঠোহসি পুনঃ গেহং ন কাহসি', আর তাহাকে গৃহরচনা করতে দিও না। স্তূপপাদমূলে আরতিদীপ জ্বালিয়ে শেষ প্রার্থনা কর—সব্বে সত্তা

সুখিতা ভবন্তু। বিশ্বের সকলে সুখী হউক। তোমার মহাপরিনির্বাণের শুভক্ষণ এগিয়ে আসছে।

*　　　　*　　　　*　　　　*

এখনও পথ শেষ হয় নি। ফিরে চল।

সরস্বতীর তীরে তৃণশ্যামল মাঠে হোমধেনুর দল চরে বেড়াচ্ছে। কুটীর প্রাঙ্গণে সুরচিত যজ্ঞবেদিকা। সাগ্নিক ঋত্বিক পুরোধা—যাজক যজমানের জনতায় যজ্ঞস্থলী সমাকীর্ণ। হবির্গন্ধে আচ্ছন্ন বাতাস। স্তূপীকৃত অরণি ও সমিধ। উদ্‌গাতার কণ্ঠে ঋক্‌মন্ত্রের অনুষ্টুপ সুমন্দ্রে উৎসারিত হচ্ছে।

ছয় ঋতু বার মাস ধরিত্রীর সাজ বদল করে দিয়ে যায়। বিস্মিত ঋষিরা পরম শ্রদ্ধায় আবাহন করে, সবিতৃ, পূষন্‌, পর্জন্য, স্বাহা—প্রসন্ন হও। হে বিচিত্র, তুমি প্রকাশিত হও। 'রুদ্র যত্তে দক্ষিণং মুখং তেন মাং পাহি নিত্যং।'

*　　　　*　　　　*　　　　*

আবার যাত্রারম্ভ। অতীতের কুয়াশা ভেদ ক'রে শীর্ণ পথরেখা ধ'রে ফিরে চল, যেখানে ছায়াভরা পান্থপাদপ এ যুগের যাতনাক্লিষ্ট মানুষের প্রতীক্ষায় দাঁড়িয়ে আছে।

ইউনিফর্ম ফেলে দিয়ে গাছের বাকল পরে এই অরণ্যের মাঝে এসে বর্বর মানুষের সংসারে দাঁড়াও। এখানেও সুখ আছে। এটাও সুখ দুঃখ হাসি অশ্রু উৎসব আনন্দে ভরা মানুষের গৃহস্থালী। এখানে চামড়ার যুদ্ধঢাক উদ্দাম নাদে বেজে ওঠে। বল্লমের ধাতুফলক উল্লসিত হয়। বনে বনে মৃগয়া ও শ্বাপদ সংহারের অভিযান চলে। পাতার কুটীরে বর্বর নারী আগুন জ্বেলে মাংস সিদ্ধ করে। বুনো ফল আর কন্দমূলেই রসনার বিলাস চরিতার্থ হয়।

রাত্রির অন্ধকারে দরিদ্র আদিম মানবের আঙিনায় আগুনের ধূনি জ্বলে। হাড়ের বাঁশি, জয়ঢাক, দামামা আর ঝাঁঝরের বাজনার সঙ্গে নরনারী যুবা বৃদ্ধ শিশু নৃত্যে বিভোর হয়। প্রবীণ ওঝারা মন্ত্র পড়ে, সিদ্ধিকাঠি নেড়ে ভূত পিশাচ মারী মৃত্যু তাড়ায়। গোষ্ঠীর আহত রোগগ্রস্ত বা মুমূর্ষুকে কোলে ক'রে সর্দার চোখের জল ফেলে।

*　　　　*　　　　*　　　　*

ফিরে চল। সভ্যসাধনার সকল ব্যর্থতার ধিক্কার নিয়ে পুরাকল্পের এই পাহাড়ের গুহার অন্ধকারে আদিম মানবের আত্মীয় হয়ে আশ্রয় গ্রহণ করি। এখনো এখানে ফিলসফি ও পলিটিক্স সৃষ্টি হয় নি। এখানে বসে বসে শোন, মহারণ্যের স্তব্ধতা হিংস্র পশুর ধস্তাধস্তির দাপটে শিউরে উঠছে বারংবার। এখানে গান নেই, ভাষা নেই, কেউ হাসতেও শেখেনি। এখানে প্রপোগাণ্ডা নেই, গেস্টাপো নেই। বিংশ শতাব্দীর বিষাক্ত আশ্রয় ছেড়ে এখানে এসে ঠাঁই গ্রহণ করা যাক্‌।

কিন্তু অন্ধকারের ভ্রান্ত স্বাচ্ছন্দ্যের মোহ অচিরে ভেঙে যায়। সারা রাত্রির উপবাসখিন্ন উদরে ক্ষুধাতৃষ্ণার তাড়না লাগে। বাহির হতে-প্রত্যূষের বাতাসের স্নিগ্ধ অভ্যর্থনা গুহামুখে প্রবেশ করে। বাইরে যেতে হবে; কিন্তু পথের মুখে ওৎ পেতে বসে আছে সিংহ-শার্দুলের লালায়িত হিংস্র বৈরতা। অসহায় আদিম মানুষের প্রাণ থেকে থেকে কেঁপে ওঠে। যুগ যুগ ধরে মানুষের চলার পথে এই সিংহের বাধা দাঁড়িয়ে আছে। কিন্তু তাকে চলতেই, বাইরে আসতে হবে, লড়তে হবে। দুঃসাহসী মনুষ্যত্বের জয়যাত্রার উল্লাসে হঠাৎ চীৎকার করে ওঠে আমাদের অতিবৃদ্ধ বন্য প্রপিতামহ। পাথরের বল্লম হাতে নিয়ে অগ্রসর হয়।

তারপর, গুহার বাইরে আকাশে সূর্য ওঠে। আলোর রোমাঞ্চ লাগে দিকে দিকে। ব্যর্থতাভীরু গুহাহিত প্রাণ উঁকি দিয়ে দেখে—জীবনের স্রোত সংসারের রঙ বদ্‌লে দিয়ে যায়। উদয়শৈলের শান্তসূর্য প্রতিদিন নবতর ভবিষ্যতের সত্যে স্পষ্ট হয়ে ওঠে—উজ্জ্বল ও জ্বালাময়।

অতএব, হেথা নয়, হেথা নয়!—মানুষের আকাঙ্খা ডানা ঝাপ্‌টে ওঠে। সমুখে সংগ্রাম আর সুদূরে ভবিষ্যৎ—শুধু জানি আমরা নতুন হয়ে যাচ্ছি। আগে চল। নাহি চাই সে অরণ্য।

## রামরাজের আরাম

'আমি যদি জন্ম নিতেম কালিদাসের কালে'—কোন লাভ হতো না। কালিদাসের কালে একটা রাজা মহারাজা হ'য়ে জন্মালে কিছুটা লাভ হতো অবশ্য। শুধু কালিদাসের কালে কেন, রামরাজত্বেই যদি আমি প্রজা হ'য়ে জন্মাতাম, তাহ'লে আজকের চেয়ে কপালে কী বেশী সুখ সম্পদ লাভ হতো বুঝে উঠতে পারি না। রামরাজের কল্পনায় আজও আমাদের মন টন্‌টন্‌ ক'রে ওঠে—আহা! কী সুন্দর দিনই ছিল! কিন্তু এমন কোন প্রমাণ আছে কি যে, সেদিনের লক্ষ লক্ষ মানুষের জীবন সুখ শান্তি সম্প্রীতিতে সত্যই ভরে ছিল? মহাকাব্যের সৌজন্যে আমরা পাই সেদিনের রাজা, রাজকুমার, রাণী বা রাজকুমারীর সুখ দুঃখের সমস্যার কথা। পুরাণকার ও কবি থেকে শুরু ক'রে ভাট চারণ পর্যন্ত সকলেই বীর সামন্ত, রাজা-রাজড়া বা মুনি ঋষির কথা গান ক'রে এসেছে। শুধু ঊর্মিলা সুন্দরীই 'কাব্যের উপেক্ষিতা' নয়—সেদিনের লক্ষ লক্ষ সাধারণ মানুষের সুখ-দুঃখ, প্রেম প্রণয়, ত্যাগ বীর্য ও মহত্ত্ব—সব কিছু কাব্যের উপেক্ষিত হ'য়েছে। রাজার বিলাস ও খেয়ালে সেদিনের সাধারণ মানুষ ম্লান মূক মুখে আত্ম-বিসর্জন দিয়েছে। সেদিনের শম্বুক ও গুহকের জীবনের ট্রাজেডিতেই বেদনাক্রান্ত লক্ষ মানুষের জীবনের ছায়া দেখতে পাই। সেদিনও পৃথিবীর সমস্ত সম্পদ নিংড়ে নিয়ে রাজার প্রাসাদ উঠেছে, রাজপুরীর দেবমন্দিরে সোনার বিগ্রহ বসেছে, আর শীতে গ্রীষ্মে লক্ষ পর্ণকুটীরে দেশের মানুষ পুড়েছে, কেঁপেছে। এই রামরাজের কল্পনাতেই দেখতে পাই, রাজপ্রাসাদের প্রাঙ্গনে মহোৎসব। লক্ষ লক্ষ বুভুক্ষু প্রসাদান্নের জন্য কাতারে কাতারে দাঁড়িয়েছে, আর রাজা প্রসন্নমুখে তাদের 'রঞ্জন' করছেন। রাজা দাক্ষিণ্য দেখাবেন, আর দুঃখজর্জরিত মানুষ হাত পেতে এসে তাঁর দয়ার দান কুড়িয়ে নেবে, এই ছিল তখনকার নিয়ম। কোন এক রাজা তাঁর মেয়েকে কোন এক রাজার সঙ্গে বিয়ে দিতে চাইলেন না। ফলে হলো যুদ্ধ। হাজার হাজার প্রজার রক্তে হয়তো খেয়ালী রাজার বাসরঘরের পথ পিচ্ছিল হ'য়ে উঠলো। নিছক দিগ্বিজয়ের দেমাকে রাজা টগবগ ক'রে উঠলেন। সঙ্গে সঙ্গে দেশে যুদ্ধ মারী ও দুর্ভিক্ষের বিভীষিকার ছায়া নেমে এল। এই তো ছিল অবস্থা। সে আমলের সেন্সরই বা কি কঠোর ছিল। শুধু রাজার প্রশস্তি গান করা ছাড়া কোন মহাকবির অন্য কিছু বলার উপায় ছিল না। সুতরাং 'রামরাজের' কল্পনায় আর কিছু থাকুক, প্রলুব্ধ হবার মত কিছু নেই।

## দরিদ্রনারায়ণ তত্ত্ব

এক একটা বড় নীতি আদর্শ বা প্রবচনের মধ্যে কতখানি বিপরীত ধর্ম প্রচ্ছন্ন হ'য়ে থাকে, তা আপাতবিচারে চোখে পড়ে না, কিন্তু একটু বিশ্লেষণেই উপলব্ধি হয়। সব চেয়ে সাংঘাতিক ব্যাপার দাঁড়ায়, যখন কোন নীতিকে absolute বা অব্যয় একটি আদর্শ বলে ধরে নেওয়া হয়। যীশু খৃষ্ট বলেছেন—Give alms to the poor; আমাদের মধ্যেও আছে 'দরিদ্রনারায়ণের' সেবার আদর্শ। যে জগতে আমাকে দরিদ্রনারায়ণের সেবা ক'রে ধর্মচর্চা করতে হবে, সে জগৎ আর কিছু হোক, সুখী মানুষের জগৎ হবে না নিশ্চয়। আমার ধর্মপ্রবৃত্তির খোরাক যোগাবার জন্যেই সেখানে লক্ষ লক্ষ দরিদ্রের প্রয়োজন হবে। দারিদ্র্যকে বাঁচিয়ে রাখতে হবে, নইলে সেবা কি ক'রে সম্ভব? সুতরাং, মনোবিজ্ঞানের দিক থেকে বিচারেই বোঝা যায়, এ ধরণের নীতির ওপর মানসিক শ্রদ্ধা থাকার ফলে সমস্ত নীতিতত্ত্বের (Ethics) মধ্যে প্রতিক্রিয়া হ'তে বাধ্য। যিনি যত সেবাধর্মী হবেন, তাঁর মনে তত একটি সাদীয় (Sadistic) কমপ্লেক্স সৃষ্টি হবে। তাঁকে সেবা দেখাবার জন্য উপযোগী মালমসলা

খুঁজতে হবে। সুতরাং তার মনের গহনে দুঃখ দারিদ্র্যের জন্য একটা কামনা নিরন্তর জেগে থাকবে, তাতে আর আশ্চর্য কি? দুঃখের বিষয়, 'দরিদ্রনারায়ণের' আদর্শে উৎকট রকমের অনুপ্রাণিত হ'য়ে অনেক সেবাধর্মী নারায়ণকেও দরিদ্র করতে কুণ্ঠিত নন। তাঁদের চোখের সামনে সর্বদা ভাসছে একটি দরিদ্রময় পৃথিবীর ছবি। এদের হাতে পড়লে পৃথিবীর কি রূপ হবে, তা সত্যি বুঝে উঠা দায়। পসার লোভী ডাক্তার যেমন রোগী না পেলে বা দেশে রোগ না হ'লে ছটফট করেন, এই সেবাধর্মীদের দশাও অনেকটা সেই রকম।

## বুর্জোয়া প্রতিযোগিতা

প্রতিযোগিতা (Healthy competition)। মুখে মুখে এই কথাটির খুব প্রচলন। প্রতিযোগিতা নাকি উৎকর্ষ লাভের একটি বড় রকমের উপায়। খেলায়, গানে, নাচে, শিক্ষায় সব ব্যাপারে প্রতিযোগিতামূলক একটা ব্যবস্থা প্রবর্তন করলে দ্রুত সাফল্য ও উন্নতি নাকি লাভ করা যায়। কিন্তু কৃষি, শিল্প, বাণিজ্য প্রভৃতি স্থূল প্রয়োজনীয় বিষয়গুলি থেকে শুরু করে সূক্ষ্ম চারুকলাগত আনন্দের ক্ষেত্রে পর্যন্ত প্রতিযোগিতার ব্যাপার না ঢুকিয়ে অন্যভাবে কি উৎকর্ষ লাভের উপায় নেই? প্রতিযোগিতার সরল অর্থ হলো অপর একজনকে হার মানানো পরাজয় করা অথবা উৎকর্ষে বা কৃতিত্বে অতিক্রম করে যাওয়া। যেভাবেই এই প্রতিযোগিতা নিষ্পন্ন করা হোক না কেন, এর আনন্দের মূল ভিত্তি হলো অপরকে পরাজয়। ফলে এতে মানুষের মর‍্যালকে নিগ্রহধর্মী না করে যায় না। সত্য কথা, প্রতিযোগিতামূলক কালচারের মধ্যে সৃষ্টির আনন্দের চেয়ে পরাজয় করার আনন্দটাই মুখ্য বিষয়। ক্রমে ক্রমে উৎকর্ষ সাধনার কর্তব্য বাদই পড়ে যায়; পরাজয় করার আর্টের চর্চা প্রধান কর্তব্য হ'য়ে ওঠে। দুটি ফুটবল টীমে যখন প্রতিযোগিতা তীব্র হ'য়ে ওঠে, তখন এমনও ব্যাপার দেখা যায় যে, নিজেদের ক্রীড়াকুশলতার উন্নতির দিকে মনোযোগ না দিয়ে অপর পক্ষকে নানা কূট কারসাজি করে, ঘুষের জোরে পঙ্গু করে দেবার প্রয়াস হচ্ছে। প্রতিযোগিতার মধ্যে রয়েছে একটি বিয়োগধর্মী (Negative) ফিলসফি। এর প্রতিক্রিয়ায় বিপরীত ফল হওয়াই স্বাভাবিক। তা ছাড়া প্রতিযোগিতা মানুষকে আত্মম্ভর ও আত্মকেন্দ্রিক করতে বাধ্য, কেননা এর মধ্যে 'আমি বড় হব' কথাটির সার কথা। প্রতিযোগিতায় কালচারের উন্নতির চেয়ে ক্ষতিটাই বেশী হয়। কতটা ক্ষতি হচ্ছে, তা সুস্পষ্টভাবে বোঝা যাবে প্রতিযোগিতার এই হিংস্র প্রভাবের উচ্ছেদ হ'য়ে যাবার পর। প্রতিযোগিতা না মিটে গেলে সমাজব্যবস্থার এ অনিষ্ট মিটবে না; অর্জুনই যদি পৃথিবীর শ্রেষ্ঠ ধানুকী হ'য়ে থাকতে চায়, তবে কত নিরীহ একলব্যের আঙ্গুল কাটা পড়বে কে জানে।